# সুবোধ ঘোষ
# রচনা সমগ্র



সম্পাদনা

উত্তম ঘোষ

সমীরকুমার নাথ

পরিবেশক

নাথ ব্রাদার্স ॥ ৯ শ্যামাচরণ দে স্ট্রীট ॥ কলকাতা ৭০০০৭৩

SUBODH GHOSH
RACHANA SAMAGRA
PART III

প্রথম প্রকাশ
জানুয়ারী ১৯৯৮

প্রকাশক
সমীরকুমার নাথ
নাথ পাবলিশিং
২৬ বি পণ্ডিতিয়া প্লেস
কলকাতা-৭০০০২৯

প্রচ্ছদপট
চারু খান

অক্ষরবিন্যাস
ওয়ার্ডওয়ার্কস
৭২/৩এফ/১, আর কে চ্যাটার্জী রোড
কলিকাতা-৭০০০৪২

মুদ্রক
ট্রায়ো প্রসেস
পি ১২৮ সি. আই. টি. রোড
কলকাতা-৭০০০১৪

# ভূমিকা

সুবোধ ঘোষ রচনা সমগ্র আরো আগে প্রকাশিত হওয়া উচিত ছিল। আজ থেকে প্রায় ১৮ বছর আগে সুবোধবাবু (মার্চ, ১৯৮০) আমাদের ছেড়ে হঠাৎ চলে গেলেন। যাবার আগের দিনও আনন্দবাজার পত্রিকায় তিনি তাঁর শেষ সম্পাদকীয় লেখা লিখে রেখে গেলেন : 'ওমর খৈয়াম স্মরণে'।

সুবোধবাবু সম্পর্কে আমি আমার বই 'সম্পাদকের বৈঠকে'—বেশ অন্তরঙ্গ অভিজ্ঞতার কথা লিখেছি, যা শুধু লেখক সুবোধ ঘোষকে নয়, ব্যক্তি সুবোধবাবুকেও হয়তো অনেকটা তুলে ধরতে পারে। তাঁর মৃত্যুর পর আমি আনন্দবাজারে লিখেছিলাম ঃ 'একসঙ্গে যোগ দিই, সেই যোগ'।

এ রচনাবলীতে প্রথম খণ্ডে সুবোধবাবুর 'তিলাঞ্জলি' উপন্যাসটি স্থান পেয়েছে। এটা কেন জানি না বহুদিন অমুদ্রিত অবস্থায় ছিল। আমার স্পষ্ট মনে আছে—এর কভার এঁকেছিলেন, প্রখ্যাত শিল্পী যামিনী রায়। সুবোধবাবু যে সময় 'দেশ' পত্রিকায় ধারাবাহিকভাবে এই উপন্যাসটি লিখতে শুরু করেন তখনই পাঠকেরা বুঝে গিয়েছিল, শুধু 'ফসিল' বা 'অযান্ত্রিকে'র মতো অসাধারণ ছোট গল্প নয়, একটি নতুন স্বাদের উপন্যাস রচয়িতা এক বলিষ্ঠ লেখকের আবির্ভাব ঘটলো। সেই সময়কার রাজনৈতিক ডামাডোলের চিত্র--যা তিনি এই উপন্যাসে প্রকাশ করেছিলেন--তা পরবর্তীকালের পুস্তকাকারে বের হবার সময় একটা সংকটের সৃষ্টি হয়েছিল। প্রকাশককে কেউ কেউ ভয় দেখিয়েছিলেন —এই বই প্রকাশ করলে তাকে জেলে যেতে হবে।

সুবোধবাবু তখন অসুস্থ, হাসপাতালে। তিনি প্রকাশককে আমার কাছে পাঠালেন। আমি বললাম—আপনি অনায়াসে প্রকাশক হিসেবে আমার নাম দিতে পারেন। আমি জেলখাটা লোক, জেলে যেতে আপত্তি নেই।

তাই হয়েছিল। প্রথম সংস্করণে প্রকাশক হিসেবে আমার নামই ছেপে বের হয়েছিল। অবশ্য আমাকে শেষ পর্যন্ত তার জন্য জেল খাটতে হয়নি।

১৯৪০ সালের পয়লা জানুয়ারি আমি আর সুবোধবাবু একই সঙ্গে আনন্দবাজার পত্রিকায় যোগ দিই।.....তার আগে তিনি শ্রীগৌরাঙ্গ প্রেসে প্রুফরিডারের কাজে নিযুক্ত ছিলেন, আর আমি ছিলাম যুগান্তর পত্রিকার একজন জুনিয়র সাব-এডিটর। আনন্দবাজার রবিবাসরীয় বিভাগে মন্মথনাথ সান্যালের তিনি ছিলেন সহকারী আর আমাকে যোগ দিতে হল দেশ পত্রিকার সম্পাদকীয় বিভাগে। সেই সময় বর্মন স্ট্রীটের পূর্ব দিকে দোতলায় একটি ঘরেই ছিল দেশ ও আনন্দবাজারের রবিবাসরীয় দফতর।.

আমরা একই ঘরে বসে এই দুই পত্রিকার সাহিত্য সম্পর্কিত কাজে নিযুক্ত ছিলাম। সুবোধবাবুকে সে সময় যেভাবে দেখেছিলাম, সেই স্মৃতি আজও আমার মনে উজ্জ্বল হয়ে আছে। তিরিশের কাছাকাছি বয়স, কিন্তু দেখে মনে হয় এখনও যেন যৌবনে পা দেননি। অত্যন্ত সুপুরুষ ছিলেন তিনি, যাকে বলা যায় রোমান্টিক পুরুষ। কথা তিনি খুবই কম বলতেন। সব সময় দেখতাম, ডাকে আসা পাণ্ডুলিপিগুলো নিয়ে পড়ায় মগ্ন হয়ে আছেন। কখনও বিভাগীয় সম্পাদকের নির্দেশে তিনি সেই পাণ্ডুলিপি সংশোধনে নিমগ্ন থাকতেন। আপাতদৃষ্টিতে মনে হত, এ মানুষটি বোধহয় খুবই অভিমানী ও গম্ভীর। কিন্তু দিনের পর দিন একঘরে বসে কাজ করতে করতে যখন মধুরভাষী মানুষটির হৃদয়ের স্পর্শ পাওয়ার সুযোগ ঘটল, তখন দেখলাম যে, মানুষটি আসলে নীরব, নিরহঙ্কার, মধুরভাষী। যাকে বলা যায় অত্যন্ত বন্ধুবৎসল এক আড্ডাবাজ

মানুষ।

আমাদের চাকুরী জীবন শুরু একই সঙ্গে। মারকাস স্কোয়ারের সংলগ্ন মারকাস বোর্ডিং-এ একই সঙ্গে পাশাপাশি দুটি ঘরে আমাদের প্রাকবিবাহ যুগের বেশ কয়েকটি বছর অত্যন্ত ঘনিষ্ঠ সন্নিবেশে কেটেছে। সেই সময় সুবোধবাবুকে নানা দিক দিয়ে অত্যন্ত অন্তরঙ্গভাবে জানবার নানা সুযোগ আমার ঘটেছিল।

ওঁর চরিত্রের একটি গুণ যা আমাকে বরাবরই আকর্ষণ করেছে, তা হলো বাঙালী হয়েও 'বাঙালীয়ানা'র কোন ছাপ তাঁর মধ্যে সচরাচর দেখা যেত না। তার একটা কারণ তিনি বাংলাদেশের বাইরে মানুষ হয়েছিলেন। হাজারিবাগ অঞ্চলের প্রাকৃতিক দৃঢ়তার প্রভাব তাঁর চরিত্রেও ছিল।'...

সুবোধবাবু বাংলা সাহিত্যকে যে একটি উজ্জ্বলরত্ন দিয়েছেন, সেই 'ভারত প্রেমকথা' 'দেশ'-পত্রিকায় ধারাবাহিকভাবে প্রকাশিত হয়েছিল। এরপর 'শতকিয়া'। অন্য স্বাদের উপন্যাস। তাছাড়া ওঁর বহু গল্প—যা এই রচনাবলীতে স্থান পেয়েছে—তার মধ্যে অনেকগুলোই দেশ পত্রিকায় বেরিয়েছে। তাঁর অন্যত্র প্রকাশিত রচনাগুলিও বাংলাসাহিত্যের ইতিহাসে চিরকালীন মর্যাদা পাবে।

সুবোধবাবুর একটি গল্পসংকলন 'গল্প মণিঘর' শ্রীমন্মথনাথ সান্যাল ও আমাকে উৎসর্গ করেছিলেন। লিখেছিলেন ঃ 'ভ্রাতৃপ্রতিম দুই বন্ধু—করকমলেষু...।'

প্রায় চল্লিশ বছর ধরে আমরা একই প্রতিষ্ঠানে কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করে এসেছি। আমাদের দুজনের সম্পর্ক ছিল অটুট বন্ধুত্বের, প্রগাঢ় সহমর্মিতার। আমাদের দুজনের ভাগ্য ছিল এক সুতোতেই গাঁথা। তাঁর মৃত্যুতে সেই সুতো ছিঁড়ে গেল। গেল কি, সত্যি?

# সম্পাদকের কথা

প্রখ্যাত সাহিত্যিক শংকর লিখেছেন ঃ

'পঞ্চাশ দশকে যখন আমার সাহিত্য ক্ষেত্রে কুণ্ঠিত প্রবেশ তখন সুবোধ ঘোষ খ্যাতির মধ্যগগনে। চল্লিশ দশকের যে বিস্ময় সৃষ্টির মধ্যে সাহিত্যে গগনে তার উদয় তার রেশ কিছুটা কেটেছে, কিন্তু বিপুল পাঠক সমাজের কৌতূহলের অভাব নেই। সকলের মুখে তখন এক প্রশ্ন, তিনি আরও বেশি লেখেন না কেন? সুবোধ ঘোষ তার উত্তর দিতেন না, কিন্তু সাহিত্য কর্মের সঙ্গে যাঁরা কিছুটা যুক্ত তাঁরা সহজেই বুঝতে পারতেন, সুবোধ ঘোষ যে ধরনের গল্প লেখেন, তা বেশি লেখা যায় না, প্রতিটা গল্পের পেছনে থাকে গভীর চিন্তার অদৃশ্য ভিত্তিভূমি।'

সুবোধ ঘোষের রচনা সমগ্র সম্পাদনার সময় আমরা এটা মর্মে মর্মে অনুভব করেছি। সত্যি, বেশি লেখেন নি তিনি। তিরিশ-বত্রিশটি উপন্যাস, তার মধ্যে আয়তনে বৃহৎ মাত্র তিন-চারটি (ত্রিযামা, শতকিয়া ও জিয়াভরলি), আর বাকীগুলি মাঝারি, কতগুলি তো ছোট উপন্যাসের পর্যায়ে পড়ে—যেমন সুজাতা, বর্ণালী, মুক্তিপ্রিয়া, কান্তিধারা, ছায়াবৃতা প্রভৃতি।

গল্পের সংখ্যাকে চার ভাগে ভাগ করা যায় ঃ

(ক) সেই অযান্ত্রিক, ফসিল থেকে শুরু করে সিরিয়াস আলোড়নকারী গল্প থেকে জীবন বিচিত্রার বহু দিক, ব্যক্তি ও মানসিকতা নিয়ে কাহিনীর মধ্য দিয়ে হাল্কা মিষ্টি প্রেমের গল্প—যার সংখ্যা প্রায় ১৬০।

(খ) ভারত প্রেমকথা—২০

(গ) কিংবদন্তীর দেশে—৩১

(ঘ) পুতুলের চিঠি—৮

(ঙ) ক্যাকটাস (জীবজগৎ পশু-পাখি-অরণ্য)—১৪

তাই যার মাত্র তিরিশটা উপন্যাস ও আড়াইশোর কম গল্প (পেশাগত সাহিত্যিক জীবন মধ্য চল্লিশ দশক থেকে সত্তর দশকে শেষ, অর্থাৎ পঁয়ত্রিশ বছর। তাও একটানা নয়—হঠাৎ হঠাৎ কলম থেমে গেছে—বিশেষ করে জীবনের শেষ অধ্যায়ে) তিনি অবশ্যই পরিমাণের দিক দিয়ে বেশি লেখেন নি (তাঁকে ঠিক prolific writer বলা যায় না সেই অর্থে)—যার জন্য গণিতের দিক থেকে বিচার করে তাঁর সমগ্র রচনা বর্তমান বিজ্ঞানের মুদ্রণ যন্ত্রে ৬০০০ পাতার মধ্যে হয়তো সীমাবদ্ধ করা সম্ভব। এবং এর মধ্যে অবশ্যই তাঁর বিবিধ বিষয়ে প্রবন্ধ, রম্যরচনা এবং একটি গীতিনাট্যকেও ধরা হয়েছে।

তাই আমরা হয়তো দশটি খণ্ডের মধ্যে তাঁর সমগ্র সাহিত্যিক ফসলকে গোলায় ভরে ফেলতে পারব, যা অন্যান্য সাহিত্যিকদের তুলনায় অনেক কম—পূর্বসূরী তারাশংকর-বিভূতিভূষণ-সমসাময়িক বিমল মিত্র বা উত্তরসূরী সুনীল গঙ্গোপাধ্যায়—যেই হোক না কেন। শংকর সুবোধ ঘোষকে মহৎ স্রষ্টাদের পূর্ণকুম্ভ মেলায় 'নিজস্ব মহিমা' নিয়ে বিরাজ করার কথা বলেছেন। তাঁর জীবন সংগ্রামও বড় বিস্ময় জাগানো জীবন কথা, কিছু লিখিত, কিছু লোকমুখে শোনা যায়। গল্প-উপন্যাস ছাড়াও নানা বিষয়ে গবেষণামূলক রচনা লিখেছেন তিনি, তাঁর নিজস্ব ভঙ্গিতে। প্রধানত ছোটগল্প লেখক হিসেবে প্রসিদ্ধি লাভ করলেও তাঁর কলম দিয়েই বেরিয়েছে বিভিন্ন বই যার বিষয় মনস্তত্ত্ব (ফ্রয়েড), কারুশিল্প (শিল্পভাবনা/রঙ্গবল্লী),

আদিবাসী সমাজ, সামরিক বিজ্ঞান, গান্ধীজীবনী, নৃতত্ত্ব ও সমাজ-বিজ্ঞানের কথা। বিচিত্রপথে যাওয়া তাঁর রচনার এই 'সর্বত্রগামী' দিকটা বহুলাংশে অজানা বলে আমাদের মনে হয়েছে। তাই বোধ হয় চিন্তামণি কর মন্তব্য করেছেন : 'গল্প উপন্যাস পুরাকাহিনী প্রভৃতি লেখার জন্য এই লেখকের খ্যাতি ও প্রতিষ্ঠা সুবিদিত থাকলেও নাট্য, সংগীত, পুরাতত্ত্ব, রূপকথা সম্বন্ধে তাঁর আন্তরিক ও গভীর পরিজ্ঞানসম্ভূত প্রবন্ধগুলি বহুজনের প্রায় অজানা ছিল।'

তৃতীয় খণ্ডে আমরা তার বৃহত্তম উপন্যাস 'শতকিয়া' এবং আরেকটি উপন্যাস 'বন উপবন' কে স্থান দিয়েছি। 'শতকিয়া' 'দেশ' পত্রিকায় ধারাবাহিকভাবে প্রকাশিত হয়েছিল। একটি চিঠিতে লেখক (৮/৩/৬৩) নিজে লিখেছেন : '...আমার বৃহত্তম উপন্যাস শতকিয়া বর্তমান শাসনব্যবস্থা (অর্থাৎ, আমাদের স্মরন করতে হবে--ষাটের দশক) ও প্রশাসনের সমালোচনা। বর্তমান ভূমি-প্রথা, চাষী-সত্ত্বের প্রতি অবিচার, পুঁজিবাদী ইণ্ডাস্ট্রির অনাচার, জুডিসিয়ারির অন্ধতা, উৎকোচ-দুষ্ট পুলিশ ও থানার অত্যাচার--এইসব অন্যায়ের আঘাত সহ্য করতে করতে একজন দুঃখী দরিদ্র ও সৎ মানুষের বিদ্রোহের শক্তিও করুণভাবে শেষ হয়ে গেল। তার বদলে টাকাওয়ালা মেকি মানুষের সুলভ ইলেকশন ও ভোটবাজির এক চটুল ডেমোক্রেসি মাথাচাড়া দিয়ে উঠল...। বলে রাখা ভালো, নানা কারণেই প্রথাগত সন-তারিখ বা কালক্রম অনুযায়ী আমরা খণ্ডগুলোকে সাজাইনি। আমাদের উদ্দেশ্য প্রতিটি খণ্ড যেন এক একটি নিজস্ব বৈশিষ্ট্য নিয়ে বহু বিচিত্রা হয়ে ওঠে। তাই তৃতীয় খণ্ডে আছে দুটি উপন্যাস, ষোলটি সামাজিক গল্প ; এ ছাড়া দুটি গল্প 'ভারত প্রেমকথা'র এবং চারটি 'কিংবদন্তীর দেশে' থেকে সংগৃহীত। এর সঙ্গে যুক্ত হয়েছে 'কালপুরুষের সাতপাঁচ' গ্রন্থের ছয়টি ছোট রম্যরচনা।

অল্পকথায়, এই রচনা সমগ্র সম্পাদনায় আমরা চেয়েছি প্রতিটি খণ্ডে সুবোধ-প্রতিভার 'কামিনী-কাঞ্চন' যোগ হোক (বলা বাহুল্য--বিশেষণটি এখানে রচনাগুলোর বৈশিষ্ট্যের ঐশ্বর্যের কথা ভেবে বলা হয়েছে)। কালপঞ্জি বা অ্যাকাডেমিক পাঠক্রম হিসাবে সাজালে পরিবেশন রসলাভের দিক থেকে ততটা সার্থক হতো না বলে আমাদের মনে হয়েছে। পাঠকরা এটাই বিচার করবেন।

সাহিত্যিক সঞ্জীব চট্টোপাধ্যায়ের মূল্যায়নটা আমাদের কাছে সম্পাদনার মানদণ্ড স্থির করতে সাহায্য করেছে : 'তিনি (সুবোধ ঘোষ) সাহিত্য করেছেন। শতকরা একশোভাগ সাহিত্য।... আছে সচেতন বিদ্রোহ, সেই কারণে তিনি এক ভিন্ন নামের নদী। স্রোত কম, অবগাহনে তৃপ্তি।...সব্যসাচী, অজাতশত্রু!'

মহাশ্বেতা দেবী বলেন, 'যে লেখক পরুষ, রুক্ষ ঋজুতা থেকে সহজ সাবলীল মিষ্টিলেখা--তা থেকে সংস্কৃত কাব্যের মতো অলংকার ঝংকৃত বাংলায় এমন অনায়াসে যাতায়াত করতে পারেন, তিনিই সুবোধ ঘোষ'। সুনীল গঙ্গোপাধ্যায় জানিয়েছেন--'ছাত্র বয়সে 'দেশ' পত্রিকা পেলেই দুজনের গল্প আগে পড়ে ফেলতাম--পরশুরাম ও সুবোধ ঘোষ। বাংলার ছোট গল্পের সেই স্বর্ণযুগে কারুর সঙ্গে কারুর তুলনা চলে না। তবু এক একজন লেখক সম্পর্কে কিছু কিছু পাঠকের পক্ষপাতিত্ব থাকেই। আমার পক্ষপাতিত্ব ছিল সুবোধ ঘোষ সম্পর্কে'--যাকে ব্যক্তিজীবনে তাঁর 'দূর থেকে দেখা'।

সন্তোষকুমার ঘোষ একটি রচনার শীর্ষনাম দিয়েছিলেন--'যে বনস্পতির নাম সুবোধ ঘোষ।'

সমরেশ মজুমদার প্রশ্ন করেছেন নিজেকেই--'এখনও নিজের লেখার পাশে ওঁর লেখা রেখে দেখতে গেলেই লজ্জা পাই...ইনি অবশ্যই আমার পূর্বসূরী, কিন্তু আমি, আমরা কতটা উত্তরসূরী?'

আশাপূর্ণা দেবী মুগ্ধ হয়ে লিখেছেন : 'তিনি এলেন, দিলেন, জয় করলেন', এই 'দিলেন' শব্দটা লেখিকার তাৎপর্যপূর্ণ সংযোজন--শেক্সপীয়ারের নাটকের বিখ্যাত উক্তি 'vidi'-র (দেখলাম-এর) পরিবর্তে।

সম্পাদনা করতে করতে সম্পাদক হিসেবেই কিছু স্বাভাবিক প্রশ্ন মনে জাগে। বোধ হয় এই ধরনের প্রশ্ন পাঠকদের হয়েই আমরা উপস্থাপনা করতে পারি। সবচেয়ে ভাল, একটি জিজ্ঞাসা আমাদের ভাষায় না বলে, এক প্রসিদ্ধ প্রকাশনা সংস্থার জ্যাকেটে লেখকের সংক্ষিপ্ত জীবন-পরিচিতির উল্লেখ করলেই পরিষ্কার হতে পারে। তাঁরা লিখেছেন :

'...প্রথম গল্প অযান্ত্রিক। বন্ধুদের অনুরোধে লেখা, এরপর ফসিল। বাংলা সাহিত্যে বিস্ফোরণ জাগিয়ে আবির্ভাব। বহু গল্প-উপন্যাস চলচ্চিত্রায়িত। আনন্দ পুরস্কার ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের জগত্তারিণী পদক। এছাড়া অন্য পুরস্কার পাননি। বাংলা সাহিত্যে তাঁর আবির্ভাবের মতোই বিস্ময়কর এই ঘটনা।'...

সম্পাদনার কাজ করতে করতে যখন মহাশ্বেতা দেবীর কথা স্মরণ বিশেষ ভাবে করছি ('আবার হব মুগ্ধ'), তখন এই 'বিস্ময়কর ঘটনাটা' পাঠকের দৃষ্টিতে একটা বিরাট প্রশ্ন চিহ্ন থেকে গেছে বলে মনে হয়েছে। রচনা সমগ্রের "সম্পাদকের কথা"য় তাই তার উল্লেখ বা পুনঃ-উল্লেখ। উত্তরের জন্য নয়, আক্ষেপ হিসেবে নয়,--শুধু সাহিত্যের ইতিহাসে এই প্রশ্নটিকে স্থায়ী স্থানদানের জন্য, পরবর্তী প্রজন্মকে এই বিষয়ে সতর্ক করার দায় অনুভব করেছি আমরা।

তাই বোধ হয় শংকরের দুঃসাহসী মন্তব্য : 'অনেকের কীর্তন গাইবার দল থাকে, সুবোধ ঘোষের (সেসব) কিছুই নেই।'

উত্তম ঘোষ
সমীরকুমার নাথ

# সূচীপত্র

রম্যরচনা

# বন উপবন

ঘরের দরজার কপাটে টোকা পড়ছে—টক্ টক্ টক্। একবার দুবার তিনবার। তার পরেই শব্দটা থেমে গেল।

ঘরের ভিতরে আয়নার কাছে দাঁড়িয়ে চিরুনিটাকে হাতে তুলে নিতে গিয়েই হেসে ফেলে প্রতিভা। বুঝতে তো কোন অসুবিধে নেই, কে টোকা দিয়েছে।

কিন্তু টোকা দেবার কী দরকার ছিল? দরজার কপাট তো বন্ধ নয়। ভিতর থেকে কপাটের গায়ে খিল এঁটে দেয়নি প্রতিভা। তাছাড়া ভেজানো কপাট তো কোন বাধাও নয়। সামান্য একটু ঠেলা দিলেই খুলে যায়। তবু টোকা দিচ্ছেন ভদ্রলোক। আহা, কী ভদ্রতা! যিনি সেদিন হুট করে স্নানের ঘরে ঢুকে প্রতিভার হাতের তোয়ালেটাকে কেড়ে নিলেন, তিনি এখন প্রতিভার ঘরের দরজার ভেজানো কপাটে টোকা দিয়ে প্রতিভাকে সাবধান হতে বলছেন। কী চমৎকার সতর্ক আর সংযত সৌজন্য!

প্রতিভার চোখের হাসিটা দরজার দিকে না তাকিয়েও বুঝতে পেরেছে, ভেজানো কপাটের ওদিকে কী সুন্দর একটি দুষ্টুমির হাসি দাঁড়িয়ে আছে। উনি বোধ হয় মনে করেছেন যে, কপাটের গায়ে এরকম তিনটে টোকার শব্দ শুনলে ভয় পেয়ে চমকে উঠবে প্রতিভা। বন্ধ জানালার গায়ে কাকের ঠোকরের শব্দ শুনে খুব ভয় পায়, বউদির যে ছোট মেয়েটা, সেই মণ্টুর মত গলা কাঁপিয়ে চেঁচিয়ে উঠবে। আর, ভদ্রলোক তখন একটা ধাক্কা দিয়ে ভেজানো কপাট ঠেলে ঘরের ভিতরে ঢুকবেন। থিয়েটারের বীরের মত চেঁচিয়ে উঠবেন—ভয় নেই, এই যে, আমি আছি!

কে জানে এখন কেমন আছে মণ্টু? পুরো একটা বছর পার হয়ে গিয়েছে, সেই যে মণ্টুটা কোলের উপর ঘুমিয়ে পড়লো, আর ঘুমন্ত মণ্টুকে বিছানাতে শুইয়ে দিলে প্রতিভা, তারপর সেদিন আর একটিবারও ওর কাছে গিয়ে ওকে দেখবার সাহস হলো না। তিন বছর বয়সের সেই মণ্টুকে সেদিন তখন ঘুম না পাড়িয়ে প্রতিভার চলে আসবারও উপায় ছিল না। জাগন্ত মণ্টুর দুই চোখ কী অদ্ভুত সতর্ক দুটো চোখ। পিসি যেন বরের বাড়িতে পালিয়ে যেতে না পারে, তাই সকাল থেকে বিকেল পর্যন্ত পিসির হাত শক্ত করে ধরে রেখেছিল মণ্টু। বিয়ের রাতের উৎসবের মধ্যে সবচেয়ে বেশি খুশি হয়ে ছুটোছুটি করেছিল যে, সেই মণ্টু। বড় বেশী ঘামাচি হয় মেয়েটার। বউদিকে তো অনেকবার বলা হয়েছে, মাঝে মাঝে শ্বেতচন্দনের গুঁড়ো ভাল করে ওর সারা গায়ে মেখে দিয়ে তারপর ঠাণ্ডা জলে ধুয়ে দিও। বউদি কি মনে করে রেখেছে সে-কথা? মনে করে রাখলেই বা কি? শুধু কাপড় কাচতেই যার সকাল থেকে বিকেল ফুরিয়ে যায়, সে মানুষের পক্ষে মণ্টুর ঘামাচি নিয়ে ব্যস্ত হবার সময় কোথায়?

চলে গেলেন নাকি ভদ্রলোক? কপাটের গায়ে আর তো টোকা পড়ছে না। মুখ ফিরিয়ে দবজার দিকে তাকায় প্রতিভা। না, ভেজানো কপাট একটুও নড়ে উঠলো না! তবে, তবে বোধ হয় খুব আস্তে আস্তে ঠেলা দিয়ে, দুই কপাটের মাঝখানে সামান্য একটু ফাঁক দিয়ে একজোড়া ধূর্ত চোখের হাসি এখুনি ঘরের ভিতরে উঁকি দেবে। চিরুনিটাকে তেমনই হাতে ধরে রেখে দরজার কাছে এগিয়ে আসে প্রতিভা। কপাট একটু ফাঁক হলেই, একজোড়া ধূর্ত চোখের হাসি দেখতে পেলেই কপাটের ফাঁকের ভিতর হাত চালিয়ে অনুপমের মাথায় ওই চিরুনি দিয়ে বেশ জোরে একটা টোকা দিতে হবে। শাড়ির আঁচলটাকে দাঁতে চেপে ধরে আর চুপ করে দরজার কাছে দাঁড়িয়ে থাকে প্রতিভা। খুব সাবধান ; মুখের নীরব হাসিটা যেন শব্দ করে উথলে উঠতে না পারে।

অনুপমের মাথায় মেয়েলী চিরুনির টোকা! এর পরিণাম কী হবে, তা-ও বুঝে নিতে কোন অসুবিধা নেই প্রতিভার। জানাই আছে, কী করবেন ভদ্রলোক। প্রতিভার হাত দুটো শুধু শক্ত করে একবার চেপে ধরেই আবার শান্ত হয়ে চলে যাবেন, এমন মেজাজের মানুষ উনি নন। কিন্তু তাতেই বা ভয় কিসের? ছাই ভয়। ভালই তো লাগে। শুধু অনুপমের মেজাজের দোষ দেবার কোন মানে হয় না। প্রতিভার মনটাও যে মাঝে-মাঝে সময়-অসময় বিচার করতে চায় না। কতবার ভুলে যেতে হয়েছে, এটা রাত নয়, নিতান্ত একটা দুপুরবেলা। সেদিনও তো, হঠাৎ ভুলেই যেতে হলো যে, এটা একটা বিকালবেলা, এখনই বের হতে হবে, পার্ক-সার্কাসের রজনীবাবুর বাড়িতে নেমন্তন্ন আছে, রজনীবাবুর গাড়িটা এসেও গিয়েছে। আধ ঘণ্টা ধরে কত যত্ন করে পরা সাজ এক মিনিটের মধ্যে এলোমেলো হয়ে গেল। আবার নতুন করে সাজতে হলো। শুধু অনুপমকে একটা ক্ষেপা বাতাসের ঝড় বলে নিন্দে করা উচিত নয়। প্রতিভা নিজেও যে একটা ঢলের জলের ঢেউ, ভেসে যেতে আর ভাসিয়ে নিয়ে যেতে ভালবাসে। আশ্চর্য, বলে আশ্চর্য! ভাবতেও অদ্ভুত লাগে, এক বছর আগে যে-মানুষ একেবারে অচেনা অজানা ও অদেখা একটা মানুষ ছিল, আজ এখন তারই কাছে মন-প্রাণ সবই লজ্জা হারিয়ে কত সুখী হয়ে যায়।

মনে পড়লে হাসি পায়। একদিন রিক্সাতে বড় মাসির কোলে বসতে হয়েছিল বলে কত অস্বস্তি বোধ করতে হয়েছিল। ধিঙ্গি শরীরটা নিয়ে বড় মাসির কোলে বসা, হাত-পা যেন লজ্জা পেয়ে শিউরে উঠেছিল। কিন্তু এখন? এই তো, এখুনি অনুপম এসে ঘরে ঢুকবে। ঘরের আলোটা জ্বলতেও থাকবে। তখন কী হবে? তখন কী আর সেই অদ্ভুত লজ্জা আর অস্বস্তির কোন কথা মনে পড়বে?

হ্যাঁ, রিক্সা। নড়বড়ে নোংরা একটা রিক্সা। সেই রিক্সার দিকে তাকিয়ে বড় মাসির চোখ দুটো ভয় পেয়ে চমকে উঠেছিল। বাবার মুখের দিকে তাকিয়ে হাঁফ-ধরা স্বরে একটা অদ্ভুত কথাও জিজ্ঞেস করে বসলেন বড় মাসি—রিক্সা কেন পরেশ? শুনেছিলাম যে...।

হেসে ফেললেন বাবা। কী অদ্ভুত শুকনো খটখটে হাসি। যেন বুকের ভিতর থেকে একগাদা পোড়া কয়লার ছাই ঝরে পড়ছে। ছাতার হাতলটাকে শক্ত করে আঁকড়ে ধরে বাবা যেন একটা হঠাৎ-আঘাতের কাঁপুনি সহ্য করে নিলেন। জবাব দিতে গিয়ে কেশে ফেললেন। হাসি আর কাশির সঙ্গে ভাঙ্গা-ভাঙ্গা গলার স্বর মিশিয়ে দিয়ে বাবা শুধু বললেন—হ্যাঁ বড়দি ; কিন্তু আপনার খুব বেশী কষ্ট হবে না। এই তো, এই স্টেশন থেকে মাত্র আট-দশ মিনিটের রাস্তা।

শ্রীনগরের বড় মাসি এই প্রথম গুপ্তিপাড়ার বাড়িতে এলেন। শ্রীনগরে নিশ্চয় রিক্সা নেই। তা না হলে সামান্য একটা রিক্সা দেখে এত ভয় পেতেন না বড় মাসি।

কিন্তু দরজার কপাট যে একেবারে চুপ হয়ে স্থির হয়েই এঁটে রয়েছে। ওদিকের কোন সাড়া আর শব্দ করে বেজে ওঠে না। তা হলে কি শুধু অকারণে তিনটে টোকা দিয়ে চলে গিয়েছে একটা মিথ্যে ভয়-দেখানো মতলব? এ সময়ে তো শুধু নীচের তলার ঘরে বসে চন্দ্রবাবু আর সূর্যবাবুর সঙ্গে দুনিয়ার যত মাথা-ব্যথার গল্প করা ছাড়া অনুপমের আর কোন কাজ নেই। ওসব গল্পের মধ্যে কী এমন আনন্দের জাদু আছে যে, এখানে এই ঘরের দরজার কাছে এসেও আবার ওখানেই ছুটে চলে যেতে হবে?

কপাট খুলে ঘরের বাইরের বারান্দার দিকে তাকায় প্রতিভা। ঠিকই, কেউ নেই। চলে গিয়েছে অনুপম। চলেই যদি যাবে, তবে এরকম একটা মিথ্যে ঠাট্টা করবার কী দরকার ছিল? চন্দ্র-সূর্যকে নীচের তলার ওই ঘরে দু পেয়ালা চা দিয়ে একটা ঘণ্টা বসিয়ে রাখলে কি গল্পের মহাভারত অশুদ্ধ হয়ে যেত? এমনিতেই তো কতবার সন্ধ্যা হবার আগেই এসে ওই ঘরের দুই চেয়ারে চন্দ্র-সূর্য দুজনেই বসে থাকেন। অনুপম তখন বাড়িতে নেই, তবু তাঁরা বসে

থাকেন। সন্ধ্যা হয়, ঘরের ভিতরে তখন চারটে আলো জ্বলে। কালো কাপড় দিয়ে ঢাকা আলো। সারা ঘরে যেন কালিমাখানো একটা আভা ছমছম করে। দুটো পাখাও ঘোরে। আর, চাকর রামপ্রসাদ দু' ঘণ্টার মধ্যে অন্তত চার পেয়ালা চা পৌঁছে দিয়ে আসে। যুদ্ধটা একেবারে থেমে না যাওয়া পর্যন্ত বোধ হয় চন্দ্রবাবু আর সূর্যবাবুর চা খাওয়াও থামবে না। কী আশ্চর্য, যখন সাইরেন বেজে ওঠে, এ আর পি'র হুইসিলের শব্দ ছুটোছুটি করে, তখনও ব্যস্তভাবে ডাক দেন চন্দ্রবাবু—রামপ্রসাদ, তাড়তাড়ি দু' কাপ চা দিয়ে যাও।

এই বারান্দার আলোটা কিন্তু বেশ নরম। ঘন নীল রঙের ডুম দিয়ে ঢাকা। দোতলার এই বারান্দা যেন রঙীন মোজেয়িকের একটা সড়ক। কত লম্বা! এখান থেকে একটানা পর পর পাঁচটা ঘরের দরজা ছুঁয়ে ছুঁয়ে একেবারে সিঁড়ির কাছে গিয়ে শেষ হয়েছে। এক পাশে ফুলের টবের সবই যত চীনে লিলি আর জাপানী হানা। ওদিকে সিঁড়ির মুখের সামনা-সামনি সেগুন কাঠের একটা সিংহের পিঠের উপর মস্ত বড় একটা মিরর। এখানে দাঁড়িয়ে ওই মিররের দিকে তাকালেই বুঝতে পারা যায়, সিঁড়ি ধরে কে উপরে উঠছে, আর কে-ই বা নেমে যাচ্ছে।

না, কেউ না। ওই মিররে কোন মানুষের যাওয়া-আসার ছবি নড়ছে না। কোন সিগারেটের ধোঁয়ার একটা হালকা ভাঙ্গা-ভাঙ্গা কুণ্ডলীও দুলছে না।

গুপ্তিপাড়ার বাড়ির বারান্দাতে একদিন হোঁচট খেয়ে পড়ে গিয়েছিলেন বড় মাসি। হাঁটুতে খুব ব্যথাও পেয়েছিলেন। ফাটলে ভরতি, বেশ এবড়ো-খেবড়ো একটা বারান্দা। সিমেন্টের প্রলেপ ভেঙ্গে-চুরে ছন্নছাড়া হয়ে গিয়েছে। বড় মাসি তাঁর হাঁটুটাকে এক হাত দিয়ে চেপে ধরে আর খুবই ভয় পেয়ে চেঁচিয়ে উঠেছিলেন—এ কেমন একটা বারান্দা রেখেছিস মলিনা? আমাদের শ্রীনগরের গলির রাস্তাও যে এর চেয়ে...।

বড় মাসির হাঁটুতে হাত বুলিয়ে আর জলপটি বেঁধে দিয়ে মা যেন মুখ লুকিয়ে কথা বললেন—আগে এরকম ছিল না।

বড় মাসি—তাই তো শুনেছিলাম।

কাশ্মীরের শ্রীনগর দেখতে খুব খুন্দর। কত সুন্দর করে কাশ্মীরের কত গল্প বলতেন বড় মাসি। ডাল লেকের অত ঠাণ্ডা জলেও কী চমৎকার পদ্মফুল ফোটে। ঝিলমের জলের বাজে পমফ্রেটও তোমাদের এই গুপ্তিপাড়ার ফলুইয়ের চেয়ে ভাল স্বাদের মাছ। চেনারের পাতা যখন পাকে, তখন দূর থেকে দেখলে মনে হবে যে, গাছের মাথায় আগুন লেগেছে ; পাকা পাতার রং যেন গনগনে লালচে আগুনের রং। তোদের মেসো আজকাল আর বাইরে বড় বের হয় না ; আমিও না। গাড়িটা গ্যারেজে বন্ধ হয়ে পড়েই আছে। হ্যাঁ, মধু অবিশ্যি মাঝে মাঝে গাড়ি নিয়ে এদিক-ওদিক একটু দৌড়ে আসে। ওরই বা সময় কোথায়? এত বড় ওষুধের দোকান, বছরে তিন লাখ টাকার বিক্রী। সব ঝঞ্ঝাট সামলাতে গিয়ে ছেলেটা হিমসিম খায়।

—মলিনা, ও মলিনা? গুপ্তিপাড়ার বাড়ি থেকে চলে যাবার ঠিক পাঁচ মিনিট আগে ডাক দিলেন বড় মাসি। মা কাছে আসতেই একটা অদ্ভুত কথা বললেন।—না মলিনা, আমি কোন ভরসা দিয়ে যেতে পারলাম না।

—তুমি তো চিঠিতে লিখেছিলে যে, ওঁদের কোন দাবি নেই। শুধু মেয়ে দেখতে ভাল হবে, এ ছাড়া...।

—হ্যাঁ, লিখেছিলাম। কিন্তু তখন তো স্বপ্নেও ভাবতে পারিনি যে, তোমাদের আর কোন কিছুই ভাল নয়। দত্তবাবুর মত টাকা-পয়সার মানুষ, আর কিছু না হোক, তিনি তো অন্তত ঘর বুঝে কাজ করতে চাইবেন।

কে জানে কেন, বাবা আর বড় মাসির কাছে এগিয়ে আসতে পারলেন না। বেশ একটু

দূরে দাঁড়িয়ে বড় মাসির কথাগুলিকে শুনলেন, আর দূরেই দাঁড়িয়ে রইলেন। বাবার চোখ দুটো কি ভয়ানক শুকনো হয়ে উঠানের চালতে গাছের মাথায় একটা কাকের বাসার দিকে তাকিয়ে রইল। ছেঁড়া ছেঁড়া খড়, মরা কাঁটাঝোপের ডাঁটি, পচা বাঁশের কঞ্চি আর টেরা-বাঁকা একটা শুকনো নেবুডাল দিয়ে তৈরী কাকের বাসাটা এলোমেলো হয়ে ঝুলছে।

তাই তো, এতক্ষণ চোখেই পড়েনি যে, টবের এই জাপানী হানার কুঁড়িটা ফুটেছে! কখন ফুটলো? নিশ্চয় আজই, এই সন্ধ্যাতেই, কিছুক্ষণ আগে। আজই বিকালে, স্নান সেরে নিয়ে এই ঘরে ঢোকবার আগে চোখে পড়েছিল, কুঁড়িটা সেই সকাল থেকে তখনও কুঁড়ি হয়েই রয়েছে।

হেসে ফেলে প্রতিভা। আজ ভাবতে গেলে শুধু হাসিই পায়। কে না কে এক দত্তবাবু, শ্রীনগরে থেকে কলকব্জার কারবার করেন, তাঁর ছেলের জন্যে একেবারে সত্যিকারের রাজবাড়ির মেয়ে চাই। বড় মাসি যে সেদিন কোন ভরসা না দিয়ে, আর বেশ একটু বিরক্ত হয়ে চলে গিয়েছিলেন, সেটা তো বলতে গেলে ভগবানের আশীর্বাদ। তা না হলে আজ এখানে এই টবের জাপানী হানার কাছে দাঁড়িয়ে আর হেসে হেসে অনুপমের উপরে রাগ করতে এত ভাল লাগতো কার?

কারও না। আর কারও সে সাধ্যিই হতো না। হতেই পারে না। হ্যাঁ, সব মেয়েই স্বামীকে ভালবাসে। কিন্তু সবাই কি ঠিক এ রকম কাণ্ড করে? সব সময় স্বামীর গা ঘেঁষে বসে থাকতে চায়, আর কিছু চায় না, পৃথিবীতে এমন মেয়ে আরও দুটি-তিনটি সত্যিই কি আছে? বিশ্বাস হয় না, আর কোন মেয়ে কখনও তার বরের ফটোর দিকে তাকিয়ে কথা বলে ফেলেছে, হেসে ফেলেছে, আর সেই ফটোকে বুকের উপর রেখে ঘুমিয়ে পড়েছে। সত্যিই একটা যাচ্ছেতাই ব্যাপার। যার সঙ্গে এক বছর আগে সামান্য একটু চেনা-শোনাও ছিল না, আজ তারই বুকের উপর মুখ রেখে কথা বলতে হয়।

এবেলা গুপ্তিপাড়াতে গেলে ওবেলা ফিরে আসতে হয়। মা রাগ করে বলেন, এটা তোরই একটা বাড়াবাড়ি। শেফালীদি বলেন—আমি তো আমার জীবনে কখনও দেখিনি, কোন মেয়ে বিয়ের পর একটা দিনও পার না হতেই তোমার মত একেবারে...।

একটু থেমে নিয়ে আর চোখ বড় করে শেফালীদি সেই নিতান্ত একটা পুরনো কথাকে এই সেদিনও আবার সবার সামনেই চেঁচিয়ে বলে দিলেন। ঠিকই, এতটা উচিত হয়নি। বিয়ের পরের দিনেই, ওরকম ঝকঝকে একটা সকালবেলাতে, ঘরের জানালাটাও যখন খোলা, তখন নিজের হাতে একটা সিঙাড়া তুলে নিয়ে অনুপমকে খাইয়ে দেওয়া! লোকের চোখে একটু বেশী বাড়াবাড়ি বলে মনে হবেই তো। কিন্তু উপায়ও তো ছিল না। ভদ্রলোকই যে জেদ ধরে ওই কাণ্ডটা করিয়ে ছাড়লেন। তারপর, তারপর তো এই বাড়ির জীবন। এখানে তো শেফালীদির মত কেউ নেই যে, খোলা জানালা দিয়ে উঁকি দেবে। অনুপমেরও আর জেদ করে বলতে হয় না, খাইয়ে দাও। বেচারা কতবার একেবারে নিশ্চিন্ত মনে আর চোখ বন্ধ করে খাবার খেয়েছে। খাইয়ে দিয়েছে প্রতিভা। আর...মনে পড়তেই হেসে ফেলে প্রতিভা। একদিন কলার খোসাটাকে অনুপমের মুখের ভিতরে টুপ করে ফেলে দিয়েই সরে গিয়েছিল প্রতিভা। একটা থামের পিছনে লুকিয়েছিল। খোসাটাকে বার তিনেক চিবিয়ে নিয়েই কী ভয়ানক চমকে উঠলো বেচারা। চোখ মেলে এদিক-ওদিক তাকিয়ে প্রতিভাকে খুঁজলো। তারপর এক লাফে উঠে এসে আর থামের পিছনে লুকানো প্রতিভার একটা হাত চেপে ধরে চেঁচিয়ে উঠলো, এই ট্রেচারির শাস্তি তোমাকে পেতেই হবে। ক্ষমা নেই, ছাড়াছাড়ি নেই।

ছাই শাস্তি। ওটা শাস্তিই নয়। চোখে মুখে আর কপালে ওই শাস্তি চিরকাল ঝরে পড়ুক। রুমাল দিয়ে কিংবা তোয়ালে দিয়ে মুছলেও যেন মুছে না যায়।

সেটা ছিল শ্রাবণ মাসের একটা দিন। আজ হলো পৌষ মাসের পয়লা। তার মানে চার

মাস আগে। তারপর ঠিক ওভাবে আর শাস্তি পাওয়া হয়নি। সকাল বিকেল সন্ধ্যা, সব সময়, যখন তখন, চেষ্টা পাওয়া একটা ঝড়ের বাতাসের মত উতলা হয়ে ওঠা, আর, ঝুর ঝুর করে একগাদা শিউলি ঝরিয়ে দেওয়া। না, ইচ্ছেটা আর ওরকম করে একটা চোখখোলা বিকালবেলার আলোতে একেবারে উঠানের মাঝখানে হুটোপুটি করবার সুযোগ পায় না। কিন্তু সেজন্যে বেচারাকে খুব দোষ দেওয়া যায় না। বাড়িটা আর ফাঁকা বাড়ি নয়। চারদিক থেকে নানা কাজের তাড়া এসে অনুপমের অনেক সময় কেড়ে নিয়েছে। এই আসছি বলে চলে গেলেও তিন ঘণ্টা পরে এসে দেখা দেয়। বেশ রাগ হয় প্রতিভার যখন উপরতলার ঘরের জানালা দিয়ে সড়কের দিকে তাকিয়েই দেখতে পায়, মোটা মোটা কাগজপত্রের ফাইল হাতে নিয়ে চন্দ্র-সূর্য একসঙ্গে এবাড়ির গেটের কাছে এসে পড়েছেন।

এই যে বাড়ির এই বারান্দার চকমকে রঙীন মোজেয়িক, এটাও যেন একটা হঠাৎ-ব্যস্ততার সৃষ্টি। মাস তিনেক আগে হঠাৎ একদিন মিস্তিরী মজুর আর গাদা-গাদা মালমশলা এসে আর মাত্র একমাস কাজ করে বারান্দার পুরনো সিমেন্ট উপড়ে ফেলল ; আর, একটা রঙীন শোভার প্রলেপ দিয়ে বারান্দাটার চেহারা ফিরিয়ে দিয়ে গেল।

এই যে আজ এ বাড়ির প্রত্যেক ঘরে পালিশ করা সেগুনের ফার্নিচার ঝকঝক করছে, এ-সবও তো চার মাস আগের আবির্ভাব। প্রতিভার এই ঘরের পাশের ঘরে যে নতুন একটা স্টীলের সেফ নতুন কার্পেটের উপর শক্ত হয়ে বসে রয়েছে, সেটাও মাস দুই আগে এসেছে। আজও দুপুরবেলা, হঠাৎ যখন ঘুমটা ভেঙে গেল, তখন শুনতে পেয়েছে প্রতিভা, পাশের ঘরে চাবির শব্দ কট্ করে বেজে উঠলো, সেফের ডালা বন্ধ হলো। তারপর সে-ঘরের দরজার তালাতেও চাবির শব্দ বাজলো আর থেমে গেল। কাজের দরকারেই ও-ঘরের ওই ইস্পাতের সেফের কাছে এসেছিল অনুপম ; আর কাজের দরকারের জিনিস নিয়েই ব্যস্তভাবে চলে গেল। চোখে না দেখলেও সবই বুঝতে পারে প্রতিভা।

ননীকাকা বলেন—তোমাকে দেখে আমার খুব আশ্চর্য লাগে বউমা। ছোট্ট চাঁদ ; কিন্তু কত আলো! তুমি তো এ বাড়িতে প্রথম এসে নিজের চোখেই সব দেখেছো। আমার এই ঘরটা কী ছিল, আর হঠাৎ কী হয়ে গেল!

ননীকাকা, অনুপমের কাকা, প্রায় বছর হলো বাতের রোগে পঙ্গু হয়ে গিয়েছে যে মানুষটা, তাকে দেখেও খুব আশ্চর্য হয়েছে প্রতিভা। খুব বুড়ো হয়েছেন ননীকাকা, দুই ভুরু একেবারে সাদা, চোখেও ঝাপসা দেখেন। সেই প্রথম দিনেই যখন এবাড়িতে এসে খুড়শ্বশুরকে প্রণাম করলো প্রতিভা, সেদিন তিনি প্রতিভার মুখের দিকে তাকিয়ে কেঁদে ফেলেছিলেন—মা'র মুখটি বড় চমৎকার, যেন জ্যোৎস্নায় ভরে রয়েছে। কে জানে, ঝাপসা দেখা ওই চোখে তিনি প্রতিভাকে এত সুন্দর দেখলেন কেমন করে?

প্রতিভার কাজলবোলানো চোখ দুটো কিন্তু বেশ স্পষ্ট করে দেখতে পায়, ননীকাকার ঘরের ভিতরে দুটো চামচিকে উড়ছে। সন্ধ্যা হয়ে গিয়েছে, তবু একটা এঁটো থালা ঘরের মেজের একদিকে পড়ে রয়েছে। কেন? এবাড়িতে কি এঁটো থালা সরিয়ে নিয়ে যাবার মত একটা চাকরও কাজ করে না?

বাপ নেই, মা নেই, শুধু এক কাকা বেঁচে আছেন, অনুপমের জীবনের এই পরিচয় গুপ্তিপাড়ার বাড়ির কারও অজানা ছিল না। কিন্তু বাড়িটা ছেলের নিজেরই বাড়ি। আইন পড়ছে ছেলে ; পাস করবার পর হাইকোর্টে প্র্যাকটিস করবে। বাপের কালে অবস্থা বেশ ভালই ছিল ; এখন একরকম চলেই যায়। কি-যেন ভদ্রলোকের নাম, শেফালীদির ভাসুর, যিনি টালিগঞ্জে থাকেন, যিনি এই চন্দ্রবাবুর ভায়রা, তিনিই তো এই বিয়েটাকে ঘটিয়ে ছাড়লেন।

শেফালীদির বাবা নরেনকাকা, যিনি জ্ঞাতিকাকা হয়েও আপন কাকার চেয়ে কিছু কম

আপন নন। নরেনকাকা তাঁর আপন বড়দাকে ডাকেন মেজদা, আর প্রতিভার বাবা পরেশ চৌধুরীকে ডাকেন বড়দা। এ বিয়েতে নরেনকাকার খুব আপত্তি ছিল।

মা কিন্তু বিয়ের আগের দিনেও খুব কেঁদেছিলেন। আর বিয়ের দিনে বাবাও একটা অদ্ভুত কাণ্ড করেছিলেন। পা টিপে টিপে ঘরের ভিতরে ঢুকেই বললেন—আমার ওপর রাগ করিস না পতু। এর চেয়ে ভাল ঘর আর পেলাম না।

সেদিন বাবার হাতটা শক্ত করে ধরে হেসে ফেলতেই হয়েছিল, অথচ বুকের ভিতর থেকে যেন একটা অদ্ভুত ভয়ের কান্না ঠেলে উঠতে চাইছিল।

বয়স তো পঁচিশ পার হয়ে গিয়েছে, লেখাপড়া যা শিখেছে তা প্রায় কিছু না-শেখার কাছাকাছি একটা দশা। একটা হাজার টাকা খরচ করতে পারে এমন বাপের মেয়েও নয়। সে মেয়ের জন্য বড় ঘরের ছেলে পাওয়া যে সম্ভব নয়, এই সামান্য সহজ কথাটা বাবা খুব ভাল করে বুঝেও যেন সহ্য করবার শক্তি পাচ্ছিলেন না। কিন্তু ভাগ্যি ভাল, সেদিন খুব বুদ্ধি করে আর জোর করে হেসে ফেলে বাবাকে হাসিয়ে দিতে পারা গিয়েছিল।

আজ কী ভাবছেন বাবা? জানতে তো কিছু বাকি নেই। পুজোর সপ্তমীর দিনে গুপ্তিপাড়ার বাড়িতে যখন মা'র বিছানার উপর শুয়েছিল প্রতিভা, তখন নিজের কানেই কত স্পষ্ট করে শুনতে হয়েছে শুধু এক শানাই পার্টির জন্যই নরেন শেফালীর বিয়েতে সাতশো টাকা খরচ করেছিল। আর, আমার পতুর বিয়েতে মোট খরচ হয়েছে সাতশো তিরিশ টাকা। কিন্তু আজই শুনলে তো, নরেন কত দুঃখ করে কী সব কথা বলে গেল। শেফালীটা ছেলেকে স্কুলে ভর্তি করবার টাকা চেয়ে বাপের কাছে চিঠি লিখেছে।

হায় ভগবান, এই কি শেফালীদির মত মেয়ের ভাগ্য! চমকে ওঠে বুকটা। শেফালীদির বর সমরবাবুর যে তিন-তিনটে মস্ত বড় অভ্রের খনি ছিল, দুটো গাড়ি ছিল, আর গিরিডি ছাড়া কলকাতাতেও একটা বাড়ি ছিল। দার্জিলিং-এ একটা বাড়িকে যেন চিরকালের ভাড়া দিয়ে বেঁধে রেখেছিলেন সমরবাবু। গরমের অন্তত তিনটে মাস শেফালীদিকে দার্জিলিংয়েই থাকতে হতো। কারণ, গরম বাড়লেই শেফালীদির মাথার সেই পুরনো জ্বালার কষ্টটা বেড়ে যায় ; ভেজা তোয়ালে দিয়ে মাথা জড়িয়ে রেখেও ছটফট করে আর কেঁদে ফেলে শেফালীদি। সেই শেফালীদি আজকাল নাকি গিরিডির ওই বাড়িতেই বোশেখ মাসের দুপুরেও নিজেই কুয়োর জল তোলে। শুধু ওই বাড়িটাই আছে, আর সব গেছে।

—কিন্তু আমাদের পতুর কাণ্ডটা দেখলে তো, মলিনা। আমি তো আশা করিই নি, কেউই বোধহয় আশা করেনি যে, এক বছরের মধ্যে তোমার মেয়ের ভাগ্যটা এমন সুন্দর একটা ইন্দ্রাণীর ভাগ্য হয়ে যাবে।

বাবা বলছেন, মা শুনেছেন। দু'জনেই খুশি হয়ে হাসছেন, কিন্তু মা আজ আর সেই কথাটা বলছেন না, যে-কথাটা কতবার বলে বলে শেফালীদিকে বুঝিয়েছেন—টাকা-পয়সাতে নয় শেফালী, স্বামীর ভালবাসাতেই মেয়েমানুষ ইন্দ্রাণী হয়।

বালিশে মুখ গুঁজে মুখের হাসিটাকে লুকিয়ে ফেলতে চেষ্টা করে প্রতিভা। মা নিশ্চয়ই জানেন না, জানবেনই বা কেমন করে যে, আজ নয়, সেই সেদিনেই, বিয়ের রাতেই বাসরঘরের বাতির কাছে দাঁড়িয়ে যখন তাঁর মেয়ের স্বামীর হাত দুটো হঠাৎ ব্যাকুল হয়ে তাঁর মেয়েকে বুকে জড়িয়ে ধরেছিল, তখনই ইন্দ্রাণী হয়ে গিয়েছিল তাঁর মেয়ে। কত ভাল লেগেছিল একেবারে অচেনা একটা মানুষকে।

বাগবাজারের এই বাড়িতে দুপুর বেলার রোদে উঠোনের এককোণের কলতলার কাছে বসে যে-মেয়ে একটা বছরের আটটা মাস রোজই কাপড় কেচেছে, সে মেয়ে কিন্তু সেদিনও নিজেকে একটা দুর্ভাগ্যের অ-ইন্দ্রাণী বলে মনে করেনি। কেউ না জানুক, অন্তত অনুপম জানে, আর ননীকাকাও জানে, কোন সংসারে প্রথম এসেই কোন নতুন বউ কখনও এভাবে

খাটে না। অন্তত একটা দুটো মাস একটু বেশি সাজে, একটু বেশি হাসে, আর একটু বেশি বসে থাকতে ভালবাসে। কিন্তু গুপ্তিপাড়ার পরেশ চৌধুরীর মেয়ে প্রতিভার প্রাণটা যেন এ-বাড়িতে খাটবার জন্যে তৈরী হয়েই এসেছিল। দু'দিনের মধ্যেই খুড়শ্বশুর ওই ননীকাকার ঘরের চামচিকা তাড়িয়ে, যত কালি-ঝুলি আর ময়লা নিজের হাতেই ধুয়ে-মুছে সরিয়ে, ঘরের চেহারা ফিরিয়ে দিয়েছিল কে?

বাণীদি সেদিন মুখ টিপে হেসে হেসে যে-মেয়েকে গুপ্তিপাড়ার রাজবাড়ির মেয়ে বলে ঠাট্টা করেছিল, সেই মেয়ে।

যে-বাড়িতে কোন মা মাসী খুড়ি জেঠি নেই, একটা বয়স্থা মেয়েও নেই, সে-বাড়িতে নতুন বউ যখন আসবে, তখন বরণডালাটা তুলে ধরবে কে? একটা আলপনা আঁকবার, একটু উলু দেবার জন্যেও তো কাউকে চাই। তাই এসেছিলেন বাণীদি ; অনুপমের মামার মেয়ে, বর্ধমানে থাকেন আর মেয়ে-স্কুলে পড়াবার চাকরি করেন, যাঁর স্বামী দু' বছরেরও বেশি হলো যুদ্ধে চলে গিয়েছেন, মাত্র পাঁচটি দিন এবাড়িতে ছিলেন বাণীদি। কিন্তু বাণীদি থাকাতে নতুন বউয়ের কী যে সুবিধা আর কত যে যত্ন হয়েছিল, তা শুধু ভগবানই জানেন। সারা দিনে পাঁচবার চা খাওয়া বাণীদির অভ্যাস। হ্যাঁ, নতুন বউই পাঁচবার চা তৈরী করে বাণীদির ঘরে পৌঁছে দিয়ে এসেছিল। বাণীদির সঙ্গে একজন কাজের মানুষও এসেছিল, তাঁর ঝি, কাঞ্চনী। সেই কাঞ্চনীর জন্যেও দিনে তিনবার পান সেজে দিয়েছিল নতুন বউ।

বাণীদি বোধ হয় জানেন না যে, তাঁর সেই ঠাট্টার কথাটা কিন্তু খুব মিথ্যে একটা ঠাট্টা নয়। গুপ্তিপাড়ার পরেশ চৌধুরীর সেই ভয়ানক ফাটলধরা করুণ চেহারার বাড়িটার পিছনদিকের যে বাগানে আজ শুধু কয়েকটা চালতে গাছ আর মরা খেজুর গাছের ধড় দাঁড়িয়ে আছে, তারই নাম রাজার বাগান। সত্যিই, সেই বিখ্যাত জমিদার রাম চৌধুরী, যিনি গঙ্গার জলে বাইচ খেলার আনন্দে প্রতি বছর পাঁচ হাজার টাকা খরচ করতেন, তাঁরই নাতি পরেশ চৌধুরী। রাম চৌধুরীর ছেলে বিজয় চৌধুরী ছিলেন আরও বড় শখের মানুষ। যে-বছরে কোন লাট সাহেব আসামের জঙ্গলে গিয়ে হাতিখেদার আনন্দ নিতেন, সে-বছরে বিজয় চৌধুরীও তাঁর নিজের দল-বল সঙ্গে নিয়ে আসাম যেতেন, আর হাতিখেদার উৎসবে দশটি হাজার টাকা খরচ করে ফিরে আসতেন।

বাণীদি নিশ্চয় এসব গল্পের একটি কথাও কোনদিন শোনেননি। তাই ঠাট্টা করেছেন। কিন্তু সে ঠাট্টার কথা শুনে চোখ ছলছল করবে, এমন পানসে চোখ নয় প্রতিভার। তাই হেসে হেসে বলতেও পারে—আপনি আরও কয়েকটা দিন থাকুন বাণীদি।

বাণীদি হাসেন। তাহলেই হয়েছে। শেষে আমাকে বিনা চিনির চা খেয়ে বিদায় নিতে হবে। সেটা কি ভাল হবে?

নতুন বউয়ের চোখ দুটো সত্যিই ভয়ানক বোকা দুটো চোখের মত অদ্ভুতভাবে তাকিয়ে থাকে।

বাণীদি বলেন—বুঝলে না?

প্রতিভা—না।

বাণীদি—জিজ্ঞাসা করি, অনুদা কি বিনা পয়সাতে চিনি পেয়ে থাকেন যে, তুমি আমাকে রোজ পাঁচবার মিষ্টি চা খাওয়াবে!

হাসতে চেষ্টা করে প্রতিভা—আপনি কিন্তু আপনার দাদাকেই মিছিমিছি ঠাট্টা করলেন।

কোন কথা বললেন না বাণীদি, শুধু প্রতিভার মুখের দিকে তাকিয়ে রইলেন। বাণীদির সেই চমৎকার কালো চোখের তারা দুটো শুধু একবার কেঁপে উঠলো, আর ভুরু দুটোও একটু কুঁচকে গেল।

এই এক বছরের মধ্যে বাণীদি আর এ-বাড়িতে আসেননি। ভুল ক'রে একটা গল্পের বই

ফেলে রেখে গিয়েছেন ; কিন্তু একবার একটা চিঠি দিয়েও খোঁজ নিলেন না, বইটা আছে কি না। আছে বইটা ; প্রতিভারই ঘরের আলমারির একটা তাকের অনেক বইয়ের মধ্যে বাণীদির সেই বই এখনও আছে।

ননীকাকার ঘরের পাশের ঘরটা সত্যিই বইয়ের ঘর। কত রকমের ভাষার বড় বড় বই। এই বইয়ের ঘরের ধুলো-ময়লা সরিয়ে ঘরটাকে একটা জীবন্ত চেহারা এনে দিয়েছিল যে, সেও তো সেই নতুন বউ, যে-মেয়ে ভাল করে লেখাপড়া করতে কোনদিন চায়ও নি, পারেও নি। পুরো দশটা দিন লেগেছিল ; বইগুলোকে রোদে দিয়ে আর ধুলোঝাড়া করে আবার সেই লম্বা-লম্বা কাঠের তাকের উপরে সাজিয়ে দিয়েছে প্রতিভা। আলমারির ময়লা কাচগুলিকে ঘষে মুছে পরিষ্কার করে দিয়েছে। এখন এই ঘরে আলো জ্বলে উঠলে ননীকাকা তাঁর ঝাপসা-দেখা চোখেই স্পষ্ট দেখতে পান, ঝকঝক করে হাসছে তাঁর সারা জীবনের আদরের সম্পদ এই বইগুলি।

দাদার সঙ্গে হাওড়াতে হঠাৎ একদিন অনুপমের দেখা হতেই অনুপম খুব অনুনয় করে বলেছিল, সময় করে একবার আমার এখানে আসবেন। তাই দাদা একদিন এসেছিলেন। হেসে হেসে অনেক কথা বলেই হঠাৎ বড় গম্ভীর হয়ে গেলেন দাদা। মুখ ফিরিয়ে নিয়ে একটা সিগারেট ধরালেন, তারপর ব্যস্তভাবে বললেন—কই তোর চা? একটু তাড়াতাড়ি কর।

তিন চুমুকে চা শেষ করে দিয়েই দাদা বললেন—খুব নাম কেনবার চেষ্টা করছিস বুঝি?

যে বোন তার দাদার একটা রুমাল শেলাই করে দিতে কুঁড়েমি করে তিনটে দিন পার করে দিত, সে বোন আজ এই বাড়িতে কত মন লাগিয়ে আর কত ব্যস্ত হয়ে মোটা সূঁচ চালিয়ে ছেঁড়া আসন সেলাই করছে ; দেখতে পেয়ে দাদার মনে ওরকম একটা সন্দেহ হবেই বা না কেন?

হাসতে চেষ্টা করছেন দাদা। যেন মনের সন্দেহটাকে জোর করে হাসিয়ে রাখতে চেষ্টা করছেন। কিন্তু কপালের একটা রগ ফুলেও উঠছে। ওটা হলো দাদার কড়া মেজাজের সেই ভয়ানক রাগের রগ। শেফালীদির বাবা নরেনকাকা বলেন, ওটা হলো গুপ্তিপাড়ার এই চৌধুরীদের বংশধারার একটা মেজাজের রগ।

লিলুয়ার রেল-কারখানার সাহেবটার মুখের উপর ঘুষি চালাবার আগে দাদার কপালের ওই রগটা ঠিক ওইরকম করে ফুলে উঠেছিল। সাহেবটা দাদাকে খুব বিশ্রী একটা কথা বলেছিল—ইউ ড্যাম চীট, ফাকিবাজ ; ডিউটিসে ভাগ্‌তা হ্যায়, আওর ছোকরি লে কর ঘুমতা হ্যায়?

ঠিকই, সেদিন কাজে যাননি দাদা। চল্‌ পতু, বালীতে জনা পিসিমা'কে একবার দেখে নিয়ে তারপর বেলুড়ের মন্দির দেখে আসি। তাই তো, ঠিক বালী স্টেশনেই সাহেবটার সঙ্গে দাদার একেবারে মুখোমুখি দেখা হয়ে গেল। দাদারই উপরওয়ালা এক ফোরম্যান সাহেব।

দাদা কিন্তু পরের দিন অফিসে গিয়েও কোন কৈফিয়ৎ দিতে রাজি হননি, মাপ চাওয়া দূরে থাক। চাকরি গেল দাদার, তিন বছরের প্রভিডেন্ট ফাণ্ডের নব্বই টাকা, আর এক মাসের মাইনের পঞ্চাশ টাকা, সবই কেড়ে রেখে দিল—বড়সাহেবের হুকুম। বাড়িতে এসে হাঁপ ছাড়লেন আর হেসে ফেললেন দাদা—দেখলি তো, আমার একটা ঘুষির দাম কত? এক'শো চল্লিশ টাকা।

বাবাও হেসে ফেললেন—ইংরেজের রাজত্বে ইংরেজের মুখের উপর এত চমৎকার একটা দেশী ঘুষি ; দামটা কম কেন হবে?

কিন্তু বোনের বাড়িতে এসে দাদার রগ আবার রাগ করে ফুলে ওঠে কেন? কে জানে কেন! দাদার চোখ দেখে তো কিছুই বুঝতে পারা যায় না। সিগারেটে জোরে একটা টান দিয়েই আর গলার স্বর বেশ গম্ভীর করে কথা বললেন দাদা—তোর হাতের আঙুলে অত বড়

একটা কাটা দাগ কেন রে? বঁটিতে আঙুল কেটেছিস? মনে হচ্ছে, দু'হাতে ঝাঁটা চালিয়ে উঠোন-টুঠোনও ধুচ্ছিস।...আচ্ছা, আমি এখন চলি।

বোনের ভাগ্যের কথা ভেবে দাদার কপালে সেই কড়া মেজাজের রগ আজ আর নিশ্চয় ফুলে ওঠে না ; লজ্জা পেয়ে শান্ত হয়ে গিয়েছে। আজ তো দাদা জানেন যে, এ বাড়িতে এখন ঝি-চাকর-রাঁধুনী নিয়ে মোট চারটে কাজের লোক খাটছে। দাদার সেই বোন আজকাল প্রায় রোজই টবের জাপানী হানার কাছে দাঁড়িয়ে এই এক বছরের জীবনের যত আশ্চর্যের কথা ভেবে ভেবে পুরো একটি ঘণ্টার সময় পার করে দেয়।

কিন্তু দাদাকে বোধ হয় বোঝাতে পারা যাবে না যে, দাদার বোন আজ এ বাড়ির এই মোজেয়িকের বারান্দাতে দাঁড়িয়ে যেমন সুখী ; সেদিন এ বাড়ির সেই অভাবের উঠানে দাঁড়িয়েও এর চেয়ে এমন কিছু কম সুখী ছিল না। হ্যাঁ, একটা কথা ভাবতে খুবই ভাল লাগে যে, তোমাদের মনে আর সেই সন্দেহ ও দুশ্চিন্তার কষ্ট নেই যে, পতু বোধ হয় মনের দুঃখ মনেই চেপে রাখে আর জোর করে হাসে। দাদার কাছে মুখ খুলে বলা যায় না, তাই সেদিন বলা সম্ভব হয়নি যে, একজনকে মনে-প্রাণে ভাল লেগে গেলে, তার কোন অভাবকেও আর অভাব লাগে না।

তবে বউদির কাছে মন খুলে বলে দিতে পারা যায় ; সত্যি বউদি আজকাল ভদ্রলোকের হাতের কাছে যখন ডিশ ভরতি করে মাছের ফ্রাই তুলে দিই, তখন মনটা যেন নতুন একটা শান্তিতে ভরে যায়। এতদিন তো শুধু পেঁয়াজ ভাজা দিয়ে আটার দুটো রুটি খেত আর কাজের চেষ্টায় বের হয়ে যেত। দেখতে সত্যি খুব কষ্ট হতো, বউদি।

মার কাছে লেখা আমার চিঠি থেকে তুমিও নিশ্চয় জেনেছো বউদি ; আমার অনেক নতুন জিনিস হয়েছে। তার মধ্যে একটা জড়োয়া সেটও আছে। খাঁটি মুক্তোর কাজ করা জিনিস। কত খুশি হয়ে কিনে এনেছেন ভদ্রলোক। আমিও খুশি হয়েছি। আশাও করিনি, চাইওনি, তবু পেয়েছি। এত খুশি হয়েছিলাম' যে হাসতে গিয়ে চোখ দুটো জলে ভরে গিয়েছিল।

ফুটলি কেন আপন মনে! না, আর গুন গুন করে গান করবার সময় নেই। জাপানী হানার গায়ে হাত বুলিয়ে অনেক সময় পার হয়ে গিয়েছে। বারান্দার ওদিকের ওই সিংহ-আয়নার মাথার কাছে দেয়ালের ঘড়িতে স্পষ্টই দেখতে পাওয়া যাচ্ছে, ছ'টা বেজে গিয়েছে।

তবে তো একটু ভুল হয়েই গিয়েছে। ননীকাকা যে ঠিক ছটার সময় এক গেলাস বার্লি খান। সুধার মা'র কি সময়জ্ঞান আছে? ননীকাকার ঘরে বার্লি পৌঁছে দিয়ে এসেছে তো? একবার দেখে আসতে হয়।

কিন্তু ঘরের দরজায় কপাটে টোকা দিয়ে চলে গেলেন যে ভদ্রলোক, তিনি এখন বাড়িতে আছেন তো? না, চন্দ্র-সূর্যের সাথী হয়ে বাইরের কাজের আকাশে পাড়ি দিয়েছেন?

এগিয়ে যেতে গিয়েই থমকে দাঁড়ায় প্রতিভা। হেসে ফেলে, চিরুনিটা হাতেই রয়ে গিয়েছে। চোর ধরা দিল না, চোরের মাথায় চিরুনিটা দিয়ে জোরে একটা টোকা দেবার সুযোগও পাওয়া গেল না।

ঘরে ঢুকে চিরুনিটাকে আয়নার টেবিলে রেখে দিতে গিয়েই বুঝতে পারে প্রতিভা, পাখির বাসার মত ওরকম একটা উসকো-খুসকো মাথা নিয়ে রান্নাঘরের দরজার কাছে গিয়ে দাঁড়ালেই রাগ করে কথা বলবে সুধার মা। শুনতে বেশ ভাল লাগে, ঠিক মা'র মত রাগ করে ধমক দেয় সুধার মা—দেখে মনে হয়, যেন ঝড় গিলে খেয়েছো, তা না হলে মাথাটার অমন ছিরি হবে কেন?

কিন্তু শুধু সুধার মা'র কথার ভয়ে নয়, আর-একজনের দুই চোখের একটা আশার ভয়েও একটু সাবধান থাকতেই হয়। কী ভাববেন ভদ্রলোক, যদি দেখতে পান, এত সুন্দর করে

সাজানো ঘরের মধ্যে একটা উসকো-খুসকো মাথা ঘুরে বেড়াচ্ছে? দুপুরবেলার পরা শাড়িটা এখনও পরেই আছে। ময়লা নয়, কিন্তু কুঁচকে গিয়েছে তো! যখন-তখন বিছানায় গড়াগড়ি দিলে কোন্ শাড়ি না কুঁচকে যায়?

সাজলে একটু ভাল দেখায়। তবু সাজবে না ; অভিযোগের ভাষাটা যেন গুপ্তিপাড়ার বাড়ি থেকে বাগবাজারের এই বাড়িতেও, ওই সুধার মা'র মুখে এসে ঠাঁই নিয়েছে। বউদি বলেন, তোমার মত মেয়েকে সাজতে হলে কি ঢাকাই-বেনারসী দরকার হয়? না, হীরের দুল দোলাতে হয়? না, লিপস্টিক দরকার হয়? তবু বলছি, খোঁপাটাকে একটু ভাল করে বাঁধ। ওতেই হবে, আর বেশি কিছু দরকার হবে না।

তবে অন্তত খোঁপাটাকেই একটু ভাল করে বাঁধা যাক। চিরুনিটাকে হাতে তুলে নেয় প্রতিভা।

ঘরের দরজার কপাটের উপর টোকা পড়ে। টক্ টক্ টক্।

চমকে ওঠে, কিন্তু হেসেও ফেলে প্রতিভা। বার বার ঘুঘু তুমি খেয়ে যাও ধান! না, আর নয়। আর বোকার মত চুপ করে দাঁড়িয়ে থাকা উচিত নয়। হাতে হাতে ধরে ফেলাই উচিত।

পা টিপে টিপে দরজার কাছে এগিয়ে এসেই দু'হাতের টানে ভেজানো কপাট দুটোকে খুলে দিয়েই হেসে ওঠে প্রতিভা—গুড ইভিনিং স্যার!

হাসির শব্দটা কিন্তু সেই মুহূর্তে ভয় পেয়ে চাপা আর্তনাদের মত গুমরে ওঠে।—এ কি? আপনি এখানে কেন?

—অনেকক্ষণ আপনার অপেক্ষায় বসে বসে, তার পর যখন দেখলাম যে আপনি এলেনই না, তখন মনে করিয়ে দিতে এলাম যে...।

প্রতিভা—আপনি কি কিছুক্ষণ আগেও একবার এখানে এসেছিলেন?

—কিছুক্ষণ আগে নয়। প্রায় আধ ঘণ্টা আগে। আপনি কোন সাড়া দিলেন না দেখে চলে গেলাম।

—কিন্তু আপনি এখানে এলেন কেন? প্রতিভার শান্ত চোখের দুই কালো তারা যেন জ্বলে জ্বলে কাঁপতে থাকে।

—না এসে উপায় কি?

প্রতিভা—খুব উপায় ছিল। আপনি রামপ্রসাদকে বললেই তো সে আমাকে খবর দিত যে, আপনি এসে বসে আছেন।

—রামপ্রসাদকে তো অনেক সময় ডেকেও পাওয়া যায় না।

প্রতিভা—বেশ তো, তাই বলে আপনার এখানে এসে খবর দেবার দরকার হয় না।

—তাহলে বলুন...।

প্রতিভা—না, আমি কিছু বলতে পারবো না। আপনি আপনার বন্ধুকে জিজ্ঞাসা করে জেনে নেবেন।

—আপনার শরীরটা আজ ভাল নয় মনে হচ্ছে।

প্রতিভা—না, খুব ভাল আছি।

—মন ভাল নয় বোধ হয়।

প্রতিভা—আপনি এখন তাহলে...।

—হ্যাঁ, যাচ্ছি। টবের এই ফুল বোধহয় জাপানী ফুল। নয় কি?

প্রতিভা—আপনি যান।

—লোকে জাপানী মেয়ের খোঁপারও কেন যে এত প্রশংসা করে, বুঝি না। জাপানী খোঁপার মধ্যে একটুও আর্ট নেই ; আছে শুধু কারিগরী। ভয়ানক চেষ্টা করা আর বাঁধা-ছাঁদা একটা কায়দার ধাঁধা। বরং বলতে হয়, এই জাপানী ফুলই হলো সত্যিকারের আর্ট। কী

চমৎকার একগাদা উসকো-খুসকো শুঁয়ো পাঁপড়িগুলো এলোমেলো আর রং যেন একটা খেয়ালের রং। কেই যেন হঠাৎ খুশি হয়ে টোকা দিয়ে দিয়ে নানা রকম রঙের ধুলো এই ফুলের গায়ে ছিটিয়ে দিয়েছে।

প্রতিভা—আপনি কিন্তু...।

—না না, আজকাল আমি আর ছবি-টবি আঁকি না।

প্রতিভা—আপনি মিছিমিছি এখানে এসে এত কথা বলছেন কেন? নীচে যান। আপনার বন্ধুর সঙ্গে যত ইচ্ছে কথা বলুন।

—বন্ধু তো বাড়িতে নেই।

প্রতিভা—তাহলে আপনিও বাড়ি যান।

—আমার অবিশ্যি আরও কিছুক্ষণ অপেক্ষা করতে অসুবিধে নেই।

প্রতিভা—অপেক্ষা করতে হয় নীচের ঘরে গিয়ে করুন।

—উপরতলার এই বারান্দাটা কিন্তু নীচের ঘরগুলোর চেয়ে অনেক ভাল। যেমন খোলা হাওয়া তেমনই, হ্যাঁ, সত্যি তো, খুব ফিকে একটা মিষ্টি গন্ধ যেন ফুরফুর করে উড়ছে। এটা কি...।

প্রতিভা—আপনি শিগগির চলে যান।

—এটা কি টবের কোন ফুলের গন্ধ? না, আপনার ঘরের ভিতরের একটা ধূপের গন্ধ?

প্রতিভা—আপনি এত বাজে কথা বলছেন কেন?

—অ্যাঁ? তা হলে কি আপনার এই খোঁপারই গন্ধ?

ফুলবনে সাপ। ভীরু পাখীর চোখ যেন একটা লিকলিকে ঘৃণ্য বিভীষিকার দিকে তাকায় আর ছটফট করে। ঘরের দরজার কাছে দাঁড়িয়ে ছটফট করে প্রতিভা ; তার পরেই ছুটে গিয়ে বারান্দার রেলিংয়ের উপর যেন হুমড়ি খেয়ে পড়ে যায়। চেঁচিয়ে ওঠে—রামপ্রসাদ।

—রামপ্রসাদ বাড়িতে নেই বোধহয়। কোন কাজের দরকার থাকলে আমাকেই বলুন।

—আপনি নীচে যান।

—যাচ্ছি, কিন্তু আপনি কি আমাকে এখন কিছু টাকা দিতে পারবেন?

প্রতিভা—টাকা? কেন?

—অনুপমের সঙ্গে তো দেখা হওয়া আর দুটো কথা বলা অসম্ভব হয়ে উঠেছে। রোজই অপেক্ষায় বসে থাকি আর চলে যাই। এই তিন মাসের মধ্যে কোনদিন বলবার সুযোগ পেলাম না যে, আমার এখন কিছু টাকা দরকার।

প্রতিভা—কিসের জন্য টাকা চান আপনি?

—সেটা কি আপনি জানেন না?

প্রতিভা—আপনার বন্ধু বলেছিল, আপনি নাকি আমাকে পড়াবেন। কিন্তু আমি তো কবেই স্পষ্ট করে বলে দিয়েছি যে, আমি পড়বো না। আপনার বন্ধু কি সে-কথা আপনাকে বলেনি!

—না।

প্রতিভা—তবু সেটা বুঝে নিতে আপনার কোন অসুবিধে ছিল না।

—হ্যাঁ, বুঝতে অসুবিধে নেই। বুঝেছি। দেখলামই তো, এই তিন মাসের মধ্যে কোনদিনও আপনি পড়তে এলেন না।

প্রতিভা—তবু রোজই আসছেন কেন?

—আপনিও তো সেদিন তখন ওঘরে ছিলেন। আপনার সামনেই সব কথা হলো। মনে নেই আপনার?

প্রতিভা—মনে আছে।

—মনে নেই বোধহয়।

প্রতিভা—সব মনে আছে। আপনার বন্ধু বললে, আমি পড়ি বা না পড়ি, আপনাকে কিছু টাকা দেওয়া হবে।

—অনুপম বলেছিল, আমাকে রোজই আসতে হবে। আপনার যেদিন ইচ্ছে হবে, পড়বেন। যেদিন ইচ্ছে হবে না, পড়বেন না।

প্রতিভা—বেশ তো, উনি না হয় এই কথাই বলেছিলেন ; একই কথা।

—আসল কথা হলো, অনুপম আমাকে সাহায্য করতে চায়। আপনি তো জানেন, অনুপম আমার অনেককালের বন্ধু।

প্রতিভা—জানি।

—আমি কিন্তু কোনদিন স্বপ্নেও ভাবিনি যে, জীবনে কোনদিন অনুপমের কাছে সাহায্য নেবার সৌভাগ্য আমার হবে।

প্রতিভা—সৌভাগ্য? ঠাট্টা করে বলছেন?

—ছি ছি ; ঠাট্টা করবো কেন? আমি কাউকেই ঠাট্টা করি না, অনুপমকে তো নয়ই। আমাদের সেই অনুপম আজ আমাকে সাহায্য করবার মত অবস্থা পেয়েছে, এটা আমার সৌভাগ্য বইকি। তবু ; কথাটা কি জানেন? উপায় থাকলে অনুপমের কাছ থেকে সাহায্য চাইতাম না!, নিতামও না। অনুপমকে বিরক্ত করতে আমার সত্যিই বেশ খারাপ লাগে, বেশ কষ্ট হয়।

প্রতিভা—মনে হচ্ছে, আপনি আজ বেশিরকম কোন দরকারে পড়ে...।

—হ্যাঁ, ঠিক ধরেছেন। শুনেছেনই তো, কী সাংঘাতিক ফেমিন দেখা দিয়েছে।

প্রতিভা—দুর্ভিক্ষ?

—হ্যাঁ, দুর্ভিক্ষ।

প্রতিভা—কোথায় দুর্ভিক্ষ?

—বাংলা দেশের প্রায় সব জায়গাতেই, এই কলকাতাতেও। লোক মরছে। ছেলে-মেয়ে বাচ্চা-কাচ্চা বুড়ো-বুড়ি, গাঁয়ের মানুষ কলকাতায় ছুটে আসছে। এলে হবে কি? এখানেও যে হাজার হাজার ঘরে উপোষ আর আধপেটা খাওয়া। কে কাকে খাওয়াবে? এর ওপর যদি কোন ভাগ্যিবানের ঘরে একটা অদ্ভুত অসুখের মানুষ আধমরা হয়ে মেজের উপর শুয়ে পড়ে থাকে, তবে তাকে আর কে বাঁচাতে পারে, বলুন?

প্রতিভা—ভগবান বাঁচাবেন। কিন্তু আপনি একটু স্পষ্ট করে বলুন, আপনি কার কথা বলছেন?

—আমার স্ত্রীর কথাই বলছি।

প্রতিভা—কিসের অসুখ?

—বুঝি না।

—ডাক্তার দেখাননি?

—একবার দেখিয়েছিলাম।

—ডাক্তার কি বললেন?

—সন্দেহ করলেন, গলার ভিতরে ঘা হয়েছে।

—চিকিৎসা ঠিক চলছে!

—ঠিক চলবে কি করে? একগাদা টাকা ছাড়া তো চিকিৎসা চলে না।

—টাকার জন্যে আপনি আপনার বন্ধুকে একটু ভাল করে বলুন।

—বলবো, কিন্তু আজই যে, অন্তত পঞ্চাশটা টাকা না হলে আমার কোন কিছুই চলবে না। আপনিই দিন। অনুপম আমাকে যে-টাকা দেবে, তা থেকে যেন এই পঞ্চাশ টাকা কেটে রাখে।

প্রতিভা—আমার কাছে তো টাকা থাকে না।

—তাহলে...সত্যিই যে একটা অদ্ভুত অবস্থায় পড়তে হলো।

প্রতিভা—আপনি অন্য কোথাও গিয়ে চেষ্টা করে দেখুন।

—অগত্যা তাই করতে হবে। কিন্তু তাতে কিছু হবে বলে মনে হয় না।

প্রতিভা—তাহলে আপনার বন্ধুর জন্যে আরও কিছুক্ষণ অপেক্ষা করুন।

—কিন্তু আর বেশি অপেক্ষা করা উচিত হবে না।

প্রতিভা—একথা কেন বলছেন?

—আজ বিকেল থেকেই মানুষটার অবস্থা বেশ সঙ্গীন হয়ে উঠেছে। কথা বলতে পারছে না। এখন একজন ভাল ডাক্তারকে না ডাকলে খুব ভুল করা হবে।

প্রতিভা—তবে তো আপনার আর এখানে কারও অপেক্ষায় থেকে সময় নষ্ট করা একটুও উচিত নয়।

—একটুও উচিত নয়। আমার আর একটা মিনিটও অপেক্ষা করতে ইচ্ছে করছে না। তাই বলছি; আপনিই বরং চেষ্টা করে কারও কাছ থেকে পঞ্চাশটা টাকা যোগাড় করে আমাকে দিন। আমাকে ধার দিন। এই টাকা আমি নিশ্চয় একদিন আপনাকে ফেরত দেব, যদিও তাতে ঋণ শোধ করা হবে না।

প্রতিভা—আপনি আমাকে খুব বিপদে ফেললেন।

—একবার দেখুন চেষ্টা করে।

প্রতিভা—দেখি। আপনি ততক্ষণ নীচের তলার ঘরে গিয়ে বসুন।

—কাইগুলি একটু তাড়াতাড়ি করবেন।

না, আর দেরি করে না প্রতিভা। শুধু একটা মিনিট, চুপ করে সেই মোজেয়িকের বারান্দার উপরে সেখানেই দাঁড়িয়ে দেখতে থাকে, সিংহ-আয়নার চকচকে বুকের উপরে কার্পেটপাতা একটা চমৎকার সিঁড়ির ধাপ ধরে একজোড়া রোগা-রোগা পা একজোড়া ছেঁড়া-ময়লা চটিজুতোর সঙ্গে ব্যস্তভাবে নেমে চলে গেল। তারপর প্রতিভার ভাবতে শুধু আরও একটা মিনিট, তার বেশি নয়।

ঘরের ভিতরে ঢুকে একটা বাক্স খোলে প্রতিভা। রেশমী সুতোর লেস দিয়ে ঢাকা ছোট একটা রঙীন স্টীল-ট্রাঙ্ক। ট্রাঙ্কের ভিতরে তিন-থাক শাড়ির সাজানো স্তূপের তলায় হাত চালিয়ে মোষের শিঙের একটা কৌটা বের করে। বিয়ের সময় পাওয়া যত আশীর্বাদীর টাকা, মোট একচল্লিশ টাকা যে এই কৌটার ভিতরে এখনও আছে, সে-কথা মনে পড়তে ওই এক মিনিটই সময় লেগেছে, তার বেশি নয়।

ও কে? কে এল? ভালই হলো। না ডাকতেই সুধার মা এসে ঘরের দরজার কাছে দাঁড়িয়েছে। কৌটার ভিতরে একটি টাকা রেখে দিয়েই সুধার মা'র মুখের দিকে তাকায় প্রতিভা।

সুধার মা—ওবেলার দুধ সবই তো পড়ে রয়েছে। আমি বলি, ক্ষীর করে রাখি। নইলে নষ্ট হয়ে যাবে। তুমি কি বল?

প্রতিভা—বলছি। তার আগে তুমি এখুনি নীচে গিয়ে মাস্টার মশাই অজয়বাবুকে এই চল্লিশটা টাকা দিয়ে চলে এস।

ননীকাকা তাঁর বইয়ের ঘরে একটা চেয়ারে বসে টেবিলের উপরে রাখা একটি খোলা বইয়ের দিকে তাকিয়ে আছেন।

যুদ্ধের ভয়ে ভীরু কলকাতার একটি নিষ্প্রদীপ রাত। ঘরের ভিতরের আলোটাও যেন একটা মিটমিটে ভীরু তারা। ননীকাকার ঝাপসা-দেখা যে দুই চোখ দিনের বেলার রোদের

আলোটাকেও ভাল করে দেখতে পায় না, দিনটাকে একটা মেঘলা দিন বলে ভুল করে, সেই দুই চোখ কত বড়-বড় হয়ে একটা বইয়ের লেখা পড়বার চেষ্টা করছে।

প্রতিভা ডাক দেয়।—বার্লি খেয়েছেন, কাকা?

—খেয়েছি। কেনেষিতং পততি প্রেষিতং মনঃ, কেন প্রাণঃ প্রথম প্রৈতি যুক্তঃ।

—আপনি তো বেশ পড়তে পারছেন, কাকা। একটুও অসুবিধে হচ্ছে না।

—তাই তো মনে হচ্ছে। কিন্তু তুমি একটু দেখে নিয়ে বলে দাও তো, বউমা ; ঠিক বইটা ধরেছি কিনা।

এগিয়ে আসে প্রতিভা। বইটার দিকে তাকায়।—এটা একটা ইংরেজী বই।

—অ্যাঁ? ইংরেজী বই।

—আপনি তবে কী মনে করেছেন?

—আমি মনে করেছি, কেনোপনিষদ।

হেসে ফেলেন ননীকাকা। হাত তুলে চোখ দুটোকে একবার ঘষে নিয়ে যেন একটু লজ্জা-পাওয়া কুণ্ঠিত স্বরে কথা বলেন—ভুল করেছি। আন্দাজটা ভুল করেছে। বইয়ের মলাটের উপর হাত বুলিয়ে কতটুকুই বা বুঝবো, বল? মলাটের মাঝখানে পোকা-খাওয়া একটা গর্ত, তাই মনে হয়েছিল, ওটাই বুঝি কেনোপনিষদ। যাই হোক, ইংরেজী বইটার নামটা কী, বউমা?

বইটার দিকে তাকিয়ে পড়তে চেষ্টা করে প্রতিভা। কিন্তু সারা মুখ যেন একটা করুণ লজ্জায় ভরে গিয়ে লালচে হয়ে যায়। আঁচল দিয়ে মুখ মোছে প্রতিভা।—বুঝতে পারছি না।

—লেখকের নামটা বল।

—বুঝতে পারছি না।

—কী লেখা আছে পড়। অক্ষরগুলি এক এক করে পড়ে যাও।

—এফ আই সি এইচ টি ই।

—ফিক্‌টে। তাই বল। ওটা জার্মান ভাষার বই। ও বই আর পাওয়া যায় না, বউমা। ভাগ্যি ভাল, খুব বুদ্ধি করে, সেই কবে, প্রথম যুদ্ধের ঠিক এক বছর আগে জার্মানী থেকে বইটা আনিয়েছিলাম। কিন্তু বেচারা ফিক্‌টেকেও তাহলে পোকাতে কেটেছে।

প্রতিভার মুখের কথাগুলি আরও করুণ হয়ে বিড়বিড় করে।—বোধহয় অনেক দিন ধরে বইগুলি অযত্নে পড়েছিল। তা না হলে পোকাতে কাটতো না।

—খুব সত্যি কথা।

—আপনার চোখ ভাল থাকলে বইগুলির এত অযত্ন হতে পারতো না।

—খুব সত্যি কথা। কিন্তু একটা খুব মজার কথা কি জান? বইগুলির যেদিন একটা ভয়ানক রকমের অযত্ন হয়ে গেল, ঠিক সেদিনই আমার চোখের দৃষ্টিও হঠাৎ বেশ একটু ঝাপ্‌সা হয়ে গেল। ডাক্তার বললেন, ছানি পড়ছে। কিন্তু, বুঝতে পারি না, ঠিক সেদিন থেকেই ছানি পড়তে শুরু করলো কেন?

—বইগুলোর হঠাৎ একটা ভয়ানক রকমের অযত্ন হয়ে গেল কেন?

—সে আজ প্রায় পঁচিশ বছর আগের কথা। আমার এইসব বই এই বাড়ির ওই বারান্দাকেত একটা ঢিবি হয়ে প্রায় এক মাস ধরে পড়েছিল। একদিন বাইরে থেকে ঘুরে এসে দেখি, বৃষ্টির জলে সব বই ভিজে গিয়েছে।

—কী অদ্ভুত কথা বলছেন!

—হ্যাঁ, তখন এই বাড়ির কোন ঘরে জায়গা ছিল না।

—কেন?

—নীচের তলার সব ঘর কারবারের যত জিনিসপত্রে ভরতি ছিল।

—কিসের কারবার?

—মেজদার, তোমার শ্বশুরের একটা চমৎকার ওষুধের কারবার। সে কারবারের সঙ্গে বড়দাও ছিলেন। নীচের তলার এইসব ঘর গাদা গাদা টিনের কৌটা আর শিশি-বোতলে ভরে ছিল। আর ছিল সরষের তেলের বড় বড় পিপে। বোধহয় কলতলার কাছে এখনও নাম-লেখা একটা কাঠের বোর্ড পড়ে আছে।

—হ্যাঁ, দেখেছি ভয়ানক একটা নাম, আত্রেয় বাত-কালান্তক। কী ওটা?

—ওটাই তো বড়দা আর মেজদার কারবারের সেই ওষুধের নাম। এক তান্ত্রিক সন্ন্যাসীর কাছ থেকে ওই ওষুধের কথা জানতে পেরেছিলেন মেজদা। আর বড়দা জানতে পেরেছিলেন, ওই সন্ন্যাসী হিমালয়ের একটা গুহাতে থাকেন ; গুহাটা হলো সেই অত্রিমুনির গুহা। কারবার খুব ভালই চলেছিল। বর্মা চীন আফ্রিকা থেকেও অর্ডার আসতো। কাজেই আমার বইগুলোকে জায়গা দিতে মেজদার যেমন খুব অসুবিধে হয়েছিল, তেমনই আমারও খুব অসুবিধায় পড়তে হয়েছিল। কিন্তু দোষটা আসলে আমারই ; কোন খবর-টবর না দিয়ে হঠাৎ বস্তাবন্দী করা একগাদা বই দুটো ঘোড়ার গাড়িতে চাপিয়ে কারও বাড়িতে এসে দাঁড়ালে, তাকে খুবই অসুবিধেয় ফেলা হয় না কি?

—বুঝলাম না, কাকা।

—আমি কানপুরের স্কুলে মাস্টারী করতাম। একটানা পঁচিশটা বছর মাস্টারী করেছি। সে পঁচিশ বছরের মধ্যে কোনদিনও কলকাতায় আসিনি। শুধু চিঠিতে জেনেছি, কলকাতার বাড়ির সবাই একরকম ভালই আছে। হঠাৎ একদিন মনে হলো, এবার বাড়ি ফিরে যাই।

—কাকিমা তখন...।

—না না, তোমার কাকিমা তখন কোথায়? সে মহিলা তো সেই কবেই, বিয়ের পর ছ'টা মাস পার না হতেই ছুটি নিয়ে সরে পড়েছিলেন। শুধু একা আমি, আর আমার এই বইগুলি। কানপুরের জীবনটা ভালই কেটেছিল।

—এবাড়িতে তখন...।

—এবাড়িতে তখন সবাই ছিলেন। বড়দা আর বড় বউঠান ছিলেন। তোমার শ্বশুর ছিলেন, শাশুড়ী ছিলেন, আর অনুও তখন...হ্যাঁ, আমি যেদিন এখানে এলাম, অনুর বয়স তখন আট-দশ বছর তো হবেই।

—যাকে বলে, বেশ জমাট সংসার।

ননীকাকা হাসতে থাকেন—নিশ্চয়,. কিন্তু আমি যেমন হঠাৎ একদিন বোকার মত এখানে এসে উঠেছিলাম, তেমনই হঠাৎ একদিন বোকার মত চলেও যাচ্ছিলাম।

ননীকাকার চোখ দুটো চিকচিক করে। মনে হয়, কান পেতে কি যেন শুনতে চেষ্টা করছেন।—কিসের শব্দ, বউমা? গঙ্গার জলের শব্দ বলে মনে হচ্ছে।

প্রতিভা—হ্যাঁ।

ননীকাকা—ঘরের সব জানালা বোধহয় খোলা।

প্রতিভা—হ্যাঁ। কিন্তু আপনি শেষে...।

ননীকাকা—কিন্তু চলে যাওয়া আর হলো না, বউমা। দুটো ঘোড়ার গাড়ি ডেকেছিলাম। দু' তিন বস্তাবন্দী বই গাড়িতে তুলেও ফেলেছিলাম। কিন্তু হঠাৎ উপরতলা থেকে নীচে নেমে এলেন মেজ বউঠান, তোমার শাশুড়ী। মেজ বউঠানের চোখে সে কী রাগ। বললেন—আপনি চলে যাচ্ছেন কেন? কে আপনাকে যেতে বলেছে? আপনি যেতে পারবেন না। কখ্‌খনো না।

আবার হেসে ফেললে ননীকাকা।—আমাকে ঠিক এই ভাষাতে ধমকে দিয়ে চলে গেলেন মেজ বউঠান। আমিও চুপ করে এই ঘরেই বসে সেদিন ঠিক এই রকম গঙ্গাজলের শব্দ শুনেছিলাম। মনে হয়েছিল, গঙ্গাজলের শব্দটাই যেন আমাকে ধমকে দিয়ে চলে

গেল।...অরেল স্টাইনের লেখা ছোট্ট একটা বই আছে, গ্লেসিয়ার গঙ্গোত্রী। আজ নয় ; কাল সকালে এসে বইটাকে একবার খুঁজে বের করে দিও তো।

প্রতিভার চোখে-মুখে আবার সেই করুণ লজ্জার লালচে আভা চমকে ওঠে।—আমি কিন্তু...আমি শুধু চেষ্টা করবো কাকা। কিন্তু খুঁজে পাব কিনা, জানি না।

ননীকাকা—তুমি বোধহয় ভবতোষবাবুর নাম শোননি। এবাড়ির এই পাশের বাড়িটাই তাঁর বাড়ি। তিনি এখন আর নেই। তিনি মেজদার ওপর কেমন-যেন বেশ-একটু অসন্তুষ্ট ছিলেন। তবু তিনিও এই বাড়ির কত প্রশংসা করতেন। বলতেন, চমৎকার হাওয়া মহল।

প্রতিভা—কেন?

ননীকাকা—দেখছো তো, এবাড়িতে কত জানালা আর কত হাওয়া। গঙ্গাজলের শব্দ কত স্পষ্ট শোনা যায়। ওই শুধু এক বাত-কালান্তকের পাঁচ বছরের রোজগারে কত খুশী হয়ে বড়দা আর মেজদা এই বাড়ি তৈরী করিয়েছিলেন। কিন্তু, কী আশ্চর্য। আমার এসিব বইয়ের মধ্যে কিন্তু একটা অদ্ভুত বই আছে, বউমা। নাগরী লিপিতে প্রথম ছাপা ঋগ্বেদ ও তার সায়নভাষ্য, ম্যাক্সমূলারের কীর্তি। প্রতাপগড়ের রাজাবাহাদুর আমাকে ওই বই উপহার দিয়েছেন। বড় দুর্লভ বই। হাজার টাকা হাতে নিয়ে ছুটোছুটি করলেও ওই বই আর কোথাও পাওয়া যাবে না।

প্রতিভা—আপনার কি তবে এবাড়ির জন্যে...।

ননীকাকা—না না না। আমাকে এবাড়ির একটা ইঁটেরও দাম দিতে হয়নি। মামলাতে সাক্ষী দিতে গিয়ে কথাটাকে একেবারে স্পষ্ট করে আর চেঁচিয়ে বলে দিয়েছিলাম। শুনে কত খুশী হয়েছিলেন মেজদা।

চমকে ওঠে প্রতিভা—মামলা?

ননীকাকা—হ্যাঁ, বউমা। বড়দা আর মেজদার মামলা। মাধব রায় ভার্সাস যাদব রায়। এই বাড়ির মালিকানা নিয়ে আর ওই চমৎকার আত্রেয় বাত-কালান্তকের স্বত্ব নিয়ে মামলা। ভবতোষবাবু বলেছিলেন, হাওয়া মহলের মাধব রায় একটি খুব বিচক্ষণ মানুষ, যাদব রায় একটি খুব বুদ্ধিমান মানুষ, আর ননী রায় একটি গরু, মানুষই নয়।

ননীকাকা হো হো করে হাসেন, কিন্তু প্রতিভার চোখে যেন একটা আষাঢ়ে গল্পের করুণ আশ্চর্য থমথম করে।

হাসি থামাতে চেষ্টা করেন ননীকাকা—কেন প্রাণঃ প্রথম প্রৈতি যুক্ত? কেউ বলতে পারে না, বউমা। বলতে পারেও নি। সবাই শুধু অনুমান করেছে। আমিও তো কত চেষ্টা করলাম, কিন্তু কিছুই বুঝতে পারলাম না।

প্রতিভার মনের করুণ বিস্ময়টাও যেন জোর করে হাসতে চেষ্টা করে।—এত চমৎকার বাত-কালান্তকের শেষে এমন দশা হলো কেন?

ননীকাকা—কি করে বলি, বউমা? লোকে বলে, ওষুধের কারবারটা খুব জমে উঠতেই দুই ভাইয়ের মধ্যে মামলা বেধে গেল। আমি মনে করি, ওই চমৎকার ওষুধের কারবারটা ডুববে বলেই ভাইয়ে ভাইয়ে মামলা বেধেছিল। জ্ঞান বল আর বুদ্ধি বল, কোনটাই তো বড়রকমের কোন জোর নয়। আসল জোর হলো, ওই প্রথম প্রাণ। শাঙ্করভাষ্যে যা-ই বলুক, আমি মনে করি, প্রথম প্রাণ মানে ভালবাসা, হৃদয়ের কাজ। জগতের সব চেয়ে বড় বিস্ময়। এ বিস্ময়ের কাছে অসীম আকাশটাও কোন বিস্ময় নয়। কিন্তু তুমি যদি জিজ্ঞেস কর, কেন এই বিস্ময়? এর কারণ কি? তা হলে, মাপ করো, বউমা। আমি কিছুই বলতে পারবো না।

কথা বলতে গিয়ে প্রতিভার গলার স্বর কাঁপতে থাকে।—আমি কিন্তু লেখাপড়া কিছুই শিখিনি, কাকা।

—বেশ করেছো। ওতে কিছু আসে যায় না।

—আপনি বলছেন, আমিও শুনছি। কিন্তু কিছু বোঝবার সাধ্যি আমার নেই।

—কার সাধ্যি আছে, বল? কারও সাধ্যি নেই।

—সুধার মা'কে ডাকি তাহলে, আপনার খাবার দিয়ে যাক্।

—হ্যাঁ দিয়ে যাক্। খাবার খাওয়ার জন্যে আমিই তো একা পড়ে আছি। আর সবাই চলে গেল। কত তাড়াতাড়ি সব খালি হয়ে গেল, বউমা। ওষুধের এত বড় কারবারটা কত হঠাৎ পড়ে গেল। আর, মামলার যেদিন রায় বের হলো, দুই ভাই-ই ওই কারবারের সমান লাভের মালিক, তখন আর লাভ বলতে কিছু ছিল না। ছিল শুধু ওই সাইনবোর্ড আর একটা ঘরভরা যত শূন্য শিশি ও বোতল।

খুব জোরে একটা হাঁপ ছাড়লেন ননীকাকা।—ছ'বছরের মধ্যে বিদায় নিলেন প্রথমে বড় বউঠান। তারপর মেজদা আর মেজ বউঠান। বড়দা চলে গেলেন কাশী। তাঁর মৃত্যুর খবর যেদিন পেলাম, সেদিন দুপুরবেলার ঝড়-বাদলের মধ্যে এই কাছেই কোথায় যেন একটা বাজ পড়েছিল। পাড়ার লোকে কিন্তু এই বাড়িতেই বাজ পড়েছে মনে করে ছুটে এসেছিল, ওই উঠানটা লোকের ভিড়ে ভরে গিয়েছিল।

প্রতিভা—কিন্তু তারপর এতদিন কি করে আপনাদের...।

ননীকাকা—কী জিজ্ঞেস করছো, কী করে দিন চললো? কে চালালো?

—হ্যাঁ।

—আমার ষাট টাকা পেনসন।

—তাহলে তো খুব কষ্টেই আপনাদের দিন কেটেছে।

—কিছুই না। আমার কোন কষ্টই ছিল না। তবে হ্যাঁ, অনুর বেশ কষ্টই হতো।

—আপনি বললেও বিশ্বাস করবো না। আপনারও নিশ্চয় খুব কষ্ট হতো।

—না। শুধু একবার সত্যি খুব কষ্ট বোধ করেছিলাম। অনুর কলেজের পরীক্ষার ফী জমা দিতে হবে। কাজেই ভবতোষের কাছে গিয়ে টাকা ধার চেয়েছিলাম। ভবতোষ বললেন, ঠিক আছে, একটা ব্যবস্থা করে দিচ্ছি। শুনে খুশী হয়ে বাড়ি ফিরে এলাম। আধ ঘণ্টাও পার হয়নি বউমা, রামানুজখানা হাতে নিয়ে সবেমাত্র বসেছি। তুমি তো জান রামানুজের পুণা এডিশন এখন আর পাওয়া যায় না।

—আমি কিছুই জানি না, কাকা। আপনি বলুন, তারপর কী হলো?

—দেখলাম, দুটো লোক এসে একেবারে আমার এই বইয়ের ঘরের দরজার কাছে দাঁড়িয়েছে। কাগজের ঠোঙার কারবার করে, দুটো লোক। ভবতোষ পাঠিয়ে দিয়েছেন।

চমকে ওঠে প্রতিভা—কেন?

ননীকাকা—পুরনো বইয়ের কাগজ ওজন দরে কিনে নিতে চায়।

প্রতিভা—আপনি কী বললেন?

ননীকাকা—বললাম, তোমরা যাও। তারপর বাক্স থেকে আংটিটাকে বের করলাম।

—কিসের আংটি?

—তোমার কাকিমা'র আংটি। শুধু ওটাই তো ছিল, আর কিছু ছিল না। সে মানুষটা ওর একটা ফটোকেও আমার কাছে রেখে যেতে ভুলে গিয়েছে। বুঝলে তো, বউমা।

—খুব বুঝেছি, আপনার আর কিছু বলতে হবে না।

—কী বুঝেছো?

—সেই আংটি বেচে আপনার ভাইপোর পরীক্ষার ফী জমা দেওয়া হলো।

—তা তো হলো। কিন্তু তুমি আসল কথাটাই বুঝতে পারনি।

—কী বুঝতে পারিনি?

—ভবতোষ কেন যে আমাকে মিছিমিছি ওরকম একটা কষ্ট দিল, সেটা বুঝতে পেরেছো কি?

—না।

—তাই বল। আমিও বুঝতে পারিনি।

—আপনি এবার খেয়ে নিন।

—হ্যাঁ। খুব বুঝতে পারছি, ক্ষিদে পেয়েছে। হেসে ফেলেন ননীকাকা, প্রতিভাও হেসে ফেলে।

হেসে হেসেই বাঁ পায়ের হাঁটুটাকে টিপতে থাকেন ননীকাকা।—আরও বুঝতে পারি না, বাত-কালান্তক কেন যাবার আগে রাগ করে আমারই হাঁটুতে বাত রেখে গেল।

—আপনি কি ওই ওষুধ কোনদিন খাননি?

এবার বেশ একটু অদ্ভুতভাবে মাথা নেড়ে আর চেঁচিয়ে হেসে উঠলেন ননীকাকা—না, বউমা।

—খেলে আজ হয়তো ভালই থাকতেন, কষ্ট পেতে হতো না।

—তা হয়তো হতো না। কিন্তু এটা আমার কোন কষ্টই নয়। তুমি এসেছো যখন, তখন আমার কোন কষ্ট থাকতেই পারে না। তুমি মাঝে মাঝে এসে আমার বইগুলোকে একটু পড়ে শুনিয়ে যেও, তাহলেই হবে।

মুখ কালো করে ননীকাকার ঝাপ্‌সাদেখা চোখের চিকচিকে হাসিটার দিকে তাকিয়ে থাকে প্রতিভা। আর, যেন ভীরু দোষীর মত গলার স্বর কাঁপিয়ে কথা বলে—আমি এসব বই পড়তে পারি না, আপনি কিছু মনে করবেন না।

প্রতিভার কথা শুনে ননীকাকার গলার স্বরে যেন আরও অদ্ভুত একটা খুশির আবেগ উচ্ছ্বসিত হয়ে ওঠে—বেশ তো, তাতে কী হয়েছে? সে জন্যে আমার আর চিন্তা নেই, বউমা। আমার নাতিরা তো পড়বে।

প্রতিভার মাথাটা হেঁট হয়ে ঝুঁকে পড়ে। সারা মুখে যেন রাঙা আবীরের ঝড় লুটিয়ে পড়েছে। বুকের ভিতরটাও কেমন করছে। ননীকাকার সঙ্গে এখন আর একটিও কথা বলবার সাধ্যি নেই।

ভাগ্যিস চোখে ঝাপ্‌সা দেখেন ননীকাকা। তাই আস্তে আস্তে আবার মাথা তুলে ননীকাকার মুখের দিকে তাকায় প্রতিভা। ননীকাকা বলেন—তুমি এখন সুধার মা'কে একটু খবর দাও, বউমা। আমার খাবার দিয়ে যাক্‌।

রাত আটটা। তার মানে রাতটা শুরু হয়েছে। কানে কানে কথা বলবার, কিংবা একেবারে নীরব করিয়ে দেবার মত রাত নয়। পাশের বাড়ির রেডিও বেশ গলা খুলে যুদ্ধের খবরও শোনাতে শুরু করেছে। নীচের তলা থেকে উপরে উঠে গিয়ে প্রতিভা আবার তার নিজের ঘরের সেই আয়নাটির কাছে দাঁড়িয়েছে।

ঘরের দরজার কপাট আর ভেজানো নয়। দুই কপাট যেন খোলা-মেলা একটা বুকের দু'পাশের দুটো আগবাড়ানো হাত। বুকে জড়িয়ে ধরতে যেন একটুও দেরি না হয়, তারই জন্য তৈরি হয়ে থাকা দুটো হাত। খোলা দরজা দিয়ে ঘরের ভিতরে হাওয়া ঢুকছে আকুল হয়ে। ঝুলছে ঘরের ভিতরের আলনায় একটা তোয়ালে আর পাঁচটা রুমাল। নড়ছে এক বছর আগের নতুন বরবধূর একটি ফটো। কাঁপছে বিছানার বালিশের ঢাকা। ঘরের ভিতরটা সত্যিই হাওয়া-খুশি পাখির মত যেন পাখা মেলে উড়তে চায়।

প্রতিভার চোখ-মুখের দশাও হাওয়া-খুশি একটা পাখির দশা। পাখিটার শুধু চেহারার ডানা নয়, প্রাণের ডানাও নড়ছে কাঁপছে দুলছে। জীবনে কোন দিনও ইচ্ছে করে নিজেকে এরকম একটা চমৎকার রূপের প্রজাপতির মত এত রঙীন করে সাজাবার চেষ্টা করেনি প্রতিভা।

না, একটা হঠাৎ-খেয়ালের আনমনা ব্যস্ততার কাণ্ড নয়। প্রতিভার মনও আজ আর লজ্জা পেয়ে চমকে ওঠে না, এ কি? এত সাজবার কী দরকার ছিল? প্রতিভা জানে, প্রতিভার এঘরের আয়না-টেবিলের উপরে ছড়িয়ে পড়ে থাকা যত ক্রীম পাউডার আর চামেলী আরকের ছোট শিশিটাও জানে, একটা রঙীন প্রজাপতির প্রাণ সত্যিই আজ পরাগ নিতে চায় ; তাই একজনের বুকের উপর লুটিয়ে পড়তে চায়।

একবার মনে হয়েছিল, ঘরের ভিতরের চার দেয়ালের চারটে আলো জ্বেলে রাখাই ভাল। আলো-ঝলমল এই ঘরের আভা এ-আর-পি'র লোকগুলোর চোখেও পড়বে না। এই ঘর তো রাস্তার দিকের মাথায়ওঠা বারান্দাটার গা-ছোঁয়া একটা ঘর নয়। পাশের বাড়ির বাগানের নারকেলের পাতার ঝালরের ফাঁক দিয়ে আকাশের অত রোগা চাঁদের ফিকে আলো এই বারান্দার আর এই ঘরের দরজার কাছে লুটিয়ে পড়ে ঝিরঝির করছে। এই ভাল। তাই, ঘরের শুধু টেবিল বাতিটাকেই জ্বেলে দেয় প্রতিভা। মৃদু নিবিড় নীলচে এই থমথমে আলোতে কারও চোখ-মুখ-বুকের সব কিছু দেখে নেবার পরেও মনে হবে, আরও যেন কিছু দেখবার বাকি রয়ে গেল।

সত্যি, মনটা তখন কী ভয়ানক কষ্ট পেয়ে ছটফটিয়ে উঠেছিল, ননীকাকা যখন বললেন, তুমি মাঝে মাঝে আমার বই একটু পড়ে দিও। লেখা-পড়া না শেখবাব লজ্জাটা যে একদিন এরকম একটা দুর্ভাগ্যের লজ্জা বলে মনে হবে, কোনদিন কোন ভুল স্বপ্নেও এমন ভয়ের কথা ভাবতে হয়নি। কত খুশি হতেন ননীকাকা, ঝাপসা-দেখা চোখের সব দুঃখ ভুলে যেতেন, যদি প্রতিভা তাঁর ওই যত আদুরের বইয়ের অন্তত দু-চারটে বই ভাল করে পড়ে শোনাতে পারতো। কাকা নিশ্চয় ভাবতেই পারেননি যে, এত বড়-বড় দুটো চোখের মেয়ে হয়েও বই পড়তে পারে না, তাঁর ভাইপোর বউ, যার বয়স ছাব্বিশ পার হয়ে সাতাশ পার হতে চলেছে।

কিন্তু কী অদ্ভুত ননীকাকার ওই ঝাপ্‌সা-দেখা চোখের চিকচিকে হাসি। নাতিরা পড়বে। ননীকাকার চোখে চিকচিকে আশার হাসিটা যেন একটা খুশির আলো উথলে দিয়ে নির্ভাবনায় ভরে গেল। আর, উথলে উঠলো প্রতিভার বুকের ভিতরে এক ঝলক রক্তের জ্যোৎস্না। বলতে ইচ্ছে করেছিল, নিশ্চয় কাকা, বিশ্বাস করুন, আপনার নাতিরা ওই বই পড়বে। নিশ্চয় পড়বে। আজ আপনি আমাকে মাপ করে দিন।

কী যেন সেই গল্পটা—ভাল কথা করালি স্মরণ। এক পাগল মাঝির ভীষণ নিষ্ঠুর একটা পাগলামির বাতিক ছিল। মানুষকে খেয়া পার করাতে গিয়ে মাঝগাঙে ডিঙি ডুবিয়ে দিত। একদিন, খেয়ার ডিঙি তখন মাঝ-গাঙ প্রায় পেরিয়ে যেতে চলেছে। ডিঙির যাত্রীরা খুশি হয়ে জিজ্ঞেস করে—কী মাঝি, মেজাজ খুব ভাল নাকি? আজ যে ডিঙি ডুবিয়ে দিতে চেষ্টা করলে না। চমকে ওঠে পাগল মাঝি—ভাল কথা করালি স্মরণ। তখুনি ডিঙিটা ডুবিয়ে দিল পাগল মাঝি।

ননীকাকাও যেন এক পাগল মাঝির ভোলা মনটাকে খুঁচিয়ে জাগিয়ে দিয়েছে। শেফালীদি সত্যিই একদিন বেশ ধমক দিয়ে বলেছিলেন, তুমি এতদিন ধরে কী করছো বল তো? বরের সঙ্গে কি শুধু কথা বলে বলে গল্প করেই দিন কাটাচ্ছো?

—তা তো করছিই।

—তাই তো মনে হয়। তা না হলে এতদিনে একটা প্রমাণ পাওয়াই যেত।

—কোন দরকার নেই।

—কী দরকার নেই?

—এরকম প্রমাণ দেবার কোন দরকার নেই, তুমি যে-রকম প্রমাণ দিয়েই চলেছ।

সত্যিই তো মনে হতো, ওরকম প্রমাণ দেবার জন্য ব্যস্ত হওয়ার কোন মানে হয় না। এ

যেন সুখে থাকতে ভূতের কিল খাওয়ার জন্যে ছটফট করা। যা ভাল লাগে তা তো সবই পাওয়া হয়ে গিয়েছে ; একটুও অভাব নেই, কোন অভাব নেই।

আজ এখন যদি শেফালীদি হঠাৎ এখানে এসে জিজ্ঞেস করে বসেন, এ কী প্রতিভা, আজ তোমার চোখ-মুখ এরকম হয়ে গেল কেন? এত সেজেছো কেন? কিসের জন্যে আজ এরকম একটা মোহিনী রূপ ধরবার ইচ্ছে হলো?

শেফালীদির কথার জবাব দিতে পারা যাবে না। মুখের ভাষাটা অত বেহায়া হতে পারবে না। কিন্তু, তাতেই তো ধরা পড়ে যেতে হবে। শেফালীদি বুঝেই ফেলবেন, কেন আজ জবাব দিতে পারছে না সেই মেয়ে, যে-মেয়ে একদিন চেঁচিয়ে জবাব দিয়েছিল, কোন দরকার নেই।

নাতিরা পড়বে। কাকার কথাটা যেন বালীর জনা পিসিমার বাড়ির দক্ষিণ-বাগানের হাওয়া। সেদিন, যেদিন দাদার সঙ্গে বালী হয়ে বেলুড়ের মন্দির দেখতে যাওয়া হয়েছিল, সেদিন জনা পিসিমার পাশে দাঁড়িয়ে কথা বলতে বলতে হাওয়ার কাণ্ডটা দেখেছিল আর চমকে উঠে হেসে ফেলেছিল প্রতিভা। ঠিকই, কেন যেন, দেখতে খুব ভাল লেগেছিল। দক্ষিণ-বাগানের দিক থেকে হঠাৎ একটা হাওয়া ছুটে এসে উঠানের উপর থেকে শুকনো-ঝরা আমপাতার একটা গাদা উড়িয়ে নিয়ে গেল। আর, উঠানের মাটিতে আঁকা একটা আলপনা যেন মুখ তুলে হেসে উঠলো।

আগে তো ঠিক এমন করে বুঝতে পারা যায়নি, এই প্রায়-সাতাশ বছর বয়সের বুকের ভিতরে লুকিয়ে থাকা একটা উঠানের উপরে একটা আলপনা শুকনো আমপাতায় ঢাকা পড়েছিল। কী আশ্চর্য, ইচ্ছেটা আজ আর একটুও লজ্জা পাচ্ছে না। লজ্জা করতে চায়ও না।

ননীকাকার মুখের ওই কথাটা মনে পড়লে বুকের ভিতরটা এখনও সেই কথা উতলা হয়ে হেসে ওঠে। আর চোখেও যেন একটা মিষ্টি ছবি ভেসে ওঠে। স্বপ্নে দেখা মধুমালার দেশের ছবি কি এর চেয়েও বেশি মিষ্টি?

ভদ্রলোক যখনই বাড়িতে ফিরে আসুক না কেন, খেতে যাবার আগে একবার তো এঘরেই আসবে আর ডাকবে। না, আজ আর ওভাবে চলবে না। ভদ্রলোকও একটু আশ্চর্য হবে নিশ্চয়। হোক। খেতে যেতে যত দেরি হয়, হোক। ভদ্রলোক বোধহয় বুঝেও ফেলবে, আজ নিশ্চয় এক পাগল মাঝির মতলব ভাল কথা স্মরণ করে ফেলেছে। বুঝুক। যদি জিজ্ঞেস করেই ফেলে, তবে স্পষ্ট বলে দেওয়াই হবে—হ্যাঁ।

কী ভাবলো সুধার মা? আজ এসময়ে নীচের তলার সব কাজ ফেলে রেখে উপরতলার ঘরে চলে গেল কেন বউদি? রোজই এ সময়ে সুধার মা'কে বলে দিতে হয়, কাল সকাল বেলার চায়ের সঙ্গে কী খাবার করা হবে? রোজ রোজ লুচি ভাল নয়। তুমি কি এত ঘি না দিয়ে সুজির মোহনভোগ করতেই পার না, সুধার মা? রামপ্রসাদকে বলবার ছিল, কাল আবার বাজার থেকে এক গাদা বেগুন নিয়ে এস না। এক ডালা বেগুন শুকিয়ে পড়ে রয়েছে। শুধু মাছ নিয়ে এস। ভানুর দোকানের পাঁউরুটি আর কখ্খনো আনবে না। কিন্তু বেচারা যে বলেছিল, আমার মাইনেটা আজই দিন, মা। দেনা-টেনা শুধে দিয়ে যা থাকবে, কালই মনি অর্ডার করে দেশের ঘরের মানুষটার কাছে পাঠিয়ে দিতে হবে। ঘরের খবর ভাল নয়, মা। ঝি দুর্গাবালাও রোজই এই সময় একটা আশা করে রান্নাঘরের দরজার কাছে চুপ করে বসে থাকে, দোক্তা খাওয়ার জন্য চারটে পয়সা ওকে দিতে হয়।

সব হবে, সব হবে। আজ এখন আমাকে একটু রেহাই দাও। সকলকে এক কথায় বুঝিয়ে আর চুপ করিয়ে দিয়ে উপরতলায় চলে এসেছে প্রতিভা। আজ সব কাজের আগে প্রতিভার যেন একটা পরম কাজ আছে। একটা দুর্বার আশার উৎসবের কাজ।

নারকেলের পাতার ঝালরের ফাঁক দিয়ে ফালি চাঁদের আলো আর ঝিরঝির করে না। তার মানে, সেই ফালি চাঁদ সরে গিয়েছে, রাত বেড়েছে। কত রাত? সিংহ-আয়নার মাথার

ওপরের ঘড়িটা শব্দ করে বাজে, রাত দশটা।

তা হলে তো, বেশ রাত। বাড়ি ফিরতে কোনদিনও এত রাত করে না অনুপম।

সিঁড়ির মুখের কাছে, উপরতলার বারান্দায় উঠে ডাক দেয় চাকর রামপ্রসাদ--মা, শুনছেন?

চমকে ওঠে প্রতিভা--কি?

রামপ্রসাদ--নীচে এসে টেলিফোন ধরুন। বাবু ডাকছেন।

ডাকাচ্ছি তোমাকে। বাড়ি ফিরতে দেরি করবার আর রাত পেলে না। এখনও ফিরে না এসে দূর থেকে টেলিফোনে কথা বলতে চাইছো? দেখাচ্ছি মজা।

নীচের তলার ঘরে প্রতিভার টেলিফোনী ভাষাটা হাসতে গিয়েও যেন রাগ করে একটা ঝংকার দিয়ে বেজে ওঠে।—না, আমি কোন কথা শুনতে চাই না। তুমি এখনি বাড়ি চলে এস।

—আজ বিকালে কি টেলিফোনের লোক এসেছিল? উপরতলায় তোমার ঘরে টেলিফোন দিয়ে গেছে?

—না।

—বাথরুমে দিয়ে গেছে?

—আসেইনি তো দিয়ে যাবে কেমন করে?

—আসেনি?

—না।

—তবে বোধহয় কাল সকালেই আসবে।

—এসব কথা আমাকে জানিয়ে লাভ কি?

—তুমি নিজেই সামনে থেকে কাজটা করিয়ে নিও।

—আমি কেন? তুমিই দেখে শুনে কাজ করিয়ে নেবে।

—আমি তো কাল সকালবেলাতে বাড়িতে থাকবো না।

—কেন?

—নৈহাটি থেকে ফিরতে প্রায় দশটা হয়ে যাবে।

—তার মানে? তুমি কি আজ বাড়ি ফিরবে না।

—না। সূর্যবাবুর সঙ্গে এখুনি নৈহাটি যেতে হচ্ছে। না গেলেই নয়।

—কেন?

—কাজ আছে। খুব জরুরি কাজ। তুমি বিশ্বাস কর। একটুও বাড়িয়ে বলছি না।

—বেশ।

—তুমি আর আমার অপেক্ষায় থেকে......

—বলেই তো দিলে, বাড়ি ফিরবে না। তবে আর অপেক্ষায় থাকবো কেন?

—রাগ করো না বলছি, তুমি এখন খেয়ে নাও। রাত দশটা হয়ে গিয়েছে।

—তুমি খাবে না?

—খেয়েছি। সূর্যবাবুর বাড়িতেই খেয়ে নিয়েছি। ভালই খেয়েছি, প্রতিভা। বিরিয়ানি পোলাও আর ইলিশ ভাজা।

—ভাল করেছ। এখানে আজ পোলাও নেই, ইলিশ-ভাজাও নেই। শুধু মুগের ডাল আর কইমাছের ঝোল। খেতে তোমার একটুও ভাল লাগতো না।

হেসে ফেলে অনুপম—সত্যিই যে রাগ করেছো, দেখছি।

প্রতিভা--মিথ্যে কথা বলো না।

—মিথ্যে কথা?

—নিশ্চয়। কিছুই দেখতে পাচ্ছ না, তবে আর দেখছি দেখছি বলছো কেন? তুমি তো দূর থেকে শুধু কথা বলছো।

—কিন্তু তুমিও কি আমাকে দেখছো? দেখলে আর এত রাগ করে কথা বলতে না।

—আমি কিন্তু খুব দেখতে পাচ্ছি। হেসে ফেলে প্রতিভা।

—অ্যাঁ? কী দেখতে পাচ্ছ?

—তুমি এখন কাগজপত্রের একটা ফাইল এক হাতে শক্ত করে একেবারে বুকের সঙ্গে জড়িয়ে ধরে রয়েছো।

—উঃ, কী ভয়ানক তোমার চোখ! ঠিকই বলেছো, এই ফাইল-হাতে নিয়েই এখন আমাকে নৈহাটি ছুটতে হবে। কিন্তু তুমি দুঃখ করো না। তুমি এখন খেয়ে নাও। আর...একটা কথা...কিন্তু কী করে বলি? সূর্যবাবু যে গ্যাঁট হয়ে এখানেই বসে রয়েছেন।

—চুপ কর। আর একটি কথাও বলো না। কিন্তু বেশি রাত জেগো না। ঘুমোতে চেষ্টা করো। আচ্ছা, এখন তাহলে...।

—হ্যাঁ, রেখে দাও।

হোক্ দুপুরবেলা। বেলা একটা। সে ইচ্ছেটা তো ক্লান্ত হবার মত একটা সামান্য পিপাসার অভিমান নয়। উপরতলার এই কপাটবন্ধ ঘরের ভিতরেও নীলচে জ্যোৎস্না থমথম করে। এখনি ঘুমিয়ে পড়বার সাধ্যি নেই অনুপমের, প্রতিভার মুখের দিকে তাকালে ঘুমিয়ে পড়তে ইচ্ছেও করে না। অনুপমের বরং জিজ্ঞেস করতে ইচ্ছে করে, তুমি কি আজ ইচ্ছে করেই খোঁপা বাঁধনি? তুমি কি আগে থেকেই জেনে বসে আছ যে, আজ এই এত শান্ত একটা বিনাঝড়ের দুপুরবেলাতে, একটা কপাটবন্ধ ঘরের হাওয়া উতলা হয়ে উঠবে আর তোমার শক্ত করে পরা শাড়ির সাজ এলোমেলো করে দেবে? তাই কি শাড়িটাকে এরকম না-পরার মত করে পরেছ? এটা কি কাল রাত্রিতে ঘরে না আসার জরিমানা?

তা না হলে এরকম কাণ্ড করছে কেন প্রতিভা? সেই যে মাথাটাকে অনুপমের বুকের উপর রেখে এলানো চুলের গন্ধভরা মায়া লুটিয়ে দিয়েছে, আর নড়ছে না। কোন কথাও বলছে না। অনুপমের গলাটাকে দুহাতে জড়িয়ে ধরে যেন একটা স্বপ্ন দেখছে। কিন্তু কী কথা বলে বোঝানো যায় এই মেয়েকে, রাতটা ঘরের বাইরে কাটিয়ে দিতে আমারও যে একটুও ভাল লাগেনি। নৈহাটির কারখানার ম্যানেজারের বাড়ির সেই ঘরের জানলাতে চমৎকার লতার ফুল দোলে, কিন্তু ঘরের ভিতরে মশার সে কী ভয়ানক গুনগুনে রাগের আওয়াজ। মশারির ভিতরেও ভয়-ভয় করে, শুয়ে থাকা যায় না, উঠে বসতে হয়। জেগে থাকতেও হয়। তখন বার-বার শুধু মনে পড়েছে, এই ঘরটিরই কথা, যেখানে অনুপমের জীবনের সারাদিনের ছুটোছুটি আর চিন্তার সব ক্লান্তি এসেই যেন ছায়ানিবিড় একটা তৃপ্তি খুঁজে পায়। এক-এক সময় সত্যিই বেশ আশ্চর্য মনে হয়। ঠিক যা চেয়েছিল অনুপমের প্রাণের ইচ্ছাটা, তাই পেয়ে গিয়েছে অনুপম। ঘরে ফিরে এসে আর সামনে গিয়ে দাঁড়ালেই, আগে বুকের কাছে চলে আসে, তারপর কথা বলে। প্রতিভার প্রাণটা যেন অনুপমের জীবনের এই দাবির কথাটা একদিন ওর ঘুমের স্বপ্নে শুনে ফেলেছিল, আর সঙ্গে সঙ্গে বোধহয় বলেও ফেলেছিল, হ্যাঁ, তুমি যা চাও, আমারও ঠিক তাই হতে ইচ্ছে করে। শুধু তাই হতে পারি। তার বেশি কিছু হবার যোগ্যতা নেই, ইচ্ছেও নেই। আর কিছু হতে না পারি, অন্তত তোমার ঘরের সুখ হয়ে থাকতে পারবো নিশ্চয়।

না, আজ আর অনুপমের কল্পনা করে বুঝতে হয় না। একদিন তো নয়, অনেকবার, প্রতিভা এ-সব কথা একেবারে মন খুলে বলেই দিয়েছে। প্রথম কবে বলেছিল? হ্যাঁ, সেই বিয়ের রাতেই বাসর-ঘরে। বলেছিল—আমাকে জিজ্ঞেস করবার কোন মানে হয় না।

—আমার যে সত্যিই জানতে ইচ্ছে করছে, প্রতিভা।

—বিশ্বাস কর, আমি নিজেও আশা করিনি যে, তোমাকে দেখেই এত ভাল লেগে যাবে।

—কিন্তু আমার কথা শুনেছো তো? সামান্য মাইনের কেরানীগিরি করছি। আইন পাস করা কপালে আছে কিনা, তাও জানি না।

—সব শুনেছি।

—ভয় করছে না?

—একটুও না।

—আমি যদি তোমাকে সুখী করতে না পারি।

—খুব পারবে।

—আর তুমি?

—আমি লেখাপড়া জানি না; তবু আর কিছু না পারি, অন্তত তোমার ঘরের সুখ হয়ে থাকতে পারবো।

এই তো, সে মেয়ে এখন অনুপমের ঘরের সুখের একটা ব্যাকুল আশাকে তৃপ্তি দিয়ে ভরে দেবার জন্য অনুপমের গলা জড়িয়ে ধরেছে। না, আর কোন কথা বলতে ইচ্ছে করে না। বলবার দরকারও নেই। দুহাতে প্রতিভার মাথা জড়িয়ে ধরে বুকের উপর চেপে রাখে অনুপম। প্রতিভার মাথার উপর অনুপমের তপ্ত চঞ্চল নিঃশ্বাসের বাতাস ঝরে পড়তে থাকে।

কিন্তু বেজে ওঠে টেলিফোন। এক লাফ দিয়ে উঠে গিয়ে, আর টেলিফোনের মুখের কাছে মুখ নিয়ে কথা বলে অনুপম।—কে? চন্দ্রবাবু এসে পড়েছেন নাকি? আচ্ছা, যাচ্ছি। না না, এখনই যাচ্ছি।

এইবার আলনাটার দিকে তাকিয়ে কথা বলে অনুপম।—যাচ্ছি প্রতিভা। মনে হচ্ছে, খুব জরুরী কাজের কোন কথা নিয়ে চন্দ্রবাবু এসেছেন।

আলনার উপর থেকে একটা চাদর তুলে নিয়ে আর গায়ে জড়িয়ে তারপর সত্যিই একটা খুব-ব্যস্ততার আবেগ নিয়ে চলে গেল অনুপম।

ঘরের দরজা খোলা। দরজার কাছে মেজের উপর রোদ। সেই রোদের দিকে বেশিক্ষণ তাকিয়ে থাকলে প্রতিভার চোখের তারা দুটো যেন শুকিয়ে দুটো কাঁকর হয়ে যাবে। জরুরী কাজ? পৃথিবীতে তাহলে এমন জরুরী কাজও আছে, যে-কাজের ডাকে দুপুরবেলার দরজাবন্ধ ঘরের নীলচে জ্যোৎস্নার কাছ থেকে তড়বড় করে আর ব্যস্ত হয়ে কেউ চলে যেতে পারে।

রাজপুতের ছেলে বরের সাজে সেজেছে। বিয়ের আঙিনায় দাঁড়িয়ে কনের গলায় মালা দেবার জন্য সবে মাত্র মালাটি তুলে ধরেছে। কিন্তু দুর্গের দ্বারে দামামা বেজে উঠলো। শত্রু হানা দিয়েছে। তখুনি তলোয়ার হাতে নিয়ে যুদ্ধ করতে ছুটে চলে গেল রাজপুতের ছেলে। কনের গলায় মালা দেওয়া আর হলো না। গল্পটা জানা আছে প্রতিভার। কে বলেছিল গল্পটা? বোধ হয় বউদি বলেছিলেন। এ তো তার চেয়েও ভয়ানক একটা দুর্ভাগ্যের কাণ্ড। কিন্তু চন্দ্রবাবুর ডাক কি একটা যুদ্ধের ডাক?

শুধু মনটা নয়, মনের ভিতরে একটা কথাও হাঁসফাঁস করছে। কিসের কাজ? শুধু জরুরী কাজ বললে তো স্পষ্ট করে কিছু বোঝা যায় না। সে কাজটার কি প্রাণ বলে কিছু নেই? দুর্গাবালা বলে, ওর স্বামী একদিন মেলাতলার মন্দিরের সামনে মাথার উপর ধুনি জ্বালিয়ে নিয়ে জ্বলন্ত অঙ্গারের উপর নেচেছিল। চারদিকের ভিড়ের সঙ্গে দুর্গাবালাও সেখানে দাঁড়িয়েছিল। কেঁদে আকুল হয়েছিল দুর্গাবালা। তবু দুর্গাবালার স্বামীর সে কী নাচন, কী ফুর্তি! মাথার চুল পুড়ছে, পা ঝলসে যাচ্ছে, তবু নেচেই চলেছে। দুর্গাবালার কান্নার চোখ দুটোকে দেখতে পেয়েও নাচ থামায়নি লোকটা। দুর্গাবালা বলে—উপায়ও তো ছিল না, মা। ওটা মানতের নাচ। ফাঁকি দিলে তো চলবে না।

ভদ্রলোকের জীবনের জরুরী কাজও কি একটা মানতের নাচ? কিন্তু কিসের মানত? যেকথা অনুপমকে কোন দিনও জিজ্ঞাসা করে জানতে ইচ্ছে করেনি, সে-কথা আজ জানতে ইচ্ছে করে। কী কাজ, কিসের কাজ, কেমনতর কাজ কর তুমি?

অনুপমের একটা কামিজ ঘরের মেজের উপর লুটিয়ে পড়ে রয়েছে। রোদ লেগে ঝিকমিক করছে কামিজের সোনার বোতাম। যাবার আগে জামা ঝোলাবার হুক থেকে কামিজটাকে তুলে নেবার জন্য বোধহয় হাত বাড়িয়ে একটা টান দিয়েছিল অনুপম। কামিজটাকে গায়ে দেবারই ইচ্ছা ছিল। কিন্তু তাড়াতাড়ির মাথায়, একেবারে ছটফটিয়ে ব্যস্ত হতে হয়েছিল বলেই কামিজটাকে গায়ে দিতে পারেনি। বোধহয় হাত ফসকে পড়ে গিয়েছে কামিজটা। আবার তুলে নিতে একটু চেষ্টাও করেনি ভদ্রলোক। শুধু একটা চাদর গায়ে জড়িয়ে নিয়েই চলে গিয়েছে। জরুরী কাজের ব্যস্ততা তাহলে নিজের জিনিসকেও ঘরের মেজের উপর ফেলে দেয় আর ছুটে চলে যায়। ধুলো লাগবে জেনেও ভয় করে না। মায়া করে তুলে নিতে আর ধুলো ঝেড়ে দিতে ভুলে যায়।

মণ্টুর একটা বুড়ো আছে। তুলো দিয়ে তৈরী একটা পুতুল বুড়ো। বুড়োর চোখ-মুখ-মাথায় কয়লার গুঁড়ো, হাতে-পায়ে সুরকির ধুলো, আর পেটের ফুটো থেকে তুলো বের হয়ে পড়েছে। সে বুড়োর গলাটাকে হাতের মুঠোয় খুব আলগা করে ধরে রেখে যখন ঘুমিয়ে পড়ে মমটু, তখনও কি কারও সাধ্যি আছে, মণ্টুর আদুরে বুড়োকে সরিয়ে নিয়ে গিয়ে খাটের তলায় ছুঁড়ে ফেলে দেবে? অসম্ভব! বুড়োকে ছুঁতে গেলেই ঘুমন্ত মণ্টুর চোখ দুটো খুলে যায়। চেঁচিয়ে ওঠে মণ্টু।

জরুরী কাজের ভদ্রলোকেরা মণ্টু নয়, ঠিকই। মণ্টু ওর একটা খেলনা জিনিসকে ঘুমের মধ্যেও হাতে ধরে রাখে। আর, জরুরী কাজের মানুষেরা জাগার মধ্যেই তার বুকে ধরে রাখা একটা জ্যান্ত জিনিসকে ঠেলে সরিয়ে দিতে পারে।

ছন্নছাড়া এলানো চুলের গোছাটাকে শক্ত করে একটা গিঁট দিয়ে খোঁপা বেঁধে নিয়েও বুঝতে পারে প্রতিভা, মনটা তবু একটুও শক্ত হতে পারছে না।

এ ছাই মনেরও কোন দোষ নেই। শক্ত হওয়ার জন্যে তো গুপ্তিপাড়ার পরেশ চৌধুরীর মেয়ের জীবনটা এবাড়িতে আসেনি। শক্ত হতে হয়, যদি পাথরের সঙ্গে ঠোকাঠুকির ভয় থাকে। এই মানুষটি তো একটি...সত্যিই কাজল মেঘ, ত্রিবেণীর বড়-মামা'র বাড়ির ছাদের উপর দাঁড়ালে যেমন দেখা যায়, নদীর ওপারের একটা বাগানের বড়-বড় তালের মাথার উপর ভেসে এলেই সেই মেঘ গলে যায়। মাথা খারাপ না হলে এই কাজল মেঘটাকে কেউ কাজল পাথর বলে সন্দেহ করবে না। প্রতিভার কাছে এসে দাঁড়ালেই যে প্রতিভার হাত ধরে ফেলে অনুপম, একটুও দেরি করে না।

টেবিলের উপর কী এটা? মেঘ রঙের মখমলের খুব চোট একটা বাক্স ধরনের ডিবে। কে জানে, জিনিসটাকে কখন এখানে এই টেবিলের উপর রেখে দিয়েছে অনুপম।

ডিবেটাকে হাতে তুলে নিয়ে খুলে ফেলতেই চমকে ওঠে প্রতিভা, আর দুই চোখ অপলক হয়ে ডিবের ভিতরের একটা ঝকঝকে বিস্ময়ের দিকে তাকিয়ে থাকে। এক জোড়া হীরের দুল।

বুঝতে পারে না প্রতিভা, চোখ দুটো কখন এমন করে ভিজে গেল। ভালবাসার উপহার আজ হীরে হয়ে প্রতিভার মত মেয়ের ভাগ্যের কাছে এসেছে। এ যে স্বপ্নে দেখা আশ্চর্যের চেয়েও বড় আশ্চর্য। পরের চিঠিতে মা'কে যখন লেখা হবে, এক জোড়া হীরের দুলও হয়েছে মা, তখন মা নিশ্চয় আবার খুশী হয়ে আর হেসে হেসে বাবাকে ওই কথাটাই বলবে--ভগবান যাকে দেন তাকে এমনি করেই দেন।

কিন্তু মা'কে তো আর একথা লেখা যাবে না, আমার যেন কী হয়েছে মা। হীরের দুল

দেখেই চোখ ভিজে গেল কেন, ভাল লাগলো না কেন, কিছুই বুঝতে পারছি না।

দোষটা কি তবে আমার চোখেরই দোষ? দুটো পানসে চোখ? কিন্তু গুপ্তিপাড়ার অনেক মেয়ে আজও জানে আর বলেও থাকে নিশ্চয়, প্রতিভার চোখে পাথর আছে। তা না হলে চোখের সামনে ওরকম একটা কাণ্ড দেখে কোন মেয়ের চোখ না কেঁদে থাকতে পারে না।

সেদিন দাদাকে গ্রেপ্তার করবার জন্যে দশজন পুলিস এসে বাড়ির বারান্দায় দাঁড়িয়েছিল পুলিসের এক কর্তা-অফিসারও এসেছিল ; মাথায় টাক আর রোগা ঝিরকুটে চেহারা। বাবা তাকে চেনেন, শ্রীনগরের বড় মেসোর ছোট ভাই বসন্ত দত্ত। বসন্তবাবুর রোগা কোমরের বেল্টের সঙ্গে চেন-বাঁধা একটা মস্ত-বড় পিস্তল ঝুলছিল।

দাদা বলেন—তাড়াতাড়ি এক পেয়ালা চা করে দে, পতু।

বসন্তবাবু চেঁচিয়ে উঠলেন—নো নো, নেভার।

দাদার কপালের রগ ফুলে ওঠে—কেন?

প্রতিভা বলে—এক কাপ চা করে দিতে কতটুকুই বা সময় লাগবে? পাঁচ মিনিট অপেক্ষা করুন।

বসন্তবাবু—না।

প্রতিভা—কেন?

বসন্তবাবু—আপনার চা যে সত্যিই চা, বিষ নয়, তার কি কোন গ্যারাণ্টি আছে?

প্রতিভা—কী বললেন? দাদা চা খাবেন, সেই চায়ে বিষ মেশাবো আমি?

বসন্তবাবু—অসম্ভব নয়। পুলিসের আর আইনের চেষ্টাকে জব্দ করে দেবার জন্যে আপনারা এমন কাণ্ডও করতে পারেন, সব পারেন। চলুন মশাই, কুইক!

দাদার আর চা খাওয়া হলো না। বসন্তবাবু নিজেই দাদার হাতে হাতকড়া পরালেন। চলে গেলেন দাদা। যাবার সময় কিন্তু দাদা হেসে ফেলেছিলেন—তুই রাগ করিস না পতু ; কাঁদিস-টাদিস না।

না, কাঁদেনি প্রতিভা। বাবা চুপ করে আর শুকনো শান্ত চোখ তুলে চালতে গাছের কাকের বাসাটার দিকে তাকিয়ে রইলেন। মা ঘরের ভিতরে বসে কাঁদলেন। আর প্রতিভা শুধু দুটো শক্ত চোখ অপলক করে দেখতে থাকে, চলে যেতে যেতে দাদা তাঁর হাত-কড়া লাগানো হাত দুটোকে তুলে নিয়ে কপালটাকে টিপছেন।

জয়া সুলেখা আর বীণা, যারা এই পাড়ারই তিন মেয়ে, বলাইদার গ্রেপ্তার দেখতে যারা ছুটে এসেছিল, তারা কিন্তু কেঁদে ফেলেছিল, আর যাবার আগে ফিস-ফিস করে বলেওছিল, বলাইদা তো বোনকে বলে গেলেন, কাঁদিস-টাদিস না, কিন্তু বোনের চোখে তো এক ফোঁটা জল দেখছি না।

ছি-ছি, কামিজটা যে এখনও ঘরের মেজের উপর তেমনই লুটিয়ে পড়ে রয়েছে। লজ্জা পেয়ে চমকে ওঠে প্রতিভার চোখ। এ বাড়িতে আজ এই প্রথম ভুল, এমন ভুল কোনদিনও হয়নি। অনুপমের কামিজটা একটা অবহেলার জিনিসের মত মুখ থুবড়ে মেজের উপর পড়ে আছে, এমন কাণ্ড চোখের সামনে দেখেতে পেয়েও এতক্ষণ ধরে শুধু যত বাইরের ছবি দেখেছে প্রতিভা।

কামিজটাকে মেজের উপর থেকে তুলে নিয়ে দেখতে চেষ্টা করে প্রতিভা, ধুলো লাগেনি তো? এ ঘরের মেজেতে অবিশ্যি ধুলো নেই। দুর্গাবালা চমৎকার ঘর মুছতে পারে। কিন্তু তবু তো...। কামিজটাকে বার বার ঝাড়া দিয়ে নিয়ে আবার হুকের গায়ে ঝুলিয়ে দেয় প্রতিভা।

হাত দুটো এবার যেন লজ্জা পেয়ে মুখ ঢাকতে চেষ্টা করে। ছি-ছি, মানুষের একটা দুঃখকে চিনতে ও বুঝতে এত ভুল হয়? চন্দ্রবাবুর ডাক শুনেই চলে যেতে হলো, কামিজটাকেও গায়ে দেবার সময় হলো না, এ তো ভদ্রলোকের জীবনের একটা কষ্ট। সে

কষ্টটা চাপা থাকে, মুখ খুলে কথা বলে না, আক্ষেপও করে না। বরং যেন জোর করে হেসে থাকতে চেষ্টা করে। এটুকু বুঝতে এত দেরী হলো কেন? নিজের সাধের অভিমানে চোখ ভিজিয়ে দিলে, সেই চোখ বোধ হয় আর-একজনের কষ্টের মুখচাপা অভিমানের কিছুই দেখতে ও চিনতে পারে না।

কামিজটাকে হাতে তুলে নিয়ে ঘরের বাইরে এসে দাঁড়ায় প্রতিভা। তারপর বারান্দার সিঁড়ির মুখের কাছে এসে বেশ ব্যস্তভাবে ডাক দেয়--রামপ্রসাদ।

--হ্যাঁ, মা।

--এখানে এস, এই কামিজটাকে নীচের ঘরে বাবুর কাছে দিয়ে এস। তাড়াতাড়ি এস।

খুব জোরে পাখা ঘুরছে নীচের তলার ওই ঘরে ; দুটো বড়-বড় পাখা। ঘরটা কিন্তু লম্বাতে কিংবা চওড়াতে এমন-কিছু বড় নয়। একটা বড় টেবিলে ও চারটে চেয়ারে ঘরের প্রায় অর্ধেক ভরে গিয়েছে। কুড়ি বছর আগে এখানে একটি টেবিলের উপরে আত্রেয় বাত-কালান্তকের শিশি-বোতলের লেবেল স্তূপ হয়ে পড়ে থাকতো। অনুপমের বাবা যাদব রায় যে চেয়ারে বসে কারবারের হিসেব লিখতেন, আজ যাদব রায়ের ছেলে অনুপম রায় ঠিক সেখানেই অন্য একটি চেয়ারে বসে আছে। চীনে ছুতোরের হাতে পালিশ করা বর্মা সেগুনের নতুন টেবিল আর নতুন চেয়ার।

টেবিলের উপর আর সেই পুরনো ভাগ্যের জঞ্জাল নেই। একেবারে ফাঁকা একটা টেবিল। হ্যাঁ, টেবিলের উপরে এদিকে-ওদিকে অবশ্য চায়ের দুটো শূন্য পেয়ালা পড়ে আছে।

একেবারে আদুড়-গা হয়ে বসে আছেন চন্দ্রবাবু ; গায়ের গেঞ্জি ও কামিজ, দুটো বস্তুকেই চেয়ারের হাতলের উপর ফেলে রেখে দিয়েছেন। সূর্যবাবু তাঁর গায়ে শুধু গেঞ্জিটাকে রেখেছেন, আর মটকার পাঞ্জাবিটাকে দেয়াল-ঘেঁষা আলমারিটার কাঁচের হাতলের সঙ্গে ঝুলিয়ে দিয়েছেন। অনুপমের গেঞ্জি-পরা গায়ে অবশ্য একটা চাদর জড়ানো রয়েছে, বেশ মিহি ও নরম একটা বিষ্ণুপুরী সিল্কের চাদর।

চন্দ্রবাবু বলেন--অনন্ত চাটুজ্জে কী বললে, শুনবেন? শুনলে আপনি চমকে উঠবেন, সূর্যবাবু।

অনুপম--কোন্ অনন্ত চাটুজ্জে? নিশিকান্তবাবুর......।

চন্দ্রবাবু--হ্যাঁ, নিশি উকীলের শালা অনন্ত চাটুজ্জে। বৈজু কালয়ারের দোকানে খাতা লিখতো যে অনন্ত। সেই অনন্ত বললে, ওর নাগপুর অফিসের জন্যে একজন ম্যানেজার চাই।

অনুপম--তার মানে?

চন্দ্রবাবু--তার মানে তাই। অনন্ত ওর নাগপুর অফিসের জন্য একজন ম্যানেজার খুঁজছে। পাঁচশো টাকা মাইনে দিতে রাজী আছে।

সূর্যবাবু--আমাকেও কে যেন বললে, অদ্ভুত উন্নতি করে ফেলেছে অনন্ত। কিন্তু বুঝতে পারি না, পুরনো লোহার হিসেব লিখে হাত পাকিয়েছে যে অনন্ত সে কি করে কাঁচা চামড়ার এত বড় একটা কারবার জমিয়ে তুললো।

চন্দ্রবাবু--বুঝতে না পারবার তো কিছু নেই, যুদ্ধের বাজারে কারবার করতে তো কোন অভিজ্ঞতার দরকার হয় না। একবার ধরতে পারলেই হলো।

সূর্যবাবু--খুব খাঁটি কথা। তা না হলে অবিনাশের মত একজন প্রফেসর মানুষ, যে-মানুষ জীবনে কোনদিন ধান-চালের চেহারা চোখে দেখেছে কিনা সন্দেহ, সে-মানুষ হঠাৎ কেনই বা চালের কারবার ধরবে আর এক মাসের মধ্যে দুটো গাড়ি কিনে ফেলবে? সবই কেমন-যেন ওলট-পালট হয়ে গেল।

চন্দ্রবাবু--ব্যাপার দেখে সত্যিই এক-এক সময় আমার বেশ হাসি পায়' হেসেও ফেলি। দেখতে পেয়ে গৃহিণী কেমন-যেন একটু সন্দেহ করে বসেন আর জিজ্ঞাসাও করেন--হাসছো

কেন? এ কী রকমের হাসি!

হেসে ফেলে অনুপম।—আপনি কী জবাব দেন?

চন্দ্রবাবু ঘাড় নাড়েন—বলতে পারতাম অনুপম ; কিন্তু বলা কি উচিত হবে? তুমি যে বয়সে আমার চেয়ে অন্তত পনের বছরের জুনিয়র।

সূর্যবাবু হাসেন—অন্তত এটুকু তো বলতে পারেন যে, আপনার জবাবের পর ভদ্রমহিলা খুব সন্তুষ্ট হয়ে হেসে ফেলেন।

চন্দ্রবাবু—হ্যাঁ, এটুকু স্বীকার করতে আর বলতে আমার কোন আপত্তি নেই, বয়সটা যা-ই হোক না কেন।

অনুপম—আমিও এই সেদিন অনন্ত চাটুজ্জের মত একজনের দেখা পেয়ে গেলাম।

সূর্যবাবু—কে? কে?

অনুপম—আমারই সঙ্গে পড়তো, বোধ হয় রিষড়ে কিংবা বৈদ্যবাটিতে বাড়ি। মানিক মজুমদার সেই সেকেণ্ড ইয়ারেই লেখাপড়া ছেড়ে দিয়ে কোথায় যে চলে গেল, কিছুই জানতাম না। কোনদিন আর দেখা-সাক্ষাতও হয়নি। দেখা হলো এই সেদিন। সন্ধ্যেবেলা হেদুয়ার কাছে ট্রামের অপেক্ষায় দাঁড়িয়ে আছি, হঠাৎ একটা গাড়ি এসে আমার কাছেই থেমে গেল। গাড়ির ভেতর থেকে নেমে এল মানিক মজুমদার। বললে, চিনতে পারছো? চিনতে অবশ্য একটু দেরি হয়েছিল।

চন্দ্রবাবু—রিষড়ের অক্ষয়বাবুর ভাই, সেই মানিক নয় তো?

অনুপম—তা জানি না, হতে পারে। যে-ই হোক, বোম্বাইয়ে একটা আর কলকাতায় দুটো বাড়ি কিনেছে। বছরের ছ' মাস বোম্বাইয়ে থাকে মানিক। মিলওয়ালার মেয়ে, এক গুজরাটি মহিলাকে বিয়ে করেছে।

সূর্যবাবু—বুঝলাম। কিন্তু এর মধ্যে খুব বেশী আশ্চর্য হবার কী আছে?

অনুপম—মানিক মজুমদারের কারবার হলো, যুদ্ধের অর্ডারের খুব সাধারণ রকমের একটা জিনিস সাপ্লাই করা।

সূর্যবাবু—ব্যাং-ট্যাং নয় তো? শুনেছি হানিফ মিঞা শুধু এক রামগড়ের ক্যাম্পে ব্যাং সাপ্লাই করে লাখ টাকা লাভ করেছে।

অনুপম—না। মানিক মজুমদারের কাজ হলো ব্যাণ্ডেজের কাপড় সাপ্লাই করা।

চন্দ্রবাবু হাসতে থাকেন।—ভাগ্য! একেই বলে ভাগ্য!

সূর্যবাবু—ভাগ্য নয় মশাই। বলুন সুযোগ। সুযোগ সব সময় আসে না। যারা সুযোগ বুঝে কাজ করতে জানে, তারাই এগিয়ে যেতে পারে।

চন্দ্রবাবু—আরে মশাই, ওই সুযোগেরই নাম ভাগ্য। টাইম অ্যাণ্ড টাইড বুঝে কাজ করে যাও, ব্যস্।

অনুপম হেসে ফেলে—আমিও তাই বলি।

চন্দ্রবাবু মাথা নাড়েন—একটু বুঝে বল, অনুপম। ভাগ্য বলে একটা ইয়ে...একটা অদ্ভুত কিছু না থাকলে গিরিডির সমর ঘোষের অবস্থাটা এক সপ্তাহের মধ্যে ঝলমল করে উঠতো না।

অনুপম—আমি তো শুনেছি, ভদ্রলোকের অবস্থা এখন খুবই কাহিল।

চন্দ্রবাবু—এখন কাহিল ; সেটাও ভাগ্যের ব্যাপার। কিন্তু আগে কী ছিল? কী থেকে হঠাৎ কী হয়ে গিয়েছিলেন সমর ঘোষ?

সূর্যবাবু—অভ্রের একটা খনি ধরেছিলেন।

চন্দ্রবাবু—দু' শো দশ টাকা দিয়ে জমিদারের কাছ থেকে জঙ্গলের একটা গর্তের উপরচালা করবার ইজারা নিয়েছিলেন, মাত্র এক বছরের জন্য। গর্তের মাটি খুঁড়তে আর পাথর ফাটাতে

মজুর আর বারুদের জন্য সমব ঘোষের দেড়শো টাকাও খরচ করতে হয়নি। পাঁচটাও দিন পার হয়নি, হঠাৎ বেরিয়ে পড়লো স্পেশ্যাল ফার্স্ট ক্লাস ঝকঝকে অভ্রের বিরাট একটা পকেট। এক লট মালেই দেড় লক্ষ টাকা পেয়ে গেলেন সমর ঘোষ।

অনুপম--কিন্তু ভদ্রলোকের অবস্থাটা আবার কাহিল হয়ে গেল কেন? সেটা জানেন কি?

চন্দ্রবাবু--খুব জানি। জমিদারের সঙ্গে মামলা বেধে গেল। তিন বছর মামলা লড়ে শেষে হেরে গেলেন সমর ঘোষ, খাদটা হাতছাড়া হয়ে গেল।

অনুপম--কিন্তু হেরে গেলেন কেন?

চন্দ্রবাবু--শুনেছি, মামলা চালাতে কি-যেন বেশ বোকারকমের একটা ভুল করে ফেলেছিলেন ভদ্রলোক।

হেসে ওঠে অনুপম--তাই বলুন। ভুল করেছিলেন সমরবাবু ; ঠিক সুযোগ বুঝে কাজ করতে পারেননি। কিন্তু সুযোগ বুঝে, সময় বুঝে, একটু সাবধান হয়ে আর একটু বুদ্ধি খরচ করে যদি কাজ করতেন, তবে মামলাতে ভদ্রলোকের ও-রকমের একটা বিশ্রী হার হতো না।

ঘরে ঢোকে রামপ্রসাদ। অনুপমের হাতের কাছে একটা কামিজ এগিয়ে দেয়।

হেসে ফেলেন সূর্যবাবু।--আমিও বয়সে অনুপমের চেয়ে দশ বছরের সিনিয়র। নইলে একটা কথা এখনই বলে দিতে পারতাম।

চন্দ্রবাবু--বলতে আর কী বাকি রাখলেন?

সূর্যবাবু--সত্যিই, লজ্জা পেলে নাকি অনুপম?

অনুপম হাসে--পাইয়ে দিলেন যখন, তখন তো আর না পাওয়ার কোন কথা উঠতে পারে না।

চায়ের দুটো শূন্য পেয়ালার দিকে হাত বাড়ায় রামপ্রসাদ।

চন্দ্রবাবু বলেন--ভাই রামপ্রসাদ, দুই অতিথিকে এখন দু' পেয়ালা চা এনে দিলে তোমার অনেক পুণ্যি হবে।

চায়ের কাপ হাতে তুলে নিয়ে হাসে আর চলে যায় রামপ্রসাদ। সূর্যবাবু তাঁর হাতের ঘড়ির দিকে তাকিয়ে হাঁফ ছাড়েন--কিন্তু কই? সে ভদ্রলোক তো এখনও...।

সূর্যবাবুর চিন্তার কথাটা শেষ হলো না। সে ভদ্রলোক এসেই পড়েছেন। ঘরের দরজার কাছে দাঁড়িয়ে হাসছেন। চমৎকার কোষ্ঠী-বিচার করেন যিনি, সেই নাম-করা জ্যোতিষী কুলদা পণ্ডিত।

ঘরে ঢুকেই হাতের ঝোলার ভিতর থেকে দুটি কোষ্ঠীপত্র বের করে টেবিলের উপর রাখেন কুলদা পণ্ডিত। একটি চন্দ্রবাবুর, একটি সূর্যবাবুর কোষ্ঠীপত্র।

সূর্যবাবু বলেন--তোমার কোষ্ঠীপত্রটা একবার নিয়ে এস, অনুপম। পণ্ডিত মশাই একবার দেখুন আর বলুন।

অনুপম হাসে--আমার কোষ্ঠীপত্র নেই।

চন্দ্রবাবু--তবে শিগগির করিয়ে ফেল।

অনুপম--পণ্ডিত মশাইকে একটা কথা জিজ্ঞাসা করতে চাই, কিছু যদি মনে না করেন।

কুলদা পণ্ডিতের শান্ত ও সৌম্য চেহারাব মধ্যে তাঁর মুখের হাসিটা অদ্ভুত রকমের স্নিগ্ধ হয়ে ওঠে।--বলুন, আমি কিছুই মনে করবো না।

অনুপম--কোষ্ঠীপত্র করিয়ে আমার কি কোন সুবিধা হবে? কোন লাভ হবে?

কুলদা পণ্ডিত--হবে।

--কী সুবিধা? কী লাভ?

--আপনি আপনার ভবিষ্যৎ আর ভাগ্যটাকে খুব স্পষ্ট করে বুঝতে পারবেন।

--কিন্তু ওটা বুঝেও কোন লাভ হবে কি?

--সেটা আপনি বুঝে দেখুন। আমি যা করতে পারি, শুধু তাই বললাম।

চন্দ্রবাবু চেঁচিয়ে ওঠেন।--ঠিক আছে, ঠিক আছে। আপনি অনুপমের একটা কোষ্ঠীপত্র করে দিন, পণ্ডিত মশাই।

সূর্যবাবু--যুদ্ধের ফল শেষ পর্যন্ত কী দাঁড়াবে, পণ্ডিত মশাই? হিটলার জিতবে?

কুলদা পণ্ডিত--বলতে পারতাম। কিন্তু আমার মনে একটা খটকা আছে। হিটলারের জন্মকালের রাশি-নক্ষত্রের যে খবর কাগজে বের হয়েছে, সেটা ঠিক নয় বলে আমার বিশ্বাস। আমার হিসাবে মিলছে না। তবু চেষ্টা করছি, দেখি, ধরতে পারি কি না।

চন্দ্রবাবু--আমাদের ইণ্ডিয়ার অবস্থা কী দাঁড়াবে? স্বাধীন হতে পারবে কি?

কুলদা পণ্ডিত--এটা বলা যায় গ্রহবিচার করে। সেটা করছি। এখনও শেষ হয়নি।

সূর্যবাবু--আপনি তো কররেখাও বিচার করেন।

কুলদা পণ্ডিত--হ্যাঁ।

চন্দ্রবাবু--তবে আমাদের অনুপমের হাতটা এখুনি একবার দেখে দিন।

হেসে ফেলে অনুপম, কিন্তু ডান হাতটাকে টান করে টেবিলের উপর পেতে দিতেও দেরী করে না। অনুপমের হাতের রেখাগুলির দিকে তাকিয়ে হাসতে থাকেন কুলদা পণ্ডিত।--অদ্ভুত হাত। ভাল হাত।

অনুপম--কী দেখছেন, বলুন।

কুলদা পণ্ডিত--অনেক কিছুই দেখছি। মেঘও আছে তারাও আছে। তবে মেঘ খুব কম, তারাই বেশী।

অনুপম--খুব খারাপ মেঘ?

--না। দু-তিনবার একটু দুশ্চিন্তার কষ্ট সহ্য করতে হবে, এই মাত্র। কিন্তু যে-কথাটা আগেই বলতে চাই, সেটা বলে ফেললে লজ্জা পাবেন না তো?

চন্দ্রবাবু ব্যস্তভাবে চেয়ার থেকে উঠেই দাঁড়ালেন, আর, হাসতে গিয়ে চেঁচিয়ে উঠলেন--আপনি বলেই ফেলুন পণ্ডিত মশাই ; অনুপম যদি লজ্জা পায় তো পাক।

খুব লজ্জাকুণ্ঠিত স্বরে কথা বলেন কুলদা পণ্ডিত--যাকে বলে, অনবদ্য অনবচ্ছিন্ন ও অপরাহত গৃহসুখ।

সূর্যবাবু--কী আশ্চর্য, এই কথাটা বলতে আপনি একেবারে লজ্জায় ভেঙে পড়লেন, পণ্ডিত মশাই?

কুলদা পণ্ডিত--তৃঠিক বুঝিয়ে বলতে পারলাম না বোধ হয়।

চন্দ্রবাবু--তবে একটু বুঝিয়েই বলুন।?

কুলদা পণ্ডিত--অর্থাৎ স্ত্রী-সুখ।

সূর্যবাবু হাসে--অ্যাঁ, সেটা আবার কী?

কুলদা পণ্ডিত--ঐকান্তিকী অনুরাগিণী স্ত্রীর বিশুদ্ধ প্রণয়ের ভোক্তা হোয়ে এঁর জীবন নিয়তসুখে চমৎকৃত হবে।

চন্দ্রবাবু--তাহলে আমরা দুজনে কি স্ত্রীর অশুদ্ধ প্রণয়ের ভোক্তা?

হেসে ফেলেন কুলদা পণ্ডিত--ঠিক বুঝিয়ে বলতে পারলাম না বোধ হয়। আপনাদেরও অপরাহত স্ত্রীসুখ। শুধু দু'একবার স্বামী-স্ত্রীর সম্পর্কের মধ্যে সামান্য একটু ভুল বোঝাবুঝির ব্যাপার, একটু ক্ষণভ্রান্তিযোগ আছে।

সূর্যবাবু--আপনি কী এমন নতুন কথা বললেন, পণ্ডিত মশাই। ক্ষণভ্রান্তিযোগ তো লেগেই রয়েছে, প্রায় রোজই। মন দিয়ে একটা নভেল পড়ছি দেখতে পেলেই মহিলা সন্দেহ করেন, লোকটার চরিত্তির বুঝি খারাপ হয়েছে।

কুলদা পণ্ডিত--ওই ওই, ওই রকমের সামান্য একটু-আধটু ভুল উষ্মা ; তার বেশি কিছু

নয়। কিন্তু অনুপমবাবুর জীবনে ওটুকুও নেই। অনুপমবাবুর জীবনে স্ত্রী হলেন রসশাস্ত্রের মুগ্ধা নায়িকার মত নারী।

চন্দ্রবাবু—তার মানে, স্বামী রাত করে বাড়ি ফিরলেও কখনও জিজ্ঞেস করবে না, কোথায় ছিলে এতক্ষণ?

কুলদা পণ্ডিত—হ্যাঁ তাই। কিন্তু আপনারা আমার কথাগুলিকে এত লঘুভাবে নিচ্ছেন কেন? স্বামীভাগ্যে চিরকাল সুখী থেকে, শেষে স্বামীর কোলে মাথা রেখে, আর স্বামীরই মুখের দিকে একবার হাসিমুখে তাকিয়ে নিয়ে মরে যাবেন, এরকম এক সৌভাগ্যবতী নারীর স্বামীর কররেখার মধ্যে...এই দেখুন একবার অনুপমবাবুর হাতের দিকে একবার তাকিয়ে, ঠিক যবশীর্ষের মত দেখতে এইরকম একটি রেখা থাকে।

সূর্যবাবু হাসেন—বোঝা গেল, অনুপমের একদিন বিপত্নীক হতে হবে, আর আমরা দুজনে চিরকাল সপত্নীক থেকে মরে যাব। এই তো?

কুলদা পণ্ডিত হাসেন—হ্যাঁ।

সূর্যবাবু—মন্দ কি? আপনি কী বলেন, চন্দ্রবাবু?

চন্দ্রবাবু—একটুও মন্দ নয়। খুব ভাল।

অনুপমের হাত ছেড়ে দিয়ে এইবার অনুপমের মুখের দিকে তাকান কুলদা পণ্ডিত।—আপনার হাতে যা দেখলাম, ঠিক তার উল্টোটি দেখেছিলাম আর একজনের হাতে।

অনুপম—বেচারা!

কুলদা পণ্ডিত—প্রায় তিন বছর আগে একদিন পার্ক-সার্কাসে ইউ পি'র করমপুর স্টেটের কুমারসাহেবের বাড়িতে ভদ্রলোকের সঙ্গে দেখা হয়েছিল। কুমারসাহেবের ছেলেদের পড়াতেন ওই ভদ্রলোক। বেশ বিদ্বান মানুষ, গুণী মানুষ, ছাত্রজীবনে দুবার সোনার মেডেল পেয়েছেন। বয়সেও, ধরুন, আপনার চেয়ে কিছু ছোট কিংবা বড়। দেখতে শুনতেও বেশ। খুব সুখী আর খুশি চেহারা। সে ভদ্রলোকের হাত একবার দেখে নিয়েই আমি বলে দিয়েছিলাম—আপনার সব হবে, শুধু স্ত্রীসুখ হবে না। আপনি বিয়ে করলে ভুল করবেন। কারণ, আপনি কোনদিন হয়তো একটা নতুন কোহিনুর কুড়িয়ে পেতে পারেন, কিন্তু নারীর ভালবাসা কোনদিন পাবেন না।

অনুপম—কথাটা মুখের ওপর বলে দিতে পারলেন?

কুলদা পণ্ডিত—আমি প্রথমে কিছুই বলতে চাইনি। কিন্তু ভদ্রলোক যখন নিজেই বেশ একটু গর্ব করে বললেন, যা বলতে চান, বলেই ফেলুন না কেন, ভয় করছেন কেন, তখন বলেই দিলাম।

চন্দ্রবাবু—আপনার কথা শুনে ভদ্রলোক কী বললেন?

কুলদা পণ্ডিত—শুধু হাসলেন আর বললেন, আমি বিয়ে করেছি।

সূর্যবাবু—ভুলটা তাহলে আগেই করে রেখেছিলেন ভদ্রলোক।

কুলদা পণ্ডিত—হ্যাঁ, কিন্তু আমার গণনার ভুল ধরতে চেষ্টা করবেন না, সূর্যবাবু। কালই সন্ধ্যাবেলা সেই ভদ্রলোকের সঙ্গে হঠাৎ আমার দেখা হয়ে গেল। বুঝলাম, আমার গণনা অক্ষরে অক্ষরে ফলে গিয়েছে। জিজ্ঞেস করলাম, কেমন আছেন?

চন্দ্রবাবু—কী বললেন ভদ্রলোক?

কুলদা পণ্ডিত—ভদ্রলোক ভাঙেন তো মচকান না। বিষণ্ণ হতাশ শুকনো একটা মুখ ; তবু জোর করে হাসলেন। বললেন, হ্যাঁ, মনে পড়েছে ; আপনি অনেকদিন আগে একটা অদ্ভুত কথা বলেছিলেন। বলতে বলতে আর পাগলের মত হাসতে হাসতে ভদ্রলোক চলে গেলেন।

অনুপমের হাতের কলম যেন অনুপমের চোখেরই মত খুব খুশি হয়ে আর ব্যস্ত হয়ে চেক লিখে ফেলে, এক'শো এক টাকা। কুলদা পণ্ডিতের হাতে চেকটা ধরিয়ে দিয়ে অনুপমের

গলার স্বরও নিবিড় হয়ে হাসে—আসুন, পণ্ডিত মশাই।

কুলদা পণ্ডিত উঠে দাঁড়ান—আমি এখন তবে আসি।

ঘরের মেজেতে একটা মাদুরের উপরে স্তব্ধ হয়ে পড়ে রয়েছে রুগ্না এক নারীর শরীর। তারই কাছে এগিয়ে এসে আর তারই মাথাটাকে খুব মৃদুভাবে একবার ছুঁয়ে নিয়ে ডাক দেয় অজয়—সরযূ, ডাক্তার এসেছেন।

চোখ মেলে তাকায় সরযূ। ডাক্তারও এগিয়ে আসেন। মেজের উপর নিজেও লুটিয়ে বসে পড়েন, আর রোগিণীর মুখের দিকে বেশ কিছুক্ষণ তাকিয়ে থাকেন। রোগিণীর গলার শুকনো পেশীর উপর আস্তে একবার হাত বুলিয়ে নিলেন ডাক্তার। তারপর ব্যাগ থেকে একটা তরল ওষুধের শিশি আর ছুঁচমুখো সিরিঞ্জ বের করলেন। ইঞ্জেকশন দিলেন। যাবার সময় বলে গেলেন—দু' ঘণ্টা পরে আমার ডিসপেন্সারিতে এসে পেশেন্টের অবস্থার কথা জানিয়ে দিয়ে যাবেন, মশাই।

দুটো ঘণ্টা শেষ হবার আগেই কথা বলে সরযূ—কোথায় গিয়েছিলে? কেন এত ছুটোছুটি করছো?

সরযূর কথার কোন জবাব না দিয়ে সেই মুহূর্তে ঘরের ভিতর থেকে যেন ছুটে বের হয়ে যায় অজয়। ডাক্তারের ডিসপেন্সারিতে গিয়ে খবর জানায়—কথা বলছে পেশেন্ট।

ডাক্তার খুশি হয়ে হাসেন।—সুখবর। তবু বলছি, পেশেন্টকে বেশি কথা বলতে দেবেন না। যা বলবার, তা ওই স্লেট-পেন্সিলেই লিখে বলা ভাল।

ঘরে ফিরে এসে সরযূর হাতের কাছে একটা স্লেট রাখে অজয়। স্লেটের উপর সরযূর ডান হাতটাকে তুলে দিয়ে, হাতের কাছে একটি পেন্সিলও রেখে দেয়।

সরযূর রোগা শুকনো হাতটা কাঁপতে কাঁপতে লেখে—পাপিয়া কোথায়?

অজয় বলে—পাপিয়া ঘুমিয়ে আছে। ঘুম ভাঙুক, তারপর ওকে খাওয়াবো। আমিও খেয়ে নেব।

সরযূ লেখে—ঘরে খাবার আছে?

অজয়—খুব আছে। অনেক আছে। তুমি সেজন্যে একটুও চিন্তা করবে না। আজই সকালবেলা একটিন বিস্কুট এনেছি। দুটো পাঁউরুটি এনেছি। আর একটু পরেই বের হব, আধ সের গরম দুধ কিনে নিয়ে আসবো। তা ছাড়া, তোমারও একটা খাবার আনতে হবে।

সরযূ লেখে—না।

অজয়—না বললে চলবে কেন? ডাক্তার রাগ করবেন। ডাক্তার বলেছেন, তোমাকে এখন গ্লুকোজ খেতে হবে।

মদনমোহনতলার কাছে ঠাকুরবাড়ি লেন। এই লেনের পথে রাত্রির অন্ধকারে কোন-কালেও আলোর উৎপাত ছিল না। শুধু লেনের মুখের কাছে একটা ল্যাম্পপোস্ট আছে। মাসখানেক আগে একটা রাত্রিতে, মাতাল গুণ্ডার মারামারির চোট ওই ল্যাম্পপোস্টের উপরেও পড়েছিল। একটা সোডার বোতল ছুটে গিয়ে ল্যাম্পপোস্টের মাথার উপর আছড়ে পড়েছিল। তাই বাতিটা ভেঙে আর টুকরো-টুকরো হয়ে ঝরে পড়ে গিয়েছে।

ঠাকুরবাড়ি লেনের এই পথে কলকাতার আকাশের চাঁদও এককুচো আলো ছড়িয়ে দিতে পারে না। পথটা খুবই সরু, আর দুপাশের বাড়িগুলির মাথা খুব কম উঁচু নয়। অজয়ের মেয়ে, চার বছর বয়সের ওই পাপিয়াও এই গলির রাত্রির অন্ধকারে গুটগুট করে হাঁটতে পারে। কালও সন্ধ্যাবেলায় একবার হেঁটে হেঁটে গলির মুখের কাছে ওই অন্ধ ল্যাম্পপোস্টের কাছে কিছুক্ষণ দাঁড়িয়েছিল পাপিয়া। দেখতে চেয়েছিল, বাবা বাড়ি ফিরে আসছে কিনা। আর, দেখতে পেয়েই হেসে ফেলেছিল, সত্যিই বাবা আসছে।

—ছি পাপিয়া, তুমি আবার একানে এসে দাঁড়িয়েছ কেন? হেসে হেসে আর মিষ্টি করে একটা ধমক দিয়েই পাপিয়াকে কোলে তুলে নেয় অজয়। পাপিয়ার পায়ের ধুলো এক হাতে মুছে দিয়ে আবার সেই পায়েরই উপর হাত বোলায় অজয়। মেয়েটার পায়ের পাতা দুটো কেন যে এই একটা মাস ধরে এরকম ফোলা-ফোলা হয়ে রয়েছে, কিছুই বুঝতে পারা যাচ্ছে না। অনেক দিন আগে ডাক্তার বলেছিলেন, এ মেয়ের পুষ্টির খুব অভাব। এখুনি আপনার একটু সাবধান হওয়া দরকার, মশাই। ফল আর দুধ একটু বেশি করে খাওয়াবেন।

চেষ্টা তো করা হচ্ছে। মাঝে মাঝে পাপিয়ার ফল আর দুধও যোগাড় করতে পারা যাচ্ছে। কিন্তু মনে হয়, আরও চাই।

কিন্তু ওই ফল আর দুধ যেন মেয়েটার চক্ষুর বিষ। খেতেই চায় না। খাওয়াতে গেলে চেঁচিয়ে ওঠে। ওর লোভ শুধু ভাতের উপর। বেগুনভাজা হলে তো রক্ষেই নেই ; মাঝ রাতেও ঘুম থেকে জেগে উঠে ভাত খাওয়ার জন্যে বায়না ধরে।

ঠাকুরবাড়ি লেনে আর যারা থাকে, তাদের চোখে এই অজয়বাবু একটি অদ্ভুত রহস্য। ভদ্রলোকের সঙ্গে কথা বলেই তো বোঝা যায় ; বেশ শিক্ষিত বিদ্বান মানুষ। সুমন্ত নামে ছেলেটি, কলেজে পড়ে যে ছেলে, সে তো অনেকদিন আগে অনেকেরই কাছে বলে বলে একটা অদ্ভুত সত্য কথার বিস্ময় ছড়িয়ে দিয়েছে। এই অজয়বাবু একজন ভাল স্কলার, গোল্ড মেডালিস্ট।

কী আশ্চর্য, রেকম একজন বিদ্বান মানুষ এত গরীব হয়ে ঠাকুরবাড়ি লেনের সব চেয়ে রোতো একটা ঘরের ভাড়াটে হয়ে পড়ে আছে কেন?

একটা সন্দেহকেও সুমন্ত রটিয়েছিল। ভদ্রলোক বোধহয় একজন খুব বড়লোকের পলাতক ছেলে। বাপের উপর রাগ করে এমন এক জায়গায় এসে লুকিয়েছে, যেখানে চোখ পড়লে পুলিসের বাবাও সন্দেহ করতে পারবে না যে, মোষের খাটালের পাশে একটা ঘরে কোন বড়লোকের ছেলে লুকিয়ে থাকতে পারে।

সুমন্তর বাবা ইন্দ্রবাবু কিন্তু অন্যরকমের একটা সন্দেহ রটিয়েছেন। ওরা কি সত্যিই সত্যিকারের স্বামী আর স্ত্রী?

না মশাই, না। হতেই পারে না। ব্যাপারটা নিশ্চয়, ওই যাকে বলে, ঠেকে গেছি প্রেমের দায়ে। আগে ফেঁসেছে, তারপর বেধেছে, তারপর পালিয়ে এসে লুকিয়েছে।

ইন্দ্রবাবুর রূঢ় সন্দেহটা নিজের ইচ্ছামত কল্পনা করে অনেক বাজে কথা রটিয়েছে বটে ; কিন্তু সব সত্যি কথা জানতে পারলেও তিনি বোধহয় বলবেন, হ্যাঁ হ্যাঁ, ওই একই ব্যাপার ; এমন কিছু ভুল কথা বলিনি।

পুলিসের সেই চমৎকার অফিসার বসন্ত দত্ত, আর, তাঁর দাদা আশু দত্ত শ্রীনগরে যাঁর ওষুধের দোকানের লাভের হিসাবের খাতাটাকে চমৎকার একটা টাকাভারি ভাগ্যের হিসাব বলা যায় ; তাঁদের দুজনের কেউই আজ বলতে পারবেন না, এখন কোথায় আছে আর কী অবস্থায় আছে, তাঁদের একমাত্র বোন, যার নাম সরযূ। তাঁরা শুধু জানেন যে, নিতান্ত একটা অপদার্থকে বিয়ে করেছে সরযূ, আর কলকাতাতেই আছে। কত করে বোঝানো হলো, তবু বুঝলো না। আদর করে বলা মিষ্টি কথার যত অনুরোধে ; সবই বিফল হলো। ধমক দিয়ে আর ভয় দেখিয়েও কোন লাভ হলো না। করমপুর স্টেটের এক কুমারসাহেব, কীই বা তার আয়! দেনার দায়ে সাতপুরুষের সাতটা তরবারির সোনার খাপ বেচে দিয়েছে, তবু দেনা শোধ হয়নি। এহেন অপদার্থ এক কুমারসাহেবের বাড়িতে বাচ্চা ছেলেদের প্রাইভেট টিউটর, এক'শো টাকা মাইনে পায়, এরকম একটা মানুষকে বিয়ে করতে কেমন করে যে রুচি হলো সরযূর মত মেয়ের, সেটা বোধহয় পাগলের চিকিৎসার ডাক্তারেরাই ঠিক-ঠিক কিছুটা বলতে পারেন।

ছাত্রজীবনে দু'বার দুটো সোনার মেডেল পেয়েছে আর খুব লেখা-পড়া শিখেছে ; এ ছাড়া অজয় সরকারের জীবনের আর সবই যে ফাঁকা আর ফাঁকি। বাপ নেই, মা নেই, ভিটে-মাটি নেই ; একটা অনাথ গেঁয়ো ছেলে কলকাতাতে এক কুটুমবাড়ির দয়াতে ভাত খেয়ে বেঁচেছে আর খুব ভাল করে বি-এ পাস করেছে। ওর ছাত্রজীবনের সেই সোনার মেডাল দুটো কি এখনও আছে? নেই ; মেসের বকেয়া পাওনার টাকা শোধ করতে গিয়ে সেই অপদার্থের জীবনের ওই সামান্য ও ছোট্ট দুটো সোনার টুকরোও কবেই অদৃশ্য হয়ে গিয়েছে।

অজয়ের বিদ্যের রূপ দেখে সরযূর মত মেয়ের মুগ্ধ হবারই বা কী আছে? সরযূও তিনবার ফার্স্ট হয়েছে। সোনার মেডাল না-ই বা পেল সরযূ, ওর কানের একজোড়া সোনার দুলের দাম যে অজয়ের দুটো মেডালের সোনার দামের চেয়ে অন্তত দুই গুণ বেশি হবে।

কলকাতাতে যতদিন কলেজ খোলা থাকে, ততদিন কলকাতাতে ; আর, কলেজ বন্ধ হলেই কাশ্মীরের শ্রীনগরে ; সরযূর জীবনটা যেন একটা শখের নিয়মে চলাফেরা করে। ঠিকই, একটা শখ বইকি। সেটা কিন্তু বড় দাদা আর ছোট দাদার দুজনের একজনও ঠিক বুঝতে পারেন না। তাই ছোট দাদা, রায়সাহেব বসন্ত দত্ত বলেন,—এত ভাল ভাল সাবজেক্ট থাকতে তুই বোটানি নিতে গেলি কেন?

—তুমিই বল, কী সাবজেক্ট নিলে ভাল হতো।

—রুল ব্রিটানিয়া রুল দি ওয়েভস্‌।

—ওরকমের কোন সাবজেক্ট নেই।

—নেই? সিলেবাসের মধ্যেও কি ওরা ঢুকে বসে আছে?

—জানি না। আমি কিন্তু ছুটিতে কাশ্মীর যাবই।

—কাশ্মীরেই বা এত দেখবার কী আছে?

বড়দাদা আশু দত্ত বলেন—তুই যদি এখানে এসেও ঘরে বসে থাকিস, আর যত কবিতার বই পড়ে সময় নষ্ট করিস, তবে এখানে এলি কেন? একটু বেড়িয়ে আয়।

বেড়িয়ে আসতে ভালই লাগে। চশমাশাহী আর নিশাতবাগের নতুন-ফোটা ফুলগুলিকে দেখতেও ভাল লাগে। সিটি থেকে বেশ দূরে, ঝিলমের স্রোতের কাছে দাঁড়িয়ে নিকটের একটা পাহাড়ের গায়ে আপেলের ফুলের সাদাটে শোভা দেখতেও মন্দ লাগেনি। কিন্তু আর কত ভাল লাগবে? তার চেয়ে অনেক বেশি ভাল লাগে ঘরে বসে কবিতার বই পড়তে। কলকাতাতে গিরিজাবাবু, যিনি বাড়িতে এসে সরযূকে পড়িয়ে যান, তিনি সরযূর টেবিলের উপরে একদিন একটা ছড়ার বই দেখতে পেয়েই খুব রাগ করেছিলেন।—তুমি তবে বোটানি নিলে কেন, যখন কাব্যে-টাব্যে তোমার এত শখ?

সরযূ—এটা ভুলুর ছড়ার বই, আমার নয়।

গিরিজাবাবু তখনি টেবিলের একপাশে রাখা সরযূর কলেজের পড়ার বইয়ের একটা গাদার ভিতর থেকে টেনে টেনে আর বেছে বেছে চারটে বই বের করেন। থেরীগাথা, বলাকা, লাইট অব এশিয়া, শকুন্তলা।

—এগুলোও কি ভুলুর বই?

শখটা যেন সরযূর রক্তমাংসেরই একটা মরজি। কবিতা মুখস্থ করবার জন্যে রাত জাগতেও সরযূর ভাল লাগে।—গগনে অব ঘন মেহ দারুণ, সঘন দামিনী ঝলকই। তখন সত্যিই মাঝরাতের বৃষ্টির জল ঝড়ো হাওয়ার ঝাপটা লেগে রায়সাহেব বসন্ত দত্তের কলকাতার বাড়ির একটি ঘরের বন্ধ জানালার কাচের উপর আছড়ে পড়ছে। রাউণ্ড থেকে ফিরে এসে বাড়িতে ঢুকতে গিয়ে রায়সাহেব বসন্ত দত্তের দুই চোখ ওই বন্ধ জানালার কাচের আলোর দিকে তাকিয়েই বুঝতে পারে, তাঁর খামখেয়ালী বোনের মাথায় এতদিনে একটু দায়িত্ববুদ্ধি জেগেছে ; রাত জেগে পরীক্ষার পড়া পড়ছে সরযূ।

সে মেয়ের খামখেয়াল যে একদিন এত ভয়ানক রকমের একটা চেহারা নিয়ে দেখা দেবে, সেটা দুই দাদার একজনও কখনও কল্পনা করতে পারেননি। কলকাতা থেকে শ্রীনগরে বেড়াতে এসেছিল সরযূর কে-না-কে এক বান্ধবী। কিন্তু সেই বান্ধবী বেচারীর কোন দোষ নেই। এক মাস হলো বিয়ে হয়েছে, তাই বরের সঙ্গে বেড়াতে বের হয়ে শ্রীনগর এসে ডাল লেকের একটা হাউসবোটে ছিল। সরযূ তখন শ্রীনগরে ছিল বলেই চিঠি দিয়ে সরযূকে হাউসবোটের ঠিকানা দিয়েছিল আর চা খেতে নেমন্তন্নও করেছিল। বাস্, তারপর কেমন করে কী যে হলো, কিছুই ধরতে বুঝতে পারা গেল না। শুধু জানতে পারা গেল, সরযূ ওর ভাগ্যের মাথা চিবিয়ে খাওয়ার জন্যে গোঁ ধরে বসেছে। ওই হাউসবোটেই তো অপদার্থটার সঙ্গে প্রথম দেখা হয়েছিল সরযূর।

আজ সেই সরযূর জন্যে গ্লুকোজ কিনতে যাবে বলে এখন কলকাতার ঠাকুরবাড়ি লেনের খাটাল-ঘেঁষা একটা ঘরে, খাটের বিছানার একটা বালিশের তলা থেকে টাকা বের করেছে, তবু সরযূর মুখের দিকে তাকিয়ে আর চুপ করে দাঁড়িয়ে আছে যে, সে কিন্তু সবই জানে, কিছুই ভুলে যায়নি। সবচেয়ে আশ্চর্য, আজও একবার ভোর হতেই সরযূ যখন কোনমতে হাত নেড়ে ইশারায় বলেছিল, জানালাটা খুলে দাও ; ঠিক তখন জানালাটা খুলে দিয়েই আর সরযূর মাথায় হাত বুলিয়ে গল্প করতে চেষ্টা করেছে অজয়—মনে আছে তো তোমার, সেদিন তখন......কী যেন সেই হাউসবোটের নামটা, হ্যাঁ, হামেশা বাহার ; আকাশে একটুও কুয়াশা ছিল না।

হামেশা বাহার, একটি চমৎকার সৌখীন হাউসবোট। সেই হাউসবোটের এদিকের ঘরের অতিথি ছিলেন যাঁরা, তাঁরা হলেন সরযূর বান্ধবী রমলা ও তার স্বামী সঞ্জয়বাবু। ওদিকের ঘরে অতিথি ছিলেন চারজন ; একজন অবাঙালী কুমারসাহেব, তাঁর দুই বাচ্চা ছেলে আর ঢিলে-ঢালা ফ্লানেলের পায়জামা পরা একজন। ওই ঢিলে-ঢালা পায়জামা পরা লোকটি তখন হাউসবোটের লাউঞ্জের একটি সোফায় বসে হিন্দী খবর-কাগজ পড়ছিলেন। আর, দূরের সোফাটার উপরে রমলার পাশে বসে ফিস-ফিস করে গল্প করছিল সরযূ। গল্প করতে করতেই চেঁচিয়ে হেসে উটলো সরযূ।—খোঁপার ফুল কি হাতে ধরিয়ে দিতে হয়? বুকে না হোক, অন্তত বুক-পকেটে গুঁজে দিতে পারতে।

তারপর আর অত জোরে না চেঁচিয়ে, বরং গলার স্বর একটু মৃদু করে নিয়ে সরযূ বলে—বরও যখন নিজেই যেচে তোমাকে বর দিতে চাইছেন, তখন তুমিই বা চাইতে ছেড়ে দেবে কেন?

রমলা—কিন্তু কী যে ছাই চাইবো, বুঝতে পারছি না।

সরযূ—তবে বলবো? শিখিয়ে দেব, কী চাহিতে হবে?

রমলা—বল।

সরযূ—এই বর দেহ মোরে, সদা যেন দেখু তোরে, আর কোন নাহিক বাসনা। এই সুখমণি দিবা, আপন নিকটে নিবা...। এ কী হলো, শেষটা মনে আসছে না কেন?

ঢিলে-ঢালা ফ্লানেলের পায়জামা, সেই লোকটা হাতের হিন্দী খবর-কাগজ নামিয়ে রাখে, আর হেসে-হেসে সরযূর মুখের দিকে তাকিয়ে বলে ওঠে।—এই সুখমণি দিবা, আপন নিকটে নিবা, তোমা মিলায় তোমার করুণা।

চমকে ওঠে সরযূ, লজ্জা পায় ; সে লজ্জায় মুখটাও লাল হয়ে যায়। তারপর অজয়ের সঙ্গে কথাও বলে। সে কথাও যেন নিজেরই মনের একটা বিস্ময়ের মত এলোমেলো কথা।—আপনি এরকম আশ্চর্যভাবে এখানে কেমন করে এলেন?

অজয়—আমি এই কুমারসাহেবের ছেলেদের টিউটর। কলকাতা থেকে এসেছি।

সরযূ—কলকাতাতেই থাকেন?

অজয়--হ্যাঁ।

তারপর কেমন করে কী যে হলো, তার অনেক খবর রমলা আর রমলার স্বামী সঞ্জয়ও জানে। এরা দুজনেও সরযূকে বুঝিয়ে বলতে আর নিরস্ত করতে কিছু কম চেষ্টা করেনি। কিন্তু কিছুই বুঝতে চায়নি সরযূ। শ্রীনগর থেকে কলকাতাতে ফিরে এসে সরযূ ওই অজয়েরই কাছে পুরো দুটি বছর ধরে ওর যত স্বপ্নের চিঠি পাঠিয়েছে।

খুব ভয় পেয়েছিল রমলা, যেদিন রমলারই বাড়িতে অজয় আর সরযূর বিয়ে হয়ে গেল। সঞ্জয়, সঞ্জয়ের ভাই নির্মল আর রমলা, তিনজনেই মুখ কালো করে রেজিস্ট্রারের সামনে বসে বিয়ের সাক্ষী হয়ে খাতায় নাম সই করেছিল। তখন শ্রীনগরের আশু দত্ত আর কলকাতার লেক রোডের বসন্ত দত্ত, দুজনের কেউই জানতেও পারেননি যে, তাঁদের একমাত্র বোনের বিয়ে হয়ে গেল।

রায়সাহেব বসন্ত দত্ত জানতে পারলেন, বিয়ের দশ ঘণ্টা পরে, সরযূ নিজেই যখন টেলিফোনে খবরটা জানিয়ে দিল আর ক্ষমা চাইতে গিয়ে কেঁদে ফেললো। শ্রীনগরের আশু দত্ত জানলেন, বিয়ের সাত দিন পরে।

না, দুই দাদার কেউই আর সরযূকে ক্ষমা করতে পারেননি। দুজনেই বলেছিলেন, আর যেন ওর মুখ দেখতে না হয়। রমলার স্বামী সঞ্জয়ও খুব দুঃখিত হয়ে আক্ষেপ করেছিল, কবিতা নিয়ে ভালবাসাবাসি চলতে পারে, কিন্তু পেট চলতে পারে না। তোমার বন্ধু কিন্তু এই সোজা কথাটা একেবারেই বুঝতে চাইল না, রমলা।

রমলার অবশ্য আরও কয়েকবার সরযূর মুখ দেখতে হয়েছে। এক বছরের মধ্যে তিনবার দেখা হয়েছিল। শেষ যেবার দেখা হলো, সেবার সরযূর মুখের একটা কথা শুনে যেমন একটু আশ্চর্য তেমনই একটু খুশিও হয়েছিল রমলা। সত্যিই, যেন একটা গর্বে ভরা উল্লাসের কথা—আমি চাকরি করছি, রমলা। মেয়ে-স্কুলের টিচার।

রমলা—কোথায় আছ এখন?

সরযূ—বেলেঘাটা।

বলা ভাল, কপালঘাটা। দুটো ছন্নছাড়া বাতিক এক ঠাঁই হয়ে থাকতে পারলেই বেলেঘাটার কোন ঘর একটা স্বর্গ হয়ে যেতে পারে না। প্রাইভেট টিউটর হয়ে ছেলে পড়ানো ছাড়া অজয় সরকারের কপালে আর কোন কাজ জোটেনি। আর, একবছর বয়সের পাপিয়ার কাকলি একটু বেশি মিষ্টি হয়ে উঠতেই সরযূর চাকরিটাও গেল। এক বছরের মধ্যে একশো এগার দিন কামাই, এমন একটা অকর্মণ্যতাকে ভাল-ভাল মায়ার কথা দিয়ে আর কবিতা করে বোঝাতে চেষ্টা করলেও কেউ বুঝবে না, ক্ষমাও করবে না। বেলেঘাটার সেই মেয়ে-স্কুলও ক্ষমা করতে পারেনি। তার পর থেকে সরযূর গলার ভিতরে একটা ব্যথা। এই ব্যথাটাকেও বুঝতে ও চিনতে কোন চেষ্টা না করে পুরো দুটো বছর কাটিয়ে দেবার পর ; আজ এই এক মাস হলো ডাক্তার দেখাবার পর বুঝতে হয়েছে ; ওটা বোধহয় ক্যান্সারের লক্ষণ।

পাপিয়ার জন্য আধসের গরম দুধ, আর সরযূর জন্য এক বোতল গ্লুকোজ এখন এনে ফেললেই তো হয়। আর দেরি করবার তো কোন অর্থ হয় না।

কিন্তু একটু দেরি হয়েই গেল। কারণ, মেজের মাদুরের উপর সরযূর শয়ান শরীরটা আস্তে আস্তে উঠে বসে। অজয়ের মুখের দিকে তাকিয়ে সরযূর চোখ দুটো হাসতেও থাকে। তারপর স্লেটের উপরে লিখেই ফেলে সরযূ—আজ বাইরে যাবার আগে পাপিয়াকে চুমো খেয়েছিলে?

অজয়—হ্যাঁ।

সরযূ লেখে—আমাকে?

অজয় হাসে—নিশ্চয়। তুমি টের পাওনি। তুমি ঘুমিয়ে পড়েছিলে।

সরযূর চোখে যেন একটা ধূর্ত হাসির ছায়া কাঁপে।—কপালে খেলে কেন?

অজয়—তাই বল। কপট নিদ্রা।

সরযূ লেখে—আমার কথার জবাব দাও।

অজয়—তোমার ঘুম ভেঙে যাবে বলে ভয় ছিল, তাই শুধু...।

অজয়ের কথা শেষ না হতেই সরযূ লেখে—সত্যি তো?

অজয় হাসে—বাঃ, তোমার কপট ঘুমের জন্য আমিই ঠকলাম ; আর উল্টো আমাকেই তুমি জেরা করছো? সন্দেহ করছো, আমার ভুল?

সরযূ লেখে—ভুল তো একবার করেছিলে।

অজয় আশ্চর্য হয়—কবে? কোথায়? ও হ্যাঁ। বেলেঘাটার বাড়িতে, যেদিন তুমি হাসপাতালে চলে গেলে, সেদিন। তাই না?

সরযূ মাথা নাড়ে—হ্যাঁ।

অজয়—উপায় ছিল না। তুমি দেখতে পাওনি, আমি দেখতে পেয়েছিলাম, পাশের বাড়ির মহিলা তখন একেবারে দরজার কাছে এসে পড়েছিলেন।

সরযূ লেখে—রাত হলো।

বাইরে যাবার জন্য ব্যস্ত হয়ে ওঠে অজয়। বোধ হয় হঠাৎ বুঝতে পেরেছে দুজনেই, এখন এভাবে জীবনের যত চুমোর হিসেব করতে থাকলে রাত আরও বেড়ে যাবে। দোকান বন্ধ হয়ে গেলে গ্লুকোজ পাওয়া যাবে না, আধসের গরম দুধও পাওয়া যাবে না।

ঘুমন্ত পাপিয়ার গলার স্বর ঘড়ঘড় করছে। জাগলো নাকি মেয়েটা? এগিয়ে যেয়ে পাপিয়ার বিছানার মাথার কাছে দাঁড়ায় অজয়।—এ কি? পাপিয়া যে সত্যিই চোখ মেলে তাকিয়ে আছে। কিন্তু এ কী রকমের অদ্ভুত চোখ। আর গলা থেকে ওরকম একটা অদ্ভুত শব্দই বা কেন বের হচ্ছে?

অজয় ডাকে—পাপিয়া!

একটা হেঁচকি তোলে পাপিয়া। খোলা চোখ দুটোও হঠাৎ সাদা হয়ে কাঁপতে থাকে।

অজয় বলে—তুমি একটু চেষ্টা করে হেঁটে এসে পাপিয়ার কাছে একটু বসো, সরযূ। পাপিয়া কেঁদে উঠলে ওকে একটু মিষ্টি কথা বলে ভুলিয়ে রাখতে চেষ্টা করো। আমি এখনই আসছি।

ঠাকুরবাড়ি লেনের অন্ধকার গায়ে মেখে, আর প্রায় ছুটে ছুটে চলতে থাকে অজয়। আধসের গরম দুধ কেনবার জন্যে নয় ; এক বোতল গ্লুকোজ কেনবার জন্যেও নয়। একজন ডাক্তার ডেকে আনবার জন্য। আর-একটু হলে অন্ধ ল্যাম্পপোস্টের গায়ের উপর পড়ে একটা ধাক্কা খেত অজয়। কিন্তু সামলে নিয়েই আবার চলতে থাকে।

গুপ্তিপাড়ার চৌধুরীদের বাগান, যার নাম রাজার বাগান, তার চারদিকে, আজ নতুন কাঁটাতারের বেড়া। হাজরা মশাই কিনে নিয়েছেন ওই বাগান। লোকে বলে, বাগানটাকে একেবারে জলের দামে পেয়ে গিয়েছেন হাজরা মশাই। কিন্তু হাজরা মশাই বলেন—ডাহা ঠকে গিয়েছি, মশাই।

গুপ্তিপাড়ার বাড়ির বড় ঘরে ; দেয়ালের এক জায়গায় খসে পড়া পলেস্তারার মাঝখানে এখনও সেই বিখ্যাত মেজাজের মানুষ বিজয় চৌধুরীর শক্ত চেহারার রঙীন অয়েল পেন্টিং ঝুলে রয়েছে। বন্দুক হাতে নিয়ে আর হাতীর পিঠের উপর বসে বিজয় চৌধুরী হাসছেন। তিনি যদি আজ ওই ছবির চোখেই দেখতে ও বুঝতে পারতেন যে, তাঁর ছেলে পরেশ চৌধুরী এই দশদিন হলো তিনপুরুষের রাজার বাগান বিক্রী করে দিয়ে পাঁচ হাজার টাকা পেয়েছে, তবুও তিনি হাসতেন। তিনি নিজেও যে ঠিক এই কাণ্ডটি করতেন, যদি আজও

বেঁচে থাকতেন।

দেনার দায় মেটাতে গিয়ে পরেশ চৌধুরীর ওই পাঁচ হাজার টাকার সাড়ে চার হাজারই ব্যাঙ্কের ঘরে চলে গিয়েছে। তিনশো টাকা খরচ করতে হয়েছে আর একটা কাজের দায় মেটাতে গিয়ে। এটাও বলতে গেলে গুপ্তিপাড়ার এই চৌধুরীদের তিন পুরুষের জীবনের একটা মেজাজের কাজ। হাজরা মশাই সবই জানেন, তাই মাঝে মাঝে দুঃখ করে বলেও থাকেন—সাহেব পিটিয়েই ফতুর হয়ে গেল চৌধুরীরা।

এমন কিছু মিথ্যে কথা বলেননি হাজরা মশাই। একটু বাড়িয়ে বলেছেন এই মাত্র। ওই কর্মটি বিজয় চৌধুরীও করতেন। এই পরেশ চৌধুরীও অনেক করেছেন। আর বলাই চৌধুরী তো এখনও করেই বেড়াচ্ছেন। ধর্মতলাতে একটা রাগী গোরা সোলজারকে চড় মেরে বেহুঁস করে দিয়েছিল বলাই, এই বছরেই পূজোর একটা দিনে। গ্রেপ্তার হয়েছিল, জামিনে ছাড়া পেয়েছিল, আর দাঙ্গার মামলার আসামী হয়েছিল বলাই। বলাইকে কড়া ওয়ার্নিং দিয়েছেন আর তিনশো টাকা জরিমানা করেছেন ম্যাজিস্ট্রেট। কালই কলকাতায় গিয়ে জরিমানার টাকা আদালতে জমা করে দিয়েছে বলাই। সন্ধ্যাবেলা বাড়ি ফিরে এসে আর একডালা মুড়ি খেয়ে নিয়েই টাটানগর চলে গিয়েছে। আজকাল টাটানগরে থাকে আর চাকরি করে বলাই। দিন প্রতি মেহনতের দাম পাঁচ টাকা ; একটা কারখানার লেদ-মেশিনের ঘরে কাজ করে ; ওভারম্যান বলাই চৌধুরী।

পরেশ চৌধুরী যে স্কুলের ফোর্থ ক্লাসেই পড়া ছেড়ে দিয়েছিলেন, তার আসল কারণও হলো এই মেজাজ, সাহেব দেখলেই যে-মেজাজ খারাপ হয়ে যায় আর কপালের রগ ফুলে ওঠে। স্কুলের সাহেব ইনস্পেক্টর ছেলেদের ড্রিল দেখছিলেন ; আর দেখছিলেন, ড্রিলের সারির মধ্যেই দাঁড়িয়ে একটা ছেলে বার বার হাসছে আর সামনের ছেলেটার পিঠে চিমটি কাটছে। সাহেব ইনস্পেক্টর রুষ্ট হয়ে তেড়ে এলেন, ছেলেটার কাঁধ ধরে একটা ঝাঁকুনি দিলেন। ছেলেটাও সেই মুহূর্তে হাত তুলে সাহেবের গায়ে একটা ঠেলা দিল। হেড মাস্টার বললেন, মাপ চাও। ছেলেটা বললে—না। বই হাতে তুলে নিয়ে স্কুল থেকে সেই যে চলে এলেন ছেলে, তিনি জীবনে আর কোনদিন স্কুলমুখো হতে পারেননি। হতে চানও নি। তিনিই আজ পঁয়ষট্টি বছর বয়সের পরেশ চৌধুরী হয়ে আর বিক্রী-করা রাজার বাগানের নতুন কাঁটাতারের বেড়ার দিকে তাকিয়ে ভাবছেন, ইংরেজ না গেলে, আর দেশ স্বাধীন না হলে কিছুই হবে না। যেমন অদ্ভুত যুদ্ধ, তেমনই অদ্ভুত দুর্ভিক্ষ। পাপগুলো দূর হবে কবে।

দূর হবেই একদিন কিন্তু ততদিন কি...। বলাই তো বলে, তুমি ভেব না বাবা, তুমি স্বাধীনতা দেখেই যাবে।

ঘরের ভিতরে বসে মলিনা চৌধুরীর মনের অন্য একটা চিন্তা বেশ করুণ হয়ে কথা বলে —টাটানগরেও তো অনেক সাহেব আছে, শুনলাম।

রাণু—কোথায় শুনলেন?

—বীণা এসে বলে গেল।

—তা আপনি আর ভেবে কি করবেন?

—না ভেবে যে পারি না। ছেলে যদি আবার ওখানেও একটা কাণ্ড করে বসে, তাহলে তো এ চাকরিটাও যাবে। তোমার চিঠিতে বলাইকে একটু দিব্যি-টিব্যি দিয়ে লিখে দিও, রাণু ; বলাই যেন একটু বুঝে-সুঝে চলে।

কিন্তু শাশুড়ির চিন্তার এরকম একটা করুণ স্বরের অনুরোধ শুনেও রাণুর চোখের শক্ত ভাবটা একটুও নরম হয় না। রাণু বলে—তাতে কোন ফল হবে কি? আপনিও এই বাড়ির মেজাজকে কত দিব্যি-টিব্যি দিয়ে কত বুঝিয়েছিলেন, কিন্তু তাতে কোন ফল হয়েছিল কি?

মলিনা—ঠিকই বলেছ। শ্বশুরকে বোঝাতে পারিনি, শ্বশুরের ছেলেকেও পারিনি। এখন কি

সোয়ামীর ছেলেকেও কিছু বোঝাতে পারবো? অসম্ভব। বলে বলে শুধু হয়রানই হয়েছি রাণু। এদের মেজাজের মন কোনদিনও একটু নরম হলো না।

জাঁতিটাকে হাতে তুলে নিয়ে আস্তে আস্তে সুপুরি কাটেন মলিনা। রাণুর কোলে ঘুমিয়ে পড়া মণ্টুর মুখের দিকেও একবার তাকিয়ে নিলেন—ষোল বছর বয়সে বউ হয়ে এবাড়িতে এসেছি, রাণু। সব কিছু বুঝবার মত বয়স নয়, তবু অনেক কিছু বুঝেছিলাম। শ্বশুরের হাত ধরে কথা বলতে গিয়ে কতবার কেঁদে ফেলেছি--আপনি আর হাতীশিকারে যাবেন না, বাবা। আমার খুব ভয় করে। শ্বশুর তো হেসেই আকুল হলেন। বুঝতে পারলেন না যে, আমি বুনো হাতীর ভয়ের জন্য কাঁদছি না, কাঁদছি পাঁচ-দশ হাজার টাকা নষ্ট হয়ে যাবার ভয়ে।

মলিনাবালা চৌধুরী যেমন করে জানেন, তেমন করে আর-কেউ জানেন কিনা সন্দেহ, এই চৌধুরীদের মেজাজ কত সহজে কত টাকা নষ্ট করে দিতে পারে। বিদেশ থেকে বোমা-বন্দুক আনবার জন্যে স্বদেশীদের হাতে এককথায় একবার দশ হাজার টাকা দিয়ে ফেলেছিলেন যিনি, তিনি এই পরেশ চৌধুরী, যিনি এখন ঘরের বাইরের বারান্দায় পায়চারী করছেন আর নতুন কাঁটাতারের বেড়ার দিকে বার বার তাকাচ্ছেন। ওই যে হাজরা মশাই, উনিই তো তাঁর ভাগ্নীকে, বাপ-মা-মরা এক মেয়েকে একটা রুগী বুড়োর সঙ্গে বিয়ে দেবার ব্যবস্থা করে ফেলেছিলেন। এই পরেশ চৌধুরীই গোঁ ধরে আর জেদ করে সেই বিয়ের ব্যবস্থা ভণ্ডুল করে দিয়েছিলেন। আর, একটা মাস পরেই কোন্নগরের হৃদয়বাবুর ছেলের সঙ্গে সেই মেয়ের বিয়ে দিলেন। বরপণ আর গয়নার জন্যে তিন হাজার টাকা, বিয়ের খাওয়া-দাওয়া আর আতসবাজির জাঁক করতে আরও দু'হাজার টাকা, পুরো পাঁচটি হাজার টাকা খরচ করে সেদিন মেজাজ খুশি করেছিলেন এই পরেশ চৌধুরী।

মলিনা বলেন—একবার এক সাহেবের সঙ্গে রাগারাগি করে ট্রেনের গোটা একটা ফাস্ট কেলাসের ঘরই রিজার্ভ করে তোমার শ্বশুর একগাদা টাকা...।

রাণু বলে—থামুন মা। শুনতে একটুও ভাল লাগছে না।

আজ এসব কথা শুনতে রাণুর একটুও ভাল লাগবার কথা নয়। রাণুর কোলের উপর উপুড় হয়ে শুয়ে রয়েছে আর ঘুমিয়ে পড়েছে যে, মণ্টু, তারই পিঠের উপর হাত বোলাতে গিয়ে রাণুর হাতটা যেন মেয়ের পিঠের হাড়গুলিকে গুণতে পারছে। কত রোগা হয়ে গিয়েছে মেয়েটা।

দিনের আলো। খোলা জানালার কাছে কোন অন্ধকার জমাট হয়ে দাঁড়িয়ে নেই, আর কলাগাছের পাতাটাও কোন বিভীষিকার হাত হয়ে দুলছে না। তবু যেন হঠাৎ-ভয়ে ভীরু হয়ে আর চমকে উঠে ডাক দিয়ে ফেলে রাণু—মা।

মলিনা—কি?

রাণু—বাগবাজারের খবর কি? চিঠি এসেছে?

—হ্যাঁ, এসেছে।

—কী বলে প্রতিভা?

—ভাল আছে। কিন্তু কী জানি কেন, কেমন একটু আবোল-তাবোল করে লিখেছে, আবার কবে যে তোমাদের দেখতে যেতে পারবো, জানি না।

—আর কিছু লেখেনি?

—একজোড়া হীরের দুল হয়েছে, সেকথাও লিখেছে। কিন্তু কী জানি কেন, কথাটা এত লজ্জা করে লেখার কী দরকার ছিল? ভগবানের দয়াতে সুখের ভাগ্য পেয়েছে, চিরকাল সুখী হয়েই থাকুক।...ও কি? তুমি কাঁদছো কেন রাণু?

রাণু—আপনি বুঝে দেখুন, মা। যে মেয়ে মণ্টুর ঘামাচির কথা ভেবে মন খারাপ করতো আর চিঠিতে উপদেশ দিয়ে লিখতো, ঘামাচিতে গোলাচন্দন লেপে দিত, সে মেয়ে আজ

হীরের দুলের কথা লিখতে গিয়ে মণ্টুর কথা জিজ্ঞেস করতে ভুলেই গিয়েছে।

মলিনা—হ্যাঁ, ভুলই করেছে। কিন্তু এটা প্রতিভার শুধু একটা ভুলই, রাণু। আর কিছু নয়। তুমি কিছু মনে করো না।

রাণু—আমি কিন্তু মনে মনে ঠিক করেই রেখেছিলাম, মণ্টুকে প্রতিভার কাছে পাঠিয়ে দেব।

মলিনা চমকে ওঠেন—কেন?

রাণু হেসে ফেলে—আমি তো জানি, মণ্টু আমার চেয়ে ওর পিসিকে কত বেশি ভালবাসে।

—ঠিক কথা। কিন্তু তুমিই বা মণ্টুকে পিসির কাছে পাঠিয়ে দিয়ে আর একেবারে খালি হয়ে থাকতে পারবে কেন?

—পারবো।

—না না ; ঝোঁকের মাথায় ওসব কাণ্ড করতে চেয়ো না।

—ঝোঁক নয় মা। আমি খুব ভেবে আর ইচ্ছে করেই...।

মলিনা এবার রাগ করে কথা বলেন—তুমি কেমনতর মা হয়েছ, রাণু? নিজের বুক খালি করে বাচ্চা মেয়েকে পরের বাড়িতে পাঠাতে তোমার একটুও ভয় করছে না? আশ্চর্য।

—ভয় করছে বলেই তো বলছি, আমি অচল হলে মণ্টুকে সামলাবে কে? আপনি পেরে উঠবেন? আপনি কি কিছু বুঝতে পারেননি? আঁচল তুলে চোখ মোছে রাণু।

এইবার মলিনাবালার চোখের রাগ-করা বিস্ময়টা ছল ছল করে।—তাই বল। বীণা এসে আজ সন্দেহ করে যে-কথাটা বলে গেল, সেটা তাহলে সত্যি।

এতক্ষণ যিনি শুধু নীরব ছায়ার মত বাইরের বারান্দায় পায়চারী করে ঘুরছিলেন, তিনিই এইবার হঠাৎ সরব হয়ে আর বেশ একটু ব্যস্ত হয়ে একেবারে ঘরের দরজার কাছে এসে দাঁড়ান।—সবই শুনলাম। কিন্তু মণ্টু এখানেই থাকবে। পিসির কাছে যাবে না।

মলিনা—কেন?

পরেশবাবু—মণ্টুর পিসি কি আদর করে মণ্টুকে ডেকেছে? না ডাকলে গুপ্তিপাড়ার চৌধুরীবাড়ির কোন মানুষ কোন ব্রহ্মা-বিষ্ণুর বাড়িতেও যায় না। তুমি তোমার ওসব বাজে ইচ্ছের কথা ভুলে যাও রাণু। বলাই শুনতে পেলে তোমার রক্ষা থাকবে না।

ঠিক কথাই বলেছেন পরেশ চৌধুরী। এমন কথা না বলতে পারলে তাঁকে একজন পরেশ চৌধুরী বলে মনে হবেই বা কেন? প্রতিভা কতবার তো চিঠিতে লিখেছে, এখানে এসে আমাকে একবার দেখে যেতে কি তোমার ইচ্ছেই করে না, বাবা? মেয়ে লিখলে হবে কি? জামাই তো লেখেনি। হাজরা মশাইয়ের কাছে বেশ-একটা গর্ব করে জামাইয়ের নামে অনেক কথা বলতে পরেশ চৌধুরীর কোন অসুবিধা নেই। কিন্তু বিনা আহ্বানে জামাইয়ের বাড়িতে যাওয়া? না, ওটা চৌধুরীদের জীবনের নিয়ম নয়।

এতক্ষণ ধরে মুখ লুকিয়ে আর চুপ করে শ্বশুরের কথা শুনেছে যে রাণু, সে রাণু হঠাৎ মুখ তুলে আর শ্বশুরের দুই চোখের দিকে সোজা তাকিয়ে কথা বলে—কিন্তু আপনি একটু বুঝে বলবেন তো ; মেয়েটা এত রোগা হয়ে যাচ্ছে কেন?

পরেশ চৌধুরী—নিশ্চয় একটা কারণ আছে।

মলিনা বলেন—ঠিকই, মেয়েটা কেমন-যেন মনমরা হয়ে মাঝে মাঝে চুপ করে বসে থাকে। ছুটোছুটি করে না। খেলাধুলো করবারও কোন চাড় দেখা যায় না।

পরেশ চৌধুরী—এটা একটা অসুস্থতা। ডাক্তার দেখানো চাই ; ওষুধ খাওয়াতে হবে ; কড লিভার তেল খাওয়ালে স্বাস্থ্যটা তাড়াতাড়ি ফিরে যেতে পারে।

রাণু—সবই তো টাকার ব্যাপার। আপনি কি পারবেন?

চমকে ওঠেন পরেশ চৌধুরী ; চোখ দুটো যেন ধোঁয়াতে ভরে গিয়েছে—কি বললে?

জবাব দেয় না রাণু। কথাগুলি যেন রাণুর বুকের ভিতর থেকে ঠিকরে বের হয়ে গিয়েছে। জীবনে এই প্রথম, এর আগে কোনদিনও শ্বশুরকে কিংবা স্বমীকে এরকম একটা স্পষ্ট কথা বলতে পারেনি রাণু।

কিন্তু স্পষ্টকথা তো নয় ; যেন ভয়ানক স্পষ্ট একটা আঘাত। সে আঘাতে চৌধুরীবাড়ির পুরনো মেজাজের যত ইঁট ঝুরঝুর করে ভেঙে পড়ে যেতে পারে। কিন্তু না বলে তো উপায় নেই, রাণুর পেটের ভিতরেও যে একটা নতুন যন্ত্রণা, বুকের ভিতর তো আছে। মন্টুর পিঠের হাড়গুলিকে গুণতে পারা যাচ্ছে।

ঘরের দরজা ছেড়ে আর আস্তে আস্তে হেঁটে চলে গেলেন পরেশ চৌধুরী। বারান্দার উপর গিয়ে কিছুক্ষণ দাঁড়িয়ে রইলেন। বারান্দার ছায়াতে দাঁড়িয়ে থাকলেও দুপুরের ওই কাঠফাটা রোদের তেজ যেন আগুনের আঁচের জ্বালার মত গায়ে এসে লাগছে।—ওঃ, কী কড়া রোদ্দুর! পরেশ চৌধুরীর মুখে যেন অদ্ভুত একটা চাপা-ভয়ের ভাষা বিড়-বিড় করে। পঁয়ষট্টি বছর বয়সের একটা মানুষের আদুড় শরীরটা বাইরের ওই রোদের তেজ দেখে আজ যেন একটু ঘাবড়ে গিয়েছে। বেশি দূরে নয়, পুরনো দোলমঞ্চের ওদিকের ওই চারবিঘের উপর শুকনো বাঁশপাতা আর ধুলোর ঘূর্ণি নিয়ে একটা বাতাস ভুতুড়ে ফুর্তির মত ছুটে বেড়াচ্ছে।

হাজরা মশাই তো ওই চারবিঘেও কিনতে চেয়েছিলেন। এখনও বোধ হয় কিনতে চাইবেন, যদি জানতে পারেন যে, ওটাও এবার বিক্রী করে দেওয়া হবে। কাউকে পাঠিয়ে হাজরা মশাইকে এখনি একটা খবর দিতে হয়। কিন্তু কে যাবে? কা'কে পাঠানো যায়।

সামনের পুকুরের ওপারের ঘাটের দিকে তাকিয়ে ডাক দিলেন পরেশ চৌধুরী—ও বিশ্বনাথ, একবার এসে একটা কথা শুনে যাও।

বীণার দাদা বিশ্বনাথ তখন চৌধুরীপুকুরের পানাঢাকা ঠাণ্ডা জলে স্নান করে, একটা ভেজা তোয়ালে মাথায় দিয়ে, আর ঘাটের মাথার চাতাল পার হয়ে চলেই যাচ্ছিল। পরেশবাবুর ডাক শুনে তখনই মুখ ফিরিয়ে তাকায়। কিন্তু, যেন একটা অনিচ্ছায় কুণ্ঠিত হয়ে আস্তে আস্তে হেঁটে আসে।—বলুন।

পরেশ চৌধুরী—হাজরা মশাইকে এখনি একটা খবর দাও বিশ্বনাথ। বল, আমি ডেকেছি।

বিশ্বনাথ বলে—আমার সময় নেই। আপনি আর-কাউকে বলুন।

পরেশ চৌধুরী—তোমার এখন কাজ আছে?

—আছে বইকি। কলকাতায় গিয়ে ঠিক সময়মত নীলামে হাজির হতে না পারলে আমার বেশ ক্ষতি হয়ে যাবে।

—কত ক্ষতি হতে পারে?

—পঁচিশ টাকা।

দপ্ করে জ্বলে ওঠে পঁয়ষট্টি বছর বয়সের ঘোলাটে চোখের তারা—আমি তোমাকে একশো টাকা দেব। যাও, এখনি গিয়ে হাজরা মশাইকে খবর দিয়ে এস। যাও, দেরি করো না।

বিশ্বনাথ ব্যস্ত হয়ে বলে—আজ্ঞে হ্যাঁ, এখনি যাচ্ছি। কিন্তু আপনি এখন ঘরের ভিতরে গিয়ে বসুন। এরকম একটা পোড়া দুপুরের বাতাস গায়ে লাগাবেন না।

গাঁথুনি শুরু হয়ে গিয়েছে। দোতলার উপরে তেতলা। একটা নক্সা হাতে নিয়ে আর দেয়ালের বারান্দায় দাঁড়িয়ে কন্ট্রাক্টর গাঙ্গুলীর সঙ্গে কথা বলছে অনুপম।—আপনি অন্তত সিঁড়িটার মধ্যে অদ্ভুত কিছু একটা করুন।

গাঙ্গুলী—করবো।

অনুপম—কী করবেন, একটু আভাস দিতে পারেন?

গাঙ্গুলী—স্টেপ হবে একেবারে সাদা মাকরানা মার্বেল ; কিন্তু রেলিং হবে ফতেপুর সিক্রীর আকবরী ড্রিম-প্যালসের জাফরির মত, ফিকে লালচে বিকানীর স্টোনের ওপর খুব মিহি ফুলকারির কাজ।

অনুপম—জানলা-কপাটের রং যেন ম্যাটমেটে না হয়।

গাঙ্গুলী—না না। সেজন্যে একটুও চিন্তা করবেন না। দেখিয়ে দেব, রং কাকে বলে।

বাড়ির গা-ঘেঁষা বাঁ-পাশের পড়তি জমির সেই ফাঁকা চেহারাটা আর নেই। বেশ লম্বা-চওড়া একটা গ্যারেজ-ঘর উঠছে। বাড়ির পুরনো কাঠের গেট আর পুরনো থাম ভেঙে ফেলা হয়েছে। নতুন ফটকের দু'পাশের থাম দুটো হবে দুটো ছোট পিরামিড, কুচকুচে কালো কষ্টিপাথরের রং, আর তেমনই মসৃণ।

চলে গেলেন কন্ট্রাক্টর গাঙ্গুলী। ঘরের ভিতর থেকে হাসতে হাসতে বের হয়ে আসে প্রতিভা।—কই, তুমি তো আমাকে বললে না?

অনুপম—কী বললাম না?

প্রতিভা—ভুলে গেলে? বাঃ!

—সত্যিই মনে পড়ছে না।

—বেশ মন! কালকেও তো, সন্ধ্যেবেলা, ঠিক এখানে দাঁড়িয়েই তোমাকে জিজ্ঞেস করেছিলাম। মনে নেই?

হেসে ফেলে অনুপম—তাই বল! এই কথা! কিন্তু ওটা কি তোমার জিজ্ঞাসা করে জানবার মত একটা কথা?

চমকে ওঠে প্রতিভা।—এ কী রকমের কথা হলো। স্ত্রী জানবে না স্বামী কী করে? কেন এত খাটো? কিসের জরুরী কাজ?

অনুপম—জানলেও কি সে-কাজে তুমি আমাকে সাহায্য করতে পারবে? আমার খাটুনি একটু কমিয়ে দিতে পারবে?

প্রতিভা—কেন পারবো না? তুমি বললেই পারবো।

অনুপম—আমি যদি যুদ্ধে যাই, তবে তুমিও যুদ্ধে যাবে?

প্রতিভা হাসে—নিশ্চয় যাব ; যদি নিয়ে যেতে চাও আর নিয়ে যেতে পার।

বলতে গিয়ে হেসে ফেলে প্রতিভা। আর, অনুপমের একটা হাত ধরে যেন দুরন্ত একটা আবদারের মূর্তির মত ছটফট করে।—না না, হাসির কথা নয়। আমি হাসছি না। তুমি বল।

অনুপম—বলবার কিছু নেই, প্রতিভা।

প্রতিভা—কী যে বলছো, বুঝতে পারছি না। তোমার উন্নতি দেখে সব চেয়ে খুশি হয়েছে যে, সে বেচারীই জানবে না, কিসে এত উন্নতি হলো? তোমার ভাগ্য কি আমারও ভাগ্য নয়?

প্রতিভার হাতে হাত বুলিয়ে আস্তে আস্তে কথা বলে অনুপম—তোমার ভাগ্য কিন্তু আমার ভাগ্যের চেয়ে অনেক ভাল।

প্রতিভা—একথার মানে?

অনুপম—কুলদা পণ্ডিত আমার হাত দেখে কী বলেছেন, শুনবে?

প্রতিভা—শুনবো।

—স্বামীকে শুধু ভালবেসেই সুখী হয়, আর কিছু তার কামনা নেই, তুমি নাকি সেই রকমের স্ত্রী। মুগ্ধা নায়িকার মত। একদিন স্বামীর মুখের দিকে তাকিয়ে আর স্বামীর কোলে মাথা রেখে বিদায় নেয়, সেইরকম এক সৌভাগ্যবতী।

অনুপমের হাতটাকে শক্ত করে ধরে প্রতিভা। দুই চোখে যেন নিশ্চন্ত প্রাণের একটা তৃপ্তি গভীর হয়ে টলমল করে।—চমৎকার কথা বলেছেন পণ্ডিত মশাই।

অনুপম—এটা আমার যেমন একটা দুঃখ, তেমনই একটা সান্ত্বনা।

প্রতিভা—কী বললে?

অনুপম—তুমি একদিন থাকবে না, শুধু আমি একাই থাকবো, এটা ভাবতে কষ্ট হয়। কিন্তু তোমাকে কখনও এটা থাকতে হবে না, এটা ভাবলে মনে হয়, তাই ভাল।

প্রতিভা—নিশ্চয় ভাল।

হাতের ঘড়ির দিকে তাকায় অনুপম।—ন'টা বেজে গিয়েছে।

প্রতিভা—এবার তাহলে, বল।

অনুপম—কী?

প্রতিভা—তুমি কী কাজ করে এত উন্নতি করলে?

—আমি যা করি, সেটা হলো একটা কাজ। যেমন, কোন কোন উকীল তাঁর মক্কেলকে শুধু পরামর্শ দেন, সেটা কি একটা কাজ নয়?

—তুমিও কি তবে...

—হ্যাঁ। ধরে নিতে পার, আমার কাজও প্রায় ওরকমেরই একটা কাজ।

—চন্দ্রবাবু আর সূর্যবাবুও কি এই কাজ করেন?

—হ্যাঁ।

জোরে একটা হাঁফ ছাড়ে প্রতিভা। অনুপম হাসে—মনে হচ্ছে, তোমার বুকের ভিতর থেকে একটা পাষাণভার নেমে গেল।

প্রতিভা—উঃ, সত্যি।...কিন্তু তুমি আমার কাছে এই সামান্য একটা কথা একটু স্পষ্ট করে না বলে আমাকে এত ভোগালে কেন? অনুপমের পিঠে আস্তে একটা চড় মেরে আর ছটফটিয়ে হেসে ওঠে প্রতিভা। অনুপম বলে—এই সাবধান! এটা বারান্দা। পাশের বাড়ির জানালা খোলা। সেই জানালার কাছে কে দাঁড়িয়ে আছে, দেখ।

দেখতে পেয়েই চমকে ওঠে প্রতিভা। জানালার কাছে দাঁড়িয়ে আছেন এক বিধবা, যিনি হলেন এই বাড়ির উপর খাম্‌কা আক্রোশের সেই অদ্ভুত মানুষ ভবতোষবাবুর স্ত্রী।

জিভ কেটে, দুরন্ত হাতটাকে সামলে নিয়ে, আর একেবারে শান্ত মূর্তিটি হয়ে অনুপমের মুখের দিকে তাকায় প্রতিভা।—কিন্তু যে-কাজে তুমি পরামর্শ দাও, সেটা কী কাজ?

অনুপম—বলবো, নিশ্চয় বলবো। তোমাকে না বলে পারবো কেন? কিন্তু আজ নয়। আজ না বলবার অনেক কারণ আছে। আজ বললেও তুমি বুঝতে পারবে না। আমি ঠিক সময় বুঝেই তোমাকে বলবো, বিশ্বাস কর। সেদিন তুমি নিজেই ভেবে লজ্জা পাবে যে, কেন একদিন...।

—তুমি থাম তো। বলতে গিয়ে প্রতিভার গলার স্বরে একটা লজ্জা যেন ব্যথা পেয়ে কেঁপে ওঠে।

অনুপম বলে—আমি চলি।

—নীচের ঘরে গিয়ে বসছো? না, বাইরে বের হবে?

—এখন নীচের ঘরে। পরে বাইরে বের হতেও পারি।

—ফিরতে বেশি দেরি করো না।

—না। চলে যেতে যেতেই মুখ ফিরিয়ে তাকায়, আর মুখ টিপে হেসেও ফেলে অনুপম।

প্রতিভা—হ্যাঁ, শোন। একটা কথা।

থামে অনুপম। এগিয়ে আসে প্রতিভা।—তোমার বন্ধু অজয়বাবুও তো ইচ্ছে করলে ওরকম কাজ করতে পারেন।

আশ্চর্য হয়ে প্রতিভার মুখের দিকে তাকায় অনুপম।—হঠাৎ এখন অজয়ের কথা মনে পড়লো কেন তোমার?

প্রতিভা--ভদ্রলোকের টাকা-পয়সার খুব অভাব আছে মনে হলো।

--তা তো আছেই।

--আমার কাছে টাকা ধার চেয়েছিলেন।

--দিয়েছ নিশ্চয়।

--দিয়েছি।

--কত টাকা?

--চল্লিশ টাকা।

--ভালই করেছো।

--তোমারই অপেক্ষায় অনেকক্ষণ বসে ছিলেন, কিন্তু...।

--হ্যাঁ, আমারই ভুল হয়েছে। ওকে টাকা দিতে ভুলেই গিয়েছিলাম। নানা কাজের তাড়ায় সব কথা সব সময় মনেও পড়ে না।

--অজয়বাবু নিশ্চয় খুব বিদ্বান মানুষ।

--তা বইকি। অজয়ই তো আমাদের ক্লাসের সেরা ছাত্র ছিল। এককালে খুব ভাল ছবিও আঁকতো।

—তাহলে অজয়বাবুকে একবার বলেই দেখ না!

হেসে ফেলে অনুপম।—আমি বললেও কোন ফল হবে না, প্রতিভা। অজয়ের দ্বারা কিছুই হবার নয়। ওর হাত কুঁড়ে, পা কুঁড়ে, মন-প্রাণ সবই কুঁড়ে।

--কেন?

—গায়ের ওপর একটা কাঁকড়াবিছা পড়লে লোকে সেটাকে টোকা দিয়ে ফেলে দেয়। আর, অজয় সেই কাঁকড়াবিছার দিকে তাকিয়ে আশ্চর্য হবে, যেন একটা টাটকা গোলাপফুল গায়ে পড়েছে।

—মাথার দোষ আছে?

—আছে বৈকি। তা না হলে এরকম একটা অদ্ভুত ভাগ্য হবে কেন? যাই হোক্, অজয় নিশ্চয় আবার সাহায্য চাইতে আসবে, আসবেই, না এসে পারবে না। কিন্তু এলেও হয়তো আমার দেখা পাবে না। তুমিই ওকে দশ-বিশ কিছু দিয়ে দিও।

—কিন্তু আমার কাছে তো টাকা থাকে না।

অনুপম—আচ্ছা, সে ব্যবস্থা এখনই করে দিচ্ছি। তোমার কাছে আমার সবই যখন আছে, তখন টাকাও থাকবে।...এই নাও।

স্টীল-সেফের চাবিটাকে প্রতিভার হাতে তুলে দিয়ে আর হাসতে হাসতে চলে গেল অনুপম। অনুপমের মুখের সেই হাসি যেন বারান্দার সিংহ-আয়নার ঝকঝকে বুকটাকে ছুঁয়ে দিয়ে চলে গেল।

ছুঁয়ে গেল প্রতিভারও বুকের ভিতরে লুকোনো একটা মিথ্যা কষ্টকে; এই মানুষের জীবনটাকে এত খুঁটিয়ে খুঁটিয়ে আর জিজ্ঞেস করে করে বুঝতে চেষ্টা করবার কোন দরকার ছিল না। প্রতিভার কাছে সব ছেড়ে দিয়ে নিশ্চিন্ত হতে পারলেই যার প্রাণ খুশি হয়ে এত হেসে ওঠে, তার কাজের খবর জানবার জন্যে এত ছটফট করবার কোন মানে হয় না।

প্রতিভার মনের লজ্জাটাও চমকে ওঠে। একা একা দাঁড়িয়ে থাকলেও মুখ লুকোতে ইচ্ছে করে। ছি ছি, এ যেন নিজেরই ভাগ্যের সঙ্গে কোঁদল করা। রাজার সুখ-শান্তি সহ্য করতে পারতো না সেই সুয়োরানী; হীরের খাটে শুয়েও নিজের গায়ে চিমটি কেটে কেটে নিজেকে কাঁদাতো, আর রাজাকেও জ্বালাতো। বলতো, তোমার রানী হয়েও আমার কোন সুখ হলো না।

সত্যিই যে হীরের দুল এবার পরতে ইচ্ছে করছে। আয়নার টেবিলের দেরাজের ভিতরে হীরের দুলের ছোট বাক্সটা পড়ে আছে। অনুপম যদি জিজ্ঞাসা করে বসে, কবে এনে রেখেছি জিনিসটাকে, কিন্তু এতদিনের মধ্যে একদিনও ওটাকে তোমার পরবার সময় হলো না? তবে যে সত্যি কথা বলে জবাব দিতে ভয় করবে। না, আর দেরি করা উচিত নয়। এখনই পরে ফেললেই হয়।

তার চেয়ে ভাল হয় সন্ধ্যাবেলার স্নানের পর, ঘরের বড় বাতির আলোটাকে ঝলমলিয়ে জাগিয়ে দিয়ে আর আয়নার কাছে দাঁড়িয়ে যদি তাড়াতাড়ি পরে ফেলা যায়। না, তাড়াতাড়ি কেন? একা ঘরে আয়নার সামনে আবার চক্ষুলজ্জা কিসের? মুখ লুকিয়ে হাসবারও কোন দরকার হবে না।

এখনই একবার নীচে না গেলে নয়। সুধার মা নিশ্চয় ভাবছে, দাদাবাবু তো নেমেই এসেছেন, তবে বউদির আসতে এত দেরি হচ্ছে কেন? রামপ্রসাদ হয়তো ভুল করে পচা মাছ নিয়ে এসেছে। ননীকাকাও বোধ হয় দু-একবার ডাক দিয়েছেন, বউমা তুমি কি নীচে এসেছ?

ননীকাকার শরীর একটুও ভাল যাচ্ছে না। সব সময় হাঁপাচ্ছেন। কাছে গেলেই জিজ্ঞাসা করেন, দেখ তো বউমা, জানালাগুলো খোলা আছে কিনা। হাওয়া পাচ্ছি না কেন? রাতের খাওয়া ছেড়েই দিয়েছেন ননীকাকা। দিনের বেলাতেও যা খান, তা না-খাওয়ারই মত। দু মুঠো ভাত কোনমতে এলোমেলো করে মুখে তোলেন। আর দুধের বাটিতে একটা চুমুক দিয়েই বলে ওঠেন, নাঃ, অনেক বেশি হয়ে গেল।

—আপনি তো কিছুই খেলেন না, কাকা।

—না বউমা, মনে হচ্ছে খুব বেশি হয়ে গিয়েছে। এর বেশি আর ভাল নয়।

মিস্তিরী আর মজুরদের কাজের ঠকাস-ঠকাস আর ধুপধাপ শব্দ সারাদিন বেজেই চলেচে। ননীকাকার দুপুরের ঘুমের শান্তি নিশ্চয় নষ্ট হয়ে যায়।

এক-এক সময় হঠাৎ ঘর ছেড়ে বের হয়ে পড়েন ননীকাকা। দেয়াল ছুঁয়ে ছুঁয়ে বারান্দার উপর হেঁটে বেড়ান। পা টলমল করে। রামপ্রসাদ দৌড়ে এসে ননীকাকাকে দু'হাতে জড়িয়ে ধরে আবার ঘরের ভিতরে নিয়ে যায়। ননীকাকার মুখে ওই এক কথা—ঘরের ভেতরে হাওয়া পাই না।

—আপনি রামপ্রসাদকে সঙ্গে না নিয়ে কখ্খনো একা-একা হাঁটতে চেষ্টা করবেন না, কাকা। কতবার ননীকাকাকে বলেছে আর বুঝিয়েছে প্রতিভা। কিন্তু ননীকাকার মনের ভিতরেই কী যেন হয়েছে। জেগে বসে আছেন, চুপ করে, অনেকক্ষণ। হঠাৎ চমকে ওঠেন, ঘরের বাইরে এসে দাঁড়ান। তারপরই, ওই ভাঙ্গা-ভঙ্গুর শরীর নিয়েই দেয়াল ছুঁয়ে ছুঁয়ে বারান্দার এদিকে ওদিকে হাঁটতে থাকেন।

নীচে নেমে এসেই চমকে ওঠে প্রতিভা। হ্যাঁ, ঠিক, কাকা আবার সেই ভুল করেছেন। রামপ্রসাদকে ডাকেননি, নিজেই একা-একা হেঁটে বারান্দার একেবারে ওদিকে......ইস কতদূরে চলে গিয়েছেন ননীকাকা, অনুপমের সেই ঘরের দরজার কাছে, যেখানে একটা সবুজ পর্দা দুলছে।

ফিরে আসছেন ননীকাকা, কী ভয়ানক চমকে চমকে কাঁপছে ননীকাকার সাদা মাথাটা। দেয়াল ছুঁয়ে ছুঁয়ে টলতে টলতে আসছেন। এগিয়ে যেয়ে ননীকাকার হাত ধরে প্রতিভা।—কী হলো, কাকা? ওরকম করছেন কেন?

ননীকাকা—ঘরটা কোন্ দিকে?

প্রতিভা—এই তো আপনার ঘর, ঘরের দরজার সামনেই দাঁড়িয়ে আছেন।

ঘরের ভিতরে ঢুকেই বিছানার উপর বসে পড়েন আর হাঁফ ছাড়েন ননীকাকা।—তোমার কাছে কে যেন দাঁড়িয়ে আছে, বউমা?

--সুধার মা দাঁড়িয়ে আছে।

--অনুকে একবার ডাক।

অনুপমকে ডাকতে চলে যায় সুধার মা। ঘরের পাখা ঘুরছে। তবু হাতপাখা তুলে নিয়ে ননীকাকার মাথার উপর জোরে জোরে বাতাস দিতে থাকে প্রতিভা। অনুপম ঘরে ঢুকতেই ননীকাকা তাঁর ঝাপসা-দেখা চোখ দুটোকে টান করে তাকিয়ে নিয়ে কথা বলেন।--অনু এসেছো, বোধহয়।

অনুপম--হ্যাঁ।

ননীকাকা--এ ঘরের টেবিলের দেরাজে আমার এ মাসের পাওয়া পেনসনের ষাট টাকা আছে। আমার জন্যে ডাক্তার ডাকবার খরচ আর ঘাটখরচ, সবই ওই টাকার মধ্যেই সেরে নিতে হবে। তুমি একটি পয়সাও দিও না।

অনুপম--আপনি আজ হঠাৎ এরকম কথা বলছেন কেন?

ননীকাকা--আমি চোখে ঝাপ্‌সা দেখি, এটা আমার সৌভাগ্য। কানে ঝাপ্‌সা শুনতে পেলেও সেটা একটা সৌভাগ্য হতো। তা হলে তোমার ওই ঘরের ভিতরের কথাগুলোকে এত স্পষ্ট করে কানে শুনতে হতো না।

অনুপম--আপনি কি আরও কিছু বলতে চান?

ননীকাকা--না। হ্যাঁ, শুধু একটা ইচ্ছের কথা। তুমি জাঁক করে দানসাগরটাগর করো না, তোমার টাকা নষ্ট করো না। আমার এই পেনসনের ষাট টাকার কিছু যদি থাকে, তবে তাই দিয়ে, কয়েকটা কাঙালীকে পেট ভরে ভাত খাইয়ে দিও, বাস্, সেটাই হবে আমার শ্রাদ্ধ।

অনুপম--আপনি আজই এসব কথা না বললেও পারতেন, কাকা।

ননীকাকা--আমার আর কিছু বলবার নেই, অনু।

প্রতিভার মুখের দিকে তাকিয়ে চাপাস্বরে কথা বলে অনুপম--আমি এখনি ডাক্তারকে খবর পাঠাচ্ছি।

চলে যায় অনুপম। প্রতিভার হাতের পাখাটা ধপ্ করে মেজের উপর পড়ে যায়। ভাঙ্গা-ভঙ্গুর শরীরটাকে একটু টান করে নিয়ে বিছানার উপর শুয়ে পড়েন ননীকাকা। প্রতিভা ডাকে--কাকা!

ননীকাকা হাসেন--তুমি এখনও আছ নাকি?

--হ্যাঁ কাকা।

--তা হলে একটা গল্প-টল্প বল।

--কিসের গল্প?

--তোমাদের দেশের বাড়িতে আমবাগান নেই?

--ছিল।

--কখনও ঝড়বৃষ্টির রাতে আমবাগানে ঢুকে আম কুড়োওনি?

--কত কুড়িয়েছি। সেবার, তখন শেফালীদিরই বয়স হবে পনর কি ষোল ; আমি তো শেফালীদির চেয়ে সাত বছরের ছোট ; অনেক রাতে ঝড় শুরু হলো। শেফালীদি বললে, ওঠ পতু। আমিও উঠলাম। মস্ত বড় একটা কাঁচা-মিঠে ছিল গরুর ঘরের ঠিক পেছনে। শেফালীদি কোঁচড় পাতে, আমি আম তুলে তুলে কোঁচড় ভরে দিই। তারপর ফিরে যাবার জন্যে যেই না দু'পা এগিয়েছি, অমনি চালতে গাছের আড়াল থেকে মুখ বাড়িয়ে উঁকি দিল কী বিশ্রী চেহারার একটা ভূত। বললে, আঁম দেঁ। ভূতটার মাথা মুখ হাত-পা সবই চট দিয়ে ঢাকা ; শুধু চোখ দুটো বেরিয়ে রয়েছে। মাগো বলে শেফালীদি তো আমাকে দু'হাত দিয়ে জড়িয়ে ধরে কাঁপতে থাকে, কোঁচড়ের সব আমও ভয় পেয়ে ঝুরঝুর করে কাদার ওপর পড়ে যায়।...শুনছেন কাকা?

ননীকাকা হাসেন--হুঁ।

প্রতিভা—আমি কিন্তু একটুও ভয় পাইনি, কাকা। সেই কাদামাখা শক্ত কাঁচা আম এক-একটা করে হাতে তুলে নিই আর ভূতের মাথায় ছুঁড়ে মারি। ভূতটা দু-তিনবার উঃ আঃ করেই শেষে চেঁচিয়ে উঠলো—কি করছিস, পতু? থাম একটু। চটের ঢাকা ছুঁড়ে ফেলে দিয়ে দাদা এগিয়ে আসে আর হাসতে থাকে—আশ্চর্য তোদের লোভ, এই মাঝরাতের অন্ধকারে আম চুরি করতে বাগানে ঢুকেছিস?

ননীকাকা হাসেন--হুঁ। বেশ গল্প।

খুব আস্তে, যেন একটা ক্লান্তির ঘুম-ঘুম আবেশে ননীকাকার গলার স্বর নরম হয়ে গিয়েছে। ননীকাকা বোধহয় এখন একটু ঘুমোতেই চাইছেন। তাই আশি বছর বয়সের বুড়ো মানুষ যেন ছেলে মানুষের মত বায়না ধরে একটা রূপকথা শুনে নিলেন।

ডাক্তার এলেন। ননীকাকার বুক পরীক্ষা করে চলে গেলেন। ভালমন্দ কিছুই বললেন না ডাক্তার। শুধু বললেন, দেখা যাক।

বিকাল হতেই ডাক্তার একবার এলেন। সন্ধ্যা হতেই আবার একবার এলেন। বললেন—হ্যাঁ, ঘুমোচ্ছেন।

একবার মনে হলো জেগেছেন ননীকাকা। প্রতিভা কাছে এগিয়ে যেয়ে বলে—বার্লি দেব, কাকা? খাবেন?

হাত তুলে ইসারায় জানালেন ননীকাকা—না।

উপরতলায় উঠে নিজের ঘরের আয়নার সামনে যখন একবার দাঁড়ায় প্রতিভা, তখন মনে পড়ে, আজ এখন হীরের দুল পরবার কথা ছিল। চোখ দুটো হাসতে গিয়ে জ্বলতে থাকে।

মাঝরাতেও একবার নীচে নেমে গিয়ে আর ননীকাকার ঘরের দরজার কাছে দাঁড়িয়ে কান পাতে প্রতিভা। হ্যাঁ, নিঃশ্বাসের শব্দটা বেশ স্পষ্ট শোনা যায়।

সকাল হতেই আবার ডাক্তার এলেন। ননীকাকার মুখের দিকে তাকিয়ে আর হাতের নাড়ি টিপে ধরেই বলে উঠলেন—আহা! চলেই গিয়েছেন। রামপ্রসাদ ফুঁপিয়ে ওঠে—হে রাম! হে রাম!

সুধার মা ডুকরে ওঠে—শান্তি! শান্তি!

আর, প্রতিভা শুধু দুটো অপলক চোখ তুলে অনুপমের মুখের দিকে তাকিয়ে থাকে। ভেজা চোখ, কিন্তু কী অদ্ভুত শক্ত চোখ।

কী যেন বলতে চায় অনুপম, তাই ওরকম করে প্রতিভার একটা হাত ধরে রেখেছে। প্রতিভাকে কী যেন বোঝাতে চায় অনুপম, তাই প্রতিভার হাতের আংটিপরা আঙুলটার উপর বার বার হাত বোলায়। ভবতোষবাবুর বাড়ির জানলার কাছে আড়াল হয়ে কে-যেন দাঁড়িয়ে আছে। নিশ্চয় ভবতোষবাবুর বিধবা স্ত্রী, জগদম্বা দেবী। থাকুক দাঁড়িয়ে ; দেখতে পায় তো দেখতেই থাকুক। এই বারান্দা ছেড়ে আবার এখন ঘরের ভিতরে ঢুকতে চায় না অনুপম। টবের জাপানী হানার ছোট শরীরটা ফুলে-ফুলে ভরে গিয়েছে। ফুলের উপর সকাল বেলার রোদ পড়েছে।

এখনই নীচে নেমে গিয়ে কাজের ঘরে ঢুকতে হবে। কাজের ডাকে হয়তো বাইরেও বের হতে হবে। ফিরে আসতে হয়তো অনেক দেরি হবে। বেলা একটা দুটো কিংবা তিনটেও হয়ে যেতে পারে। কিন্তু ততক্ষণ কি অনুপমের অপেক্ষায় না-খেয়ে বসে থাকবে প্রতিভা? কোন মানে হয় না।

মেদিনীপুর জেলের ভিতরে রাজনীতিক বন্দীরা খাওয়া বন্ধ করেছে। ওটা একটা প্রতিবাদ। কারণ, জেলর বলেছেন, বন্দীদের খবর-কাগজ পড়তে দেওয়া হবে না। কিন্তু

দমদম জেলের বন্দীদের খবর-কাগজ পড়তে কোন নিষেধ নেই। তবু ওবাও খাওয়া বন্ধ করেছে। এটা নাকি মেদিনীপুরের বন্দীদের জন্য সিমপ্যাথির অনশন। প্রতিভা যা করছে, সেটাও প্রায় ওইরকমেরই একটা একরোখা ও অবুঝ সিমপ্যাথির কাণ্ড। সেদিন হঠাৎ একবার বারাসত চলে যেতে হয়েছিল। বাড়ি ফিরতে সন্ধ্যা হয়ে গিয়েছিল। কী আশ্চর্য, দেখে বেশ রাগই হয়েছিল অনুপমের ; প্রতিভা তখনও খায়নি। সুধার মা বললে, আমি তো বউদিকে শত কথা বলেও কিছু বোঝাতে পারলুম না।

তাই প্রতিভাকে একটু বুঝিয়ে বলতে ইচ্ছে করে, তুমি তো জেলবাড়ির বন্দী নও ; তোমার এরকম বেলা দুটো-তিনটে পর্যন্ত না-খেয়ে-থাকা সিমপ্যাথির কোন মানে হয় না। আমাকে বাইরের কাজ নিয়ে থাকতে হয় ; আমার কথা আলাদা। তুমি ঘরের মানুষ ; তোমার জীবন ঘরের নিয়মেই চলবে। আমার বাইরের ঝঞ্ঝাটের সঙ্গে তুমি নিজেকে জড়িয়ে ফেলবে কেন?

তিন মাসেরও বেশি হয়ে গিয়েছে, ননীকাকা চলে গিয়েছেন। বাড়ির তেতলার কাজও প্রায় শেষ হয়ে এসেছে। গ্যারেজ ঘরের কোন কাজ আর বাকি নেই। গাড়িও এসে গিয়েছে। কিন্তু প্রতিভা যেন এখনও মনমরা চেহারার একটা চলন্ত পুতুল। ঘরের কাজে অবিশ্যি কোন শ্রান্তি-ক্লান্তি নেই। ঝি দুর্গাবালার অপেক্ষায় না থেকে এক-একদিন নিজের ঘরের মেজে নিজেরই হাতে ধোয়ামোছা করে। রামপ্রসাদের কিনে আনা একসের আলুর মধ্যে তিনটে পচা আলু চোখে পড়লে রামপ্রসাদের কাছে তিনবার কৈফিয়ত চায়, আলু কেনবার সময় তুমি কি চোখ বন্ধ করে দাঁড়িয়ে ছিলে, রামপ্রসাদ?

অনুপম—তুমি আর আমার অপেক্ষায় থেক না।

প্রতিভার দুই চোখ যেন চমকে ওঠে, দুই ভুরু শিউরে ওঠে—কী বললে?

অনুপম—তুমি খেয়ে নিও, আমার অপেক্ষায় থেক না।

প্রতিভা—অপেক্ষায় তো থাকতেই হবে। তুমি 'না' বললেই বা শুনবো কেন?

আশ্চর্য হয় অনুপম। অনুপমের এই আশ্চর্যের চোখ দুটোও যেন একটু ধোঁয়াটে হয়ে প্রতিভার মুখের দিকে তাকিয়ে থাকে। এরকম একটা কথাকে কেমন করে একটুও না হেসে বলতে পারলো প্রতিভা? আগে তো এরকম কত কথাই বলেছে প্রতিভা, বলতে গিয়ে হেসেও ফেলেছে। হেসে হেসে লুটোপুটি করেছে।

সেই প্রতিভা আজ এখন কিন্তু একটুও বুঝতে পারছে না যে, ওই কথাটাকে এত গম্ভীর হয়ে বললে কথার অর্থটা অন্যরকমের হয়ে যায়।

অনুপম হাসে—একটা হাসির কথাকে এত গম্ভীর হয়ে বলছো কেন?

হেসে ফেলে প্রতিভা।—তোমার কাছে হাসির কথা হতে পারে, আমার কাছে নয়।

বুঝতে তো কোন অসুবিধে নেই, ঘরের এত কাজের মধ্যে থেকেও প্রতিভার প্রাণটা কেন আনমনা হয়ে রয়েছে, একটা হাসির কথাকেও হেসে বলতে পারে না, আর না হেসে গম্ভীর হয়ে থাকতে পারলেই যেন শান্তি পায়। ননীকাকার কথা সব সময় মনে পড়ছে, তাই যেন মনে-প্রাণে আর চোখে-মুখে একটা থমথমে বিষাদ ও বিস্বাদের ভাব নিয়ে বসে থাকে, কাজ করে, আবার ছটফট করেও ওঠে।

ননীকাকা যেদিন মারা গেলেন, ঠিক তার পরের দিনেই বিকেলবেলাতে নীচেরতলার বারান্দার ওদিকে দাঁড়িয়ে অনুপমের ঘরের দরজাটার দিকে তাকিয়েছিল প্রতিভা। সবুজ পর্দাটাকে নয় ; দরজার কাছে বারান্দার উপরে একটা টুলের উপরে বসেছিল যে দারোয়ান বীরবাহাদুর তাকেই দেখছিল প্রতিভা। ঝি দুর্গাবালা বারান্দা মুছতে মুছতে ওই ঘরের দরজার দিকে একটু এগিয়ে যেতেই হেই-হেই করে ধমক দিয়ে লাফিয়ে ওঠে বীরবাহাদুর—ইধর নেহি, ইধর নেহি।

—কী হলো গো? ধমকাও কেন? চমকে উঠেই জিজ্ঞেস করে দুর্গাবালা।

বীরবাহদুর জবাব দেয়—ইধর আনা মানা হ্যায়।

দূরে দাঁড়িয়ে থাকলেও এই অদ্ভুত দৃশ্যটাকে বেশ স্পষ্ট করেই দেখতে পেয়েছিল প্রতিভা। আর হেসেও ফেলেছিল।

ঘরের দরজার সবুজ পর্দা সরিয়ে বাইরে বের হয়ে আসে অনুপম। তারপর প্রতিভার কাছে এগিয়ে এসে হাসতে থাকে—বীরবাহাদুরের বুদ্ধি আর বুলডগের বুদ্ধি, দুইই সমান; বিশেষ কোন তফাত নেই।...কিন্তু তুমি ওরকম করে হাসছো কেন?

প্রতিভা—কী রকম?

অনুপম—যেন...যেন থিয়েটারের একটা লজ্জার সীন দেখে হাসছো।

ঠিকই, মুখের উপর শাড়ির আঁচলটাকে চেপে রেখে অদ্ভুতভাবে হাসছে প্রতিভা। শুধু মাথা নেড়ে জবাব দেয়—হুঁ।

অনুপম—কী করবে আর বল? বীরবাহাদুরের বুদ্ধিটার একটু সভ্য হতে দেরি হবে। তুমি বরং দুর্গাবালাকে একটু বুঝিয়ে বলে দিও, আমার ওই ঘরে যখন কেউ থাকবে না, তখন যেন ওদিকের বারান্দা ধোয়া-মোছা করে।

প্রতিভা—হুঁ।

অনুপম—ননীকাকারও বুদ্ধির অবস্থা কেমন-যেন এলোমেলো হয়ে গিয়েছিল। তা না হলে...।

চমকে ওঠে প্রতিভা।—দুধ পুড়ছে বোধ হয়। কী বিশ্রী গন্ধ। সুধার মা কি নাক বন্ধ করে কাজ করছে? ছিঃ। বলতে বলতে ব্যস্ত হয়ে বারান্দা পার হয়ে রান্নাঘরের দিকে চলে গেল প্রতিভা।

কোন সন্দেহ নেই, প্রতিভা সব সময় ননীকাকার কথা শুধু যে ভাবছে, তা নয়। বেশ বড় করেই ভাবছে। ননীকাকা যেন পৃথিবীর একটা অষ্টম আশ্চর্য, এইরকম একটা ধারণার মায়াতে পড়ে প্রতিভার নরম মনটা আরও নরম হয়ে গিয়েছে। কিন্তু ভুল করছে প্রতিভা, খুব খারাপ ভুল। বুঝতেও পারছে না যে, ওরকমের শুকনো হাসি আর মনমরা ভাব নিয়ে চোখ-মুখ সব সময় উদাস করে রাখলে একজনের ওপর কত অন্যায় করা হয়। তার ঘরের জীবনটাকেও যে বিস্বাদ করে দেওয়া হয়। তার যে কল্পনা করতেও ভয় হয়; প্রতিভার চোখের কালো তারা খুশি হয়ে নাচছে না, ঠোঁট দুটো লালচে হয়ে কাঁপছে না। মুখে হাসি নেই, সাজে শোভা নেই, আর শরীরটা রুগিয়ে যাচ্ছে। এমন প্রতিভাকে বুকে জড়িয়ে ধরলে যে অনুপমের বুকটাও উদাস হয়ে যাবে, কোন তৃপ্তি পাবে না।

এক-এক সময় মনে হয়েছে অনুপমের, প্রতিভাকে সত্যিই যদি খুব করে হাসিয়ে দিতে পারা যেত, তবে প্রতিভার মনের ওই গুমোট দূর হয়ে যেত, যে গুমোট ঘনিয়ে দিয়ে চলে গিয়েছেন ননীকাকা। তাই আজ ইচ্ছে করেই প্রতিভার হাতটাকে ওভাবে ধরে রেখেছে অনুপম। ইচ্ছে করেই বারবার হাসছে; প্রতিভাকে হাসিয়ে দিয়ে নিশ্চিন্ত হতে চায় অনুপম।

নতুন গ্যারেজের নতুন কংক্রীটের ছাদের উপর ঝুপ করে যেন একটা শব্দ আছড়ে পড়েছে। মুখ ফিরিয়ে তাকায় অনুপম। ভবতোষবাবুর বাড়ির পাঁচিলের কাছের নারকেল গাছের মাথা থেকে মস্ত বড় একটা ঝুনো খসে পড়েছে। একেবারে গ্যারেজের ছাদের ঠিক মাঝখানেই পড়েছে।

হেসে ফেলে অনুপম।—জাপানী বোমা।

প্রতিভা—কি বললে?

অনুপম—দেখতে পাচ্ছ না, জানালার কাছে দাঁড়িয়ে জগদম্বা দেবী কী রকম চোখ কটমট করে দেখছেন?

—কে? ভবতোষবাবুর বাড়ির জানালার দিকে তাকায় প্রতিভা।

প্রতিভা—কী দেখছেন উনি?

অনুপম—আমার গ্যারেজের ছাদটা তাঁর নারকেলকে কী ভয়ানক একটা ব্যথা দিল, তাই দেখছেন।

প্রতিভা—তোমার কথার মানে কিছু বুঝতে পারছি না।

অনুপম—তোমার একটুও হাসি পাচ্ছে না?

প্রতিভা—হাসবার কী আছে?

অনুপম—আগে কিন্তু এতেই হাসতে।...আচ্ছা, আমি এখন চলি।

প্রতিভা—একটা কথা ছিল।

অনুপম—বল।

প্রতিভা—একটু দাঁড়াও।

ঘরের ভিতরে ঢুকে তখনই বের হয়ে আসে প্রতিভা। রূপোর চেনে বাঁধা মস্ত বড় একটা চকচকে চাবিকে অনুপমের হাতের কাছে এগিয়ে দেয়।—নাও।

—দাও। স্টীল-সেফের চাবিটাকে হাতে তুলে নিয়ে প্রতিভার মুখের দিকে তাকায় অনুপম।—এটা তোমার কাছে রাখতে কি তোমার খুব অসুবিধে হচ্ছিল?

—হ্যাঁ।

—কেন?

—অত টাকা আমি গুনতে পারি না। আমার ভুল হবে, তাতে তোমারই অসুবিধে হবে।

মিথ্যে কথা বলেনি প্রতিভা। বাড়িয়েও বলেনি। অনুপম নিজেই জানে, নীচের ঘর থেকে রামপ্রসাদকে দিয়ে প্রতিভার কাছে স্লিপ পাঠিয়ে যতবার টাকা চেয়েছে অনুপম, ততবারই হিসেব করে টাকা পাঠাতে ভুল করেছে প্রতিভা। এক হাজার তের টাকা চেয়ে পাঠালে এক হাজার একশো তের টাকা পাঠিয়েছে।

অনুপম—একটু ধৈর্য ধরলে কিন্তু একদিন নিজেই বুঝতে পারতে, টাকা গুনতে তোমার কোন ভুল হচ্ছে না, হিসেব করতে ভাল লাগছে।

প্রতিভা—তুমি কিছু মনে করো না।

অনুপম হাসে—কিচ্ছু না। আমার তো ধৈর্য হারালে চলবে না।

চলে গেল অনুপম।

গুপ্তিপাড়ার চৌধুরী বাড়ির মেয়ে, যে-মেয়ের চোখ পান্‌সে নয়, সে-মেয়ের দুই চোখ কিন্তু এইবার জলে ভরে যায়। এ বাড়িতে এসে এই প্রথম প্রতিভার চোখে জল ছলছল করছে। বলতে ইচ্ছে করে, ভুল সন্দেহ করলে তুমি। আমিও ধৈর্য হারাইনি, একটুও না। ধৈর্য হারালে আমার যে সবই যাবে।

হাসতে তো হবেই। না হেসে বেঁচে থাকবো কি করে? কিন্তু তুমিই বা কেন এত তাড়াতাড়ি করে আমাকে হাসাবার চেষ্টা করছো? একটু সময় দাও। শোকের মানুষকে কি কেউ কাতুকুতু দিয়ে হাসায়?

গ্যারেজ ঘরে শব্দ গুরগুর করছে। গাড়িটা বের হচ্ছে বোধহয়। হ্যাঁ, বের হয়েই গেল। কোথায় গেল কে জানে। ভদ্রলোকের বাইরের কাজের সঙ্গে ঘরের মানুষের মনের কোন চিন্তা জড়িয়ে রাখবার দরকার নেই ; স্পষ্ট করেই বলে দিয়েছেন। বেশ তো, তাই হবে।

ঘরে ঢুকে আর আয়নার কাছে নয়, বিছানারই উপর চুপ করে বসে থাকে প্রতিভা। এখন আর কোন কাজ নেই মনে হয়। কিন্তু চেষ্টা করে খুঁজলে কি কাজের কোন অভাব হয়? কলতলায় গিয়ে একবার দেখে এলেই তো হয়, দুর্গাবালার কাপড়-কাচা শেষ হলো কিনা। কাপড় কাচতে বড় বেশি সাবান খরচ করে ফেলে দুর্গাবালা।

কিন্তু এত ক্লান্তি বোধ করতে হচ্ছে কেন? এটা কি শরীরটারই কোন দোষ? ভগবান রক্ষে করুন। না না, কখ্‌খনো না। এখন যে কোন ইচ্ছেই করে না। এত অনিচ্ছাকে তুচ্ছ করে কেউ যেন এখনই আসে না। অনেক সময় আছে। ইচ্ছের সময়টা এখনই ফুরিয়ে যাচ্ছে না। পড়বেই তো, ননীকাকার নাতিরা একদিন অনেক বই পড়বে।

বুঝতে পারেনি প্রতিভা, ক্লান্তিটা কখন এমন করে একটা গভীর ঘুম হয়ে ঢলে পড়েছিল। ধড়ফড় করে জেগে উঠতেই মনে হয় ঘরের ভিতরে যেন একটা কলকলে হাসির জোয়ার এসে ঢুকেছে। তার পরেই চমকে ওঠে ; বিছানা থেকে নেমে পড়ে। ঘুমভাঙা দুই চোখের চমকানো বিস্ময় নিয়ে ঘরের ভিতরে দুই অচেনা আগন্তুকের মুখের দিকে তাকিয়ে থাকে। দুই মহিলা ঘরে ঢুকেছেন আর হাসছেন।

এক মহিলা অন্য মহিলাকে দেখিয়ে দিয়ে কথা বলেন--ইনি হলেন সুচারু, চন্দ্রদেবের রোহিণী।

সুচারু আবার অন্য মহিলাকে দেখিয়ে দিয়ে বলেন--উনি হলেন মীরা, সূর্যদেবের ছায়া।

দুই মহিলার হাসি একসঙ্গে উচ্ছ্বসিত হয়ে এক সঙ্গেই কথা বলে—খবর-টবর না দিয়ে, সোজা এসে ঘরে ঢুকে পড়লাম। কিছু মনে করবেন না, ভাই।

সুচারু বলেন—অনেকদিন থেকেই ভাবছিলাম, যাই একবার অনুপমাকে দেখে আসি। কিন্তু সাতকাজের ঝঞ্ঝাটে কি আসতে পারা যায়?

মীরা—তোমার সাতকাজ মানে তো সাতবার করে চন্দ্রবাবুর ঘরে উঁকি দেওয়া ; আর একা আছেন দেখতে পেলেই ঘরে ঢুকে পড়া।

সুচারু--কে কাকে বলছে, শোন! নিম বলে নিসিন্দেকে তুই বড় তেতো! শুনুন তবে অনুপমা ; এর বাড়িতে যখনই যান না কেন, গেলেই শুনতে পাবেন, সূর্যবাবু গান গাইছেন—তোমা বই আর জানিনে।

মীরা—কিন্তু আমি তো গান গাই না। আমাকে কারও কিছু বলবার সাধ্যি নেই।...ছি ছি, আমরা শুধু নিজেদের কথাই বলছি। আর অনুপমাও আমাদের রকম দেখে খুব আশ্চর্য হয়ে শুধু হাসছেন, কিন্তু কিছুই বলছেন না।

সুচারু—না ভাই, অনুপমা। না বললে চলবে না।

প্রতিভা--বলুন, কী বলবো।

সুচারু--শোন কথা, এটাও কি বলে দিতে হবে?

মীরা মুখ টিপে হাসেন—অসময়ে শুয়েছিলেন কেন? শরীর ভাল যাচ্ছে না, বোধহয়?

সুচারু—আমি কিন্তু সত্যিই এবার ডাক্তারের মত একটা কথা আপনাকে জিজ্ঞাসা করবো। বলতে হবে। লজ্জা করলে চলবে না।

প্রতিভার কানের কাছে মুখ এগিয়ে নিয়ে জিজ্ঞাসার কথাটাকে বলেই ফেললেন সুচারু। শিউরে ওঠে প্রতিভা ; শুধু কান দুটো নয় ; মুখটাও লালচে হয়ে যায়। আর ঠোঁট দুটো কেঁপে কেঁপে জবাব দেয়—না।

সুচারু—তাহলে কিছু নয়। এখনই চিন্তে করবার কিছু নেই।

মীরা বলেন--আমার একটা কথা শুনুন ভাই। সব সময় হেসে খেলে থাকবেন। কখ্‌খনো মনমরা হয়ে থাকবেন না। এত সুন্দর সুখের ঘর আপনার, আপনি কেন মিছিমিছি সব সময় উদাস হয়ে থাকবেন?

সুচারু—সত্যি, আপনার মনের অবস্থার কথা শুনতে পেয়ে খুবই কষ্ট বোধ করেছি।

প্রতিভা—কোথায় শুনলেন?

সুচারু—আপনার কর্তা গিয়ে ওঁকে বললেন, সূর্যবাবুকেও বললেন। তারপর আমরা দুজনেও দুই কর্তার কাছে ধমক খেলাম, যাও এখনই গিয়ে অনুপমের স্ত্রীকে বুঝিয়ে এস।

মীরা—আপনি নিজেই বুঝে দেখুন, সংসারে থাকতে হলে শোক-তাপের জ্বালা ভুল থাকতেই হয়। দুঃখের মধ্যেও হাসতে হয়। আশি বছর বয়সের একটি মানুষ চলে গিয়েছেন, যাবার বয়স তো হয়েই গিয়েছিল। হ্যাঁ, দুঃখ হবেই, কিন্তু সে দুঃখ পুষে রাখবেন কেন?

সুচারু—ও বয়সের মানুষের কাছে জীবনটা তো একটা বোঝা হয়ে যায়। সে বোঝা নামিয়ে চলে গিয়েছেন, শান্তি পেয়েছেন। বলুন, আমি কি বাজে কথা বলছি?

প্রতিভা—না না, একটুও বাজে কথা নয়। আপনি যা বলছেন, ঠিকই বলছেন।

মীরা—তবে চলুন, আপনার তেতলার চেহারা একবার দেখে যাই।

তেতলার চেহারা দেখলেন সুচারু আর মীরা। সুচারু বলেন—আপনি কিন্তু এই ঘরটা নেবেন ভাই ; কী চমৎকার। এ ঘরে সব সময় হাওয়া ফুরফুর করবে, একথা আমি এখনই বলে রাখছি।

মীরা—সন্ধ্যা হলে একবার এই জানালাটার কাছে দাঁড়াবেন ভাই। তাহলে আপনার মুখের ওপর আলো পড়বে আর আপনার খোঁপার চুলও ফুরফুর করবে। আপনাকে তখন কী সুন্দরই যে দেখতে লাগবে তা আমি এখনই দেখতে পাচ্ছি।

প্রতিভা—চলুন, চা খাবেন। নীচে যাই।

নীচের তলায় নেমে এসে চা খেলেন সুচারু আর মীরা। তারপর বিদায় নিলেন। কিন্তু বারান্দাটা পার হয়ে যেতে গিয়ে এক জায়গায় দুজনেই থমকে দাঁড়ালেন।

মীরা—এটা কিসের ঘর, ভাই?

প্রতিভা—এই ঘরেই থাকতেন ননীকাকা।

সুচারু—তাই বলুন।

মীরা—শুনেছি, মাত্র ষাট টাকা পেনসন পেতেন।

সুচারু—তার ওপর বুদ্ধি-সুদ্ধিও ঘুলিয়ে গিয়েছিল।

মীরা—এটাও একরকমের অমানুষ হয়ে যাওয়া।

সুচারু—শুনতেন এক কথা, বুঝতেন আর-এক কথা।

মীরা—এমন বিড়ম্বনা হয়ে বেঁচে থাকবার কোন মানেও হয় না।

সুচারু—হ্যাঁ, ভালই হয়েছে যে চলে গিয়েছেন।...আচ্ছা চলি।

প্রতিভা আর এগিয়ে যায় না। চুপ করে আর নিথর হয়ে সেখানেই দাঁড়িয়ে থাকে।

দূরের একটা ঘরের সবুজ পর্দা ঠেলে দিয়ে বের হয়ে আসে অনুপম। তারপর ব্যস্তভাবে হেঁটে এসে প্রতিভার কাছে দাঁড়ায়। অনুপমের চোখেও অদ্ভুত একটা ব্যস্ততার দৃষ্টি। যেন প্রতিভার মুখের হাসি দেখবার জন্য দুর্বার একটা আকুলতা।

অনুপম—এ কি? তুমি এত গম্ভীর কেন?

প্রতিভা ডাকে—রামপ্রসাদ!

রামপ্রসাদ কাছে আসতেই প্রতিভা ধমক দিয়ে বলে—এ ঘরের দরজায় তালা কেন? কে বলেছে ঘরটাকে তালাবন্ধ করে রাখতে?

রামপ্রসাদ ভয়ে ভয়ে বলে—বাবু বলেছেন।

প্রতিভা—তার মানে, এ ঘরে ধূপ ঘোরানো হয় না?

রামপ্রসাদ—না।

প্রতিভা—বইয়ের ঘরে?

রামপ্রসাদ—না।

প্রতিভা—এ ভুল আর কখ্খনো করবে না, রামপ্রসাদ। এই দুই ঘরেই রোজ সন্ধ্যায় একবার ধূপ ঘুরিয়ে যেও।

আর এক মুহূর্তও দেরি না করে ব্যস্তভাবে চলে গেল প্রতিভা।

ঘরের দরজার বন্ধ কপাটে টোকা পড়ছে, টক্ টক্ টক্! যেন স্তব্ধ রাত্রির বুকের উপর একটা কঠোর বিস্ময়ের টোকা পড়ছে।

তারপর আর টোকার শব্দ নয়। দুম্ দুম্ শব্দ। যেন দরজার কপাটের উপরে একটা আক্রোশের হাত ছটফটিয়ে আছড়ে পড়ছে।

মাঝরাতের নীরবতার মধ্যে এ-বড় অদ্ভুত শব্দ। সে শব্দে রাস্তার এ-আর-পি'র কানও চমকে উঠতে পারে। পাশের বাড়ির জগদম্বা দেবীর ঘরের জানালাও খুলে যেতে পারে। কিন্তু ঘরের ভিতরের ঘুমটা তবু চমকে উঠছে না।

কিন্তু আর দেরি হয় না। শব্দটা এইবার ঘরের ভিতরে ঘুমন্ত প্রতিভার স্বপ্নেরই বুকের উপর আছড়ে পড়ে বেজে ওঠে। ধড়ফড় করে জেগে উঠেই ঘরের দরজা খুলে দেয় প্রতিভা।

ঘরের ভিতরে ঢুকে অনেকক্ষণ কথা বলে না অনুপম। সিগারেট ধরায়, খোলা দরজার বাইরের অন্ধকারটার দিকে তাকিয়ে ধোঁয়া ছাড়ে।

প্রতিভা—খেয়েছো?

অনুপম--হ্যাঁ, তুমি খেলে না কেন?

প্রতিভা—আমি তো সুধার মা'কে আগেই বলে রেখেছিলাম, আজ আমি খাব না।

--এবার থেকে আমার অপেক্ষায় না থেকে তুমি আগেই খেয়ে নেবে।

--না।

—তাহলে আমার কথা শোন ; তোমাকে আগেই খেয়ে নিতে হবে। যেন ভুল না হয়।

চমকে উঠে, অনুপমের মুখের দিকে একবার তাকিয়ে নিয়েই চোখ নামিয়ে ফেলে প্রতিভা।—আচ্ছা!

—আর, যত রাতই হোক্ এ ঘরের দরজা বন্ধ করবে না।

—আচ্ছা।

—আজ বন্ধ করে রেখেছিলে কেন?

—ভুল হয়েছে।

—কেন এমন ভুল হলো?

—ভয় করছিল।

—আগে কোনদিনও তো ভয় করেনি।

—না।

—তবে আজ কেন?

—কিছু বুঝতে পারছি না।

—তুমি কিছু বুঝতে পারছো না, এমন কথাও আমাকে বিশ্বাস করতে হবে? ননীকাকার ওই সূক্ষ্ম পাগলাটে ফিলসফিটাকে তো খুব তাড়াতাড়ি বুঝে ফেলতে পেরেছো।

—বিশ্বাস কর, বুঝতে পারছি না।

—বেশ, এবার শুয়ে পড়।

—তুমি শোও।

—আমি তো শুয়েই পড়েছি।

—আমি একটু বসে থাকি।

—কোথায়? চেয়ারে?

—হ্যাঁ।

বিছানা থেকে নেমে প্রতিভার কাছে এসে দাঁড়ায় অনুপম—কেন?

—একটু ভাবতে দাও।

প্রতিভার একটা হাত শক্ত করে চেপে ধরে, আর প্রতিভার মুখের কাছে চোখ দুটোকে এগিয়ে নিয়ে কথা বলে অনুপম—কী ভাবতে চাও?

প্রতিভা—আমার এখন ইচ্ছেই করছে না।

—কেন?

—বুকটা কেন-যেন হাঁস-ফাঁস করছে। একটু জিরিয়ে নিতে দাও।

—না।

—ও কি? তুমি এরকম করে তাকাচ্ছো কেন?

প্রতিভার হাত ধরে টান দেয় অনুপম—শোবে চল।

আর কোন কথা বলে না প্রতিভা। আপত্তিও করে না। শুধু বিছানার কাছে এগিয়ে এসেই একবার থমকে দাঁড়ায়। অনুপমের চোখ দুটোকে আর-একবার একটু ভাল করে দেখে নেয়।

তারপর মুমূর্ষু নিঃশ্বাসের সাড়ার মত এই ঘরের সব সাড়াও যেন ধুকুপুকু করে করে শেষ হয়ে যায়। গভীর রাত্রের নীরবতার মধ্যে এই ঘর যেন নিরেট একটা স্তব্ধতা।

তখনও ভোর হয়নি, রাত আছে। রাস্তার উপরে মিলিটারীর গাড়ি একটা মাতালকে থেঁতলে দিয়ে পালিয়ে গিয়েছে। তাই ছোট্ট একটা ভীরু হল্লা রাস্তার উপরে দৌড়াদৌড়ি করছে।

হল্লার শব্দটা নয়, ভবতোষবাবুর বাড়ির নারকেল গাছের কাক হঠাৎ ভুল করে ডেকে ফেলেছে, সেজন্যেও নয়। বাইরের পৃথিবীর কোন শব্দ অনুপমের এই ঘরের ভিতরে ঢোকেনি, যদিও দরজাটা তখনও খোলা হয়েই রয়েছে।

আজ অনুপমের ঘুমের মধ্যেও যেন একটা জ্বালা ছিল। তাই জেগে উঠেছে অনুপম। বিছানা থেকে নেমে গিয়ে একটা চেয়ারের উপর বসে পড়ে অনুপম। তার পরেই ডাক দেয় —তুমি কি ঘুমোচ্ছ?

—না।

এতক্ষণ কি তাহলে জেগেই ছিলে?

—হ্যাঁ।

—উঠে বসো, কথা আছে।

প্রতিভার মিথ্যে ঘুমের শোয়া শরীরটা তখনি উঠে বসে। অনুপমও বলতে থাকে।—আমি তোমার জন্য যে একজোড়া হীরের দুল এনেছি, সেটা কি কোনদিনও পরেছ?

—না।

—পরবে না?

—ইচ্ছে হলেই পরবো।

—ইচ্ছেটাকে কষ্ট দিয়ে লাভ কি?

—বুঝলাম না।

—ইচ্ছেটাকে কষ্ট দিয়ে লাভ কি?

—একথাটা না বললেই ভাল করতে।

—কেন?

—এটা খুব ভুল কথা।

—যাই হোক, একদিন যখন পরতেই হবে, না পরে পারবে না, তখন...তবে শোন।

অনেকদিন আগে, আমি তখন স্কুলের ছাত্র, আমাদের এই বাগবাজারের গঙ্গার ঘাটের কাছে একদিন কোথা থেকে একটা জটাধারী সাধু এসে আড্ডা নিল। সাধুটা চিমটে বাজিয়ে ভজন গাইতো আর কোন গেঁজেলকে দেখতে পেলেই চোখ পাকিয়ে ধমক দিত—গাঁজা পিনা পাপ হ্যায়। কিন্তু পাঁচু গেঁজেল ইচ্ছে করে রোজই এক চিলিম গাঁজা এই সাধুর চোখের

সামনে ফেলে রেখে দিয়ে চলে যেত। পরের দিন এসে দেখতে পেত পাঁচু, গাঁজার চিলিম তেমনই পড়ে আছে, সাধুবাবা সেই চিলিম একবার ছোঁয়ওনি। কিন্তু পাঁচুও ছাড়েনি। সন্ধ্যাবেলা রোজই ওইরকম এক চিলিম গাঁজা ফেলে রেখে যায় আর রাত্রিবেলা ফিরে এসে একটু দূরে দাঁড়িয়ে লক্ষ্য করে, কী করছেন সাধু মহারাজ। এভাবে, ঠিক একটা মাস পরেই একদিন দেখতে পেল পাঁচু গেঁজেল ও তার দল, গাছতলার অন্ধকারে গাঁজার চিলিমের আগুন লালচে হয়ে হাসছে, ধোঁয়াও উড়ছে, বাতাসে গাঁজার গন্ধ ছড়িয়ে পড়েছে। শেষে কাছে এসে দেখেই ফেললো পাঁচু, সাধুবাবা বিভোর হয়ে আর গাঁজার চিলিম মুখের কাছে তুলে নিয়ে লম্বা লম্বা টান দিচ্ছেন।

অনুপমের মুখের দিকে একবার তাকায় প্রতিভা। মাথাটা তখনই হেঁট হয়ে ঝুঁকে পড়ে। বোধহয় চোখ লুকোবার চেষ্টা।

টেবিলের উপরের একটা লাল বাতিকেও জ্বেলে দিয়েছে অনুপম। একটা নীলবাতি, একটা লালবাতি, আর দুটোরই উপরে কালো কাপড়ের আধা ঘেরাটোপ। অনুপমের মুখের হাসিটা যেন নানা রংয়ের ছোপ নিয়ে একটা অদ্ভুত চেহারা ধরেছে, নীলচে লালচে আর কালচে। দেখতে পেয়ে প্রতিভার চোখ দুটো নিশ্চয় শিউরে উঠেছে।

অনুপম—গুপ্তিপাড়ার চিঠি পেয়েছো?

প্রতিভা—পেয়েছি।

—কী বলে চিঠি? ভাল খবর?

—হ্যাঁ।

—কিন্তু আমি তো অন্য রকমের একটা খবর পেয়েছি। হাজরা মশাইয়ের কাছে চার বিঘে জমি বেচতে হয়েছে।

—আমি জানি না।

—জান না বলেই জানিয়ে দিলাম।

—আমার জেনেই বা কী লাভ?

—লাভ এই যে, একটা চেতনা লাভ হবে। একটু ভাল করে বুঝতে পারবে. আগে কোথায় ছিলে আর এখন কোথায় আছ?

আবার মুখ তোলে প্রতিভা। অনুপমের মুখের দিকে তাকিয়ে থাকে। আবার মাথা ঝুঁকিয়ে চোখ লুকোবার চেষ্টা করে।

অনুপম—তুমি কখনও তেজমরা সাপের চেহারা দেখেছো? গুপ্তিপাড়ার চালতে বাগানে নিশ্চয় অনেক সাপ আছে। ফোঁস করে একবার ফণা তুলেই তখুনি আবার মাথাটিকে ঝুপ করে ঝুঁকিয়ে দিয়ে ফণা গুটিয়ে ফেলে।

জবাব দেয় না প্রতিভা। তেজমরা সাপের মত সেই ঝুঁকে পড়া মাথাটারই শক্ত খোঁপাটাকে খুলতে থাকে।

অনুপম—ওই বোসপাড়াতে ছোট একটা মুদীর দোকান ছিল ; হরি মুদীর দোকান। দোকানটা এখন আর নেই। কলেরায় মরে গিয়েছে হরি মুদী। সেই হরি মুদীর জীবনের একটা মজার গল্প শুনবে?

সাড়া দেয় না প্রতিভা।

চেঁচিয়ে ওঠে অনুপম—শুনতে হবে। শোন। খুব মন দিয়ে শোন।...হরি মুদী শখ করে একটা যাত্রার দলে ভিড়েছিল। সন্ধ্যা হতেই দোকানের ঝাঁপ বন্ধ করে যাত্রাদলের আখড়াতে যেত, রাজা-গজার পার্ট নিয়ে ভাল-ভাল আর বড়-বড় কথা মুখস্থ করতো। হাত নেড়ে আর মাথা দুলিয়ে অভিনয় শিখতো। সেই হরি মুদী একদিন আখড়াতে যেতে না পেরে বাড়িতেই মুদিনীর সামনে হাঁটু পেতে বসে আর দুই হাত জোড় করে পার্টের মুখস্থ কথা আউড়েছিল—

দেবি! রাখ এই বুকে তোমার ওই রাঙা-চরণ! মুদিনী তখুনি ওর একটা পা তুলে নিয়ে হরি মুদীর বুকের উপর রেখে দিয়েছিল।

প্রতিভার খোঁপার জরি-ফিতেটা হাত ফসকে মেজের উপরে পড়ে যায়। তখুনি তুলে নিয়ে ফিতেটাকে বিছানার উপর রেখে দেয়।

অনুপম—আশ্চর্যের কথা এই যে, কোন-কোন গবেট মেয়ে স্বামীর মুখ থেকে ভালবাসার দুটো ভাল কথা শুনেই বিশ্বাস করে ফেলেন যে, তিনি একটি দেবী। ওটা ভয়ানক একটা ভুল বিশ্বাস, প্রতিভা।

প্রতিভার এতক্ষণের নীরব মুখটা হঠাৎ বলে ওঠে—নিশ্চয়।

অনুপম—হ্যাঁ, নিশ্চয়। নিশ্চয় যেন সব সময় মনে থাকে।

কাক ডেকে উঠেছে। ভোরের কাকেরই ডাক। পুবের আকাশেও ঘুমভাঙা আলোর আভা জেগেছে। টেবিলের বাতি নিভিয়ে দিয়ে ঘরের বাইরে গিয়ে দাঁড়ায় অনুপম। বারান্দার রেলিংয়ের উপরে হাত দুটোকে আল্‌গা করে রেখে দিয়ে আর চোখ ঘুরিয়ে দেখতে থাকে, ভোরের বাতাসে উসখুস করছে গ্যারেজ-ঘরের ছাদের উপর কয়েকটা শুকনো পাতা। তার উপর হুটোপুটি করে খেলা করছে দুটো কাঠবিড়ালী।

বোধহয় একটা লঞ্চ এসে গঙ্গার ঘাটে লাগবার চেষ্টা করছে। উলুবেড়ের মাছের লঞ্চ ঠিক এই সময়ে রোজই আসে। তাই একটা জলভাঙা ছলছল শব্দ শুনতে পাওয়া যাচ্ছে।

ঘরের ভিতরে ঢুকে আর কামিজটাকে গায়ে দিয়েই অনুপম বলে—চল।

প্রতিভা—কোথায়?

অনুপম—আবার জিজ্ঞেস করা কেন? যেতে বলছি, যেতে হবে।

প্রতিভা—চল।

তারপর আর দেরি হয় না। নীচে নেমে আসে অনুপম, সঙ্গে প্রতিভা। দারোয়ান বীরবাহাদুর গেট খুলে দেয়। গ্যারেজ থেকে গাড়ি বার করে অনুপম।—উঠে বসো।...না পিছনের সীটে নয়, সামনের সীটে বসো।

অনুপমও উঠে বসে, স্টিয়ারিং-এর চাকা দু' হাতে আঁকড়ে ধরে। শব্দ করে গুমরে ওঠে, ছুটে বের হয়ে যায় নতুন গাড়িটা।

হাওড়া-পুলের মুখের কাছে এসে গাড়ির স্পীড একটু মৃদু করে দেয় অনুপম।—কেমন হয়, যদি এখান থেকে গঙ্গা পার হয়ে ওদিকের হাওড়া, তারপর বালীতে ওদিক থেকে গঙ্গা পার হয়ে এদিকে দক্ষিণেশ্বর, তারপর সোজা আবার আমাদের বাগবাজারে ফিরে আসা যায়? মন্দ নয়, কী বল?

প্রতিভা—তুমি যা বলবে, তাই।

অনুপম—আমি তো বলতে চাই, তুমি রোজই সন্ধ্যাবেলা একবার বেড়িয়ে আসবে। হ্যাঁ, মাঝে মাঝে অবিশ্যি অসুবিধেয় পড়বে। হয়তো আমিই গাড়ি নিয়ে বেরিয়ে গেলাম, সেদিন সন্ধ্যাবেলা তোমার আর বেড়াতে যাওয়া সম্ভব হবে না। যাই হোক, এ অসুবিধেও বেশি দিন থাকবে না। খুব সম্ভব তিন-চার মাসের মধ্যেই আর-একটা নতুন গাড়ি পেয়ে যাব।

সালকিয়ার এই রাস্তার এখানে এত সকালেও কী ভয়ানক একটা নড়বড়ে ভিড়। টিনের চালার একটা শেড পুরনো টিনের বেড়া দিয়ে ঘেরা, এটা নিশ্চয় একটা লঙ্গরখানা। লঙ্গরখানাতে ধোঁয়া নেই, এখনও উনান জ্বলেনি। তবু এরই মধ্যে কত বড় একটা খাই-খাই ভিড় জুটে গিয়েছে।

জোরে জোরে হর্ন বাজিয়ে আর ভিড়ের ভিতর দিয়ে পথ করে নিয়ে অনুপমের গাড়িটা আবার স্পীড বাড়িয়ে দেয়। অনুপম বলে—একটু সাহস করে না চলতে পারলে এ পৃথিবীতে কেউই তোমাকে পথ ছেড়ে দেবে না, তুমিও চলতেই পারবে না। বাবা বলতেন...।

বালীর গঙ্গাপুলের উপর দিয়ে পুবমুখো হয়ে ছুটে চলেছে অনুপমের গাড়ি। সকালবেলার ঝলমলে রোদ গাড়ির সামনের কাচের উপর ঝলসে ঝলসে জ্বলছে। প্রতিভার মুখের দিকে একবার তাকিয়ে নেয় অনুপম।—আজ আমার সত্যিকারের নিজের জন বলতে তুমি ছাড়া আর কে আছে, বল? কেউ নেই। আমি কোনোদিন স্বপ্নেও ভাবিনি যে, তুমি একটা বাজে চিন্তে মনের মধ্যে পুষে রেখে আমাকে কষ্ট দিতে পার, আর আমিও কতগুলো শক্ত কথা বলে তোমাকে কষ্ট দিতে পারি। এ বড় ভুল হয়ে যাচ্ছে, প্রতিভা।

গঙ্গার জলের ঢেউয়ের উপরেও সকালের রোদের আলো দুলছে ভাঙছে আর গলে গলে গড়িয়ে যাচ্ছে। অনুপম বলে—ভালবেসে একটা জিনিস এনে দিয়েছি ; ওটাকে তুচ্ছ করো না। তুচ্ছ করতে নেই। সব সময় না হোক, অন্তত মাঝে মাঝে ওই দুল কানে দিও।

কে জানে কখন ব্যারাকপুর পার হয়েছে গাড়িটা। এইবার সিঁথি পার হয়ে টালার পুলের উপরে উঠছে। অনুপম বলে—তোমাকে বোধহয় খুব শিগ্‌গির নেমন্তন্ন করতে আসবেন রোহিণী, তার মানে...।

হেসে ফেলে অনুপম—তার মানে চন্দ্রবাবুর স্ত্রী। কাজেই আমি তোমার জন্যে নতুন ডিজাইনের একটা জড়োয়া নেকলেসের অর্ডার দিয়ে রেখেছি। চন্দ্রবাবুর বাড়ির নেমন্তন্নে যাবার সময় ওটা পরবে। হয়তো কাল কিংবা পরশু, নয়তো বুধবারেই জিনিসটা পাওয়া যাবে। এরই মধ্যে নেমন্তন্ন করতে যদি চলে আসেন রোহিণী, তবে তুমিও যেন আবার ভুল করে বুধবারের আগের কোনদিনের নেমন্তন্নে রাজি হয়ে যেও না।

গুপ্তিপাড়ার চিঠি। মা লিখেছে এই চিঠি। সে চিঠি একবার পড়ে নিয়েই রেখে দেয় প্রতিভা। এক হাত দিয়ে কপালটাকে টিপে ধরে। হ্যাঁ, দোলমঞ্চের ওদিকের চার-বিঘে জমি সত্যিই বিক্রী হয়ে গিয়েছে।

হঠাৎ আবার হেসেও ওঠে শান্ত ও গম্ভীর এই প্রতিভার কপালের ওই কটমটে ব্যথার জ্বালাটা। মা লিখেছে ; মণ্টু খুব রোগা হয়ে গিয়েছিল, কিন্তু এখন বেশ সেরে উঠেছে। মণ্টুর জন্যে কডলিভার তেল এসেছে। চার বেলা ওষুধের বিস্কুট খায় মন্টু। মণ্টু আজকাল ওর দাদুর কাছেই সব সময় থাকে। ঘুমোবার হলেও দাদুর কোলে শুয়ে ঘুমিয়ে পড়ে। কাজেই রানু একটু নিশ্চিন্ত হয়েছে, হাঁপ ছাড়বার সময় পায়। রানুরও তো দিন এগিয়ে আসছে। খুব সম্ভব বোশেখ মাসেই রানুর আঁতুড় হবে।

কিন্তু ছোট্ট একটা কাগজের টুকরোতে বউদি যে চার-লাইনের লেখা লিখেছেন, তার মধ্যে বউদির একটা মিথ্যে সন্দেহ বেশ শক্ত করে একটা খোঁচা দিয়েছে।—তুমি আজকাল যেমন মণ্টুকে ভুলেই গিয়েছ, মণ্টুও তেমনই তোমাকে ভুলে গিয়েছে। আজকাল দাদুর সঙ্গেই মণ্টুর খুব ভাব। তোমার কথা একবারও বলে না।

খুব ভাল করেছে মণ্টু। কিন্তু রানু বউদি এ কী কথা লিখলেন? মণ্টুকে এরই মধ্যে ভুলে যাব, আমার মনের এমন দুর্ভাগ্য যে এখনও হয়নি। আমার মন যে সব-সময় গুপ্তিপাড়ার ওই বাড়িতেই ছুটে গিয়ে আর মণ্টুকে বুকে জড়িয়ে ধরে ঘুমিয়ে পড়বার জন্যে ছটফট করছে। তুমিই বরং একটু সাবধান হও, বউদি ; আমার ছোঁয়াচ মণ্টুর গায়ে লাগতে দিও না।

ভদ্রলোক খুব জোর গলা করে সাধুবাবার গাঁজা খাওয়ার গল্প শুনিয়ে দিলেন। কিন্তু গল্প করে বললে তো অনেক কিছুই বলা যায়। জবাবের গল্পও আছে। সে গল্পটা তো রানু বউদিই বলেছিলেন। এক ডাকাতের একবার খুব সাধ হয়েছিল, গাঁয়ের গরীব বামুনকে ভালরকম একটা প্রণামী দিয়ে খুশি করে পুণ্যি লাভ করতে হবে। কিন্তু বামুনের আপত্তি, তোর দেওয়া কোন কিছুই আমি নেব না, ছোঁবও না। একদিন রাত্রিবেলা সেই বামুন এক মন্দিরে ঢুকেছেন, তাঁর ভাঙা-ময়লা খড়মজোড়া মন্দিরের দরজার বাইরে রেখে দিয়েছেন। ফিরে এসে দেখেন,

সেই পুরনো ভাঙা-ময়লা খড়মজোড়া নেই। সোনার বোলের একজোড়া নতুন খড়ম সেখানে পড়ে রয়েছে। গরীব বামুন একটু হাসলেন, তারপর অন্ধকারের দিকে তাকিয়ে বললেন, ওরে, ভাল চাস তো আমার খড়ম দিয়ে যা, নইলে এই চললাম। সোনার বোলের খড়মজোড়াকে পা দিয়েও একবার না ছুঁয়ে খালি পায়েই হেঁটে হেঁটে বাড়ি ফিরে এলেন সেই বামুন।

ভদ্রলোক আজ একবার খোঁজ করে সেই পাঁচু গেঁজেলকেই ডেকে আনুক না কেন। তাহলে একবার জিজ্ঞেস করা যেতে পারে, সাধুটার লোভ জন্মাবার জন্যে যে গাঁজা সাধুটার চোখের সামনে সে রেখে দিয়ে যেত, সেটা কোথা থেকে, কেমন করে আর কিসের রোজগারে কিনে আনতো পাঁচু? পাঁচু নিশ্চয় বলে দিতে পারবে। এই ভদ্রলোকও তাহলে বলে দিক না কেন, কিসের রোজগারে হীরের দুল কেনা হয়েছে? বলতে পারবে কি? বলতে এত কুণ্ঠা কেন? একটা তেজমরা সাপকে এত ভয় করবারই বা কী আছে?

বীণার দাদা বিশ্বনাথদা পুকুরের ঘাটের এদিকে-ওদিকে প্রায়ই সাপ মারণ। সাপটা মরে যাবার পরেও বিশ্বনাথদার মনের সন্দেহ যেন দূর হয় না। আবার ঠেঙ্গা দিয়ে সাপটারে মাথা ছেঁচে ঘষে আর থেঁতলে দিয়ে চলে যান।

এই ভদ্রলোকও তাই করলেন। সাপটার মাথা থেঁতলে দিলেন, যেন আর কোনদিনও ফণা তুলতে না পারে। কিন্তু সেজন্য নিজেরই গায়ে রক্ত মেখে এরকম একটা খুনী বিভীষিকা হবার কোন দরকার ছিল না।

সকাল হতেই নতুন গাড়িতে চড়ে বেড়িয়ে আসা ; খুব চমৎকার! এ যেন মরা পাখিকে জল খাওয়াবার চেষ্টা। শেফালীদির ভাই চিনুর সেই কাণ্ড দেখে হেসে ফেলেছিলেন সমরবাবু।

ভাগ্যি ভাল বলতে হবে, চন্দ্রবাবুর রোহিণী নেমন্তন্ন করতে আসেননি। তাঁর শরীর খারাপ। তাঁর মাথা ঘোরার সেই পুরনো অসুখটা আবার জোর করেছে। তিন মাস হলো বিছানায় পড়ে আছেন। নতুন ডিজাইনের নেকলেস গলায় দিয়ে নেমন্তন্নে যাবার সুখ সহ্য করবার আর দরকার হয়নি।

ভাগ্যি ভাল বলতে হবে, আজকাল রাত্রিবেলা ঘরের দরজা বন্ধ করেই ঘুমিয়ে পড়তে পারা যায়। এটা নতুন তৈরী তেতলার সবচেয়ে ভাল ঘর। কাজের মানুষ নিজেই একটু চিন্তে করে নিয়ে শেষে বলে দিয়েছেন, না, বেশি রাত পর্যন্ত দরজা খোলা রাখা উচিত নয়। ভবতোষবাবুর বাড়িতে চুরি হয়ে গিয়েছে। কিছু নগদ টাকা আর কিছু সোনার গয়না, জগদম্বা দেবীর শেষ সম্বল লোপাট হয়েছে।

কাজের মানুষ ইচ্ছে করেই পাশের ঘরে নতুন মেহগনির খাটে তার বিছানা রেখেছে। সেই ঘরেই তার স্টীল-সেফ ; সেই ঘরেই তার লেখা-পড়ার একটা নতুন টেবিল। কাজের মানুষকে অনেক রাত পর্যন্ত কাগজ-পত্র নিয়ে ভাবতে হয়, হিসেব লিখতে হয়। জানবার উপায় নেই, জানবার দরকারও নেই, ওই ঘরে কাজের মানুষ তার লেখা-জোখার কাজ কখন শেষ করে, আর, কখন ঘুমিয়ে পড়ে।

হ্যাঁ, মাঝে মাঝে অবশ্য জানতেই পারে প্রতিভা, কাজের মানুষ তার কাজের লেখাজোখা আর হিসেব শেষ করেও, এই গভীর রাতেও ঘুমিয়ে পড়েনি। প্রতিভার ঘুম যতই গভীর হোক না কেন, সে ঘুমের মধ্যে কোন স্বপ্ন থাকুক বা না-ই থাকুক, একটা শব্দ শুনে ধড়ফড়িয়ে ভেঙ্গে যায় প্রতিভার ঘুম। দরজার কপাটের গায়ে টোকা পড়ছে, টক্ টক্ টক্! বিছানা থেকে নেমেই দরজা খুলে দেয় প্রতিভা।

কী আশ্চর্য, ঘরের দরজার টোকার শব্দ বাজে যে-রাতে, ঠিক সেই রাতের পরের দিনেই সকালবেলাতে প্রতিভার মুখের দিকে তাকিয়ে সুধার মা হেসে ফেলে আর মনের ভিতরে চাপা কথাটাকে শেষে মুখ খুলে বলেই ফেলে—তোমার কেন যে এত বেশি দেরি হয়ে যাচ্ছে,

বউদি, আমি তো তার কোন নিদেন খুঁজে পাচ্ছি না।

প্রতিভা বলে—ভাগ্যি ভাল বলবো, যদি ভগবানের এই দয়া চিরকাল থাকে।

চমকে ওঠে সুধার মা'র চোখ। বউদি সত্যিই খুব গম্ভীর হয়ে আর চোখ দুটো কুঁচকে শক্ত করে নিয়ে কথা বলছেন।

সুধার মা—দাদাবাবুর চা আর খাবার কি তবে...।

প্রতিভা—তবে আবার কি? ওরকম করে কথা বলছো কেন? জিজ্ঞেস করবার কী আছে? আমাকে দাও, আমিই দিয়ে আসছি।

শেফালীদির কাছ থেকেও একটা চিঠি অনেক দিন হলো এসেছে। কেমন আছ প্রতিভা? মাঝে যে একবার লিখেছিলে মন ভাল নয়, তার মানে কি? বোধহয় শরীর ভাল নয়। কিন্তু সেজন্যে কি মন খারাপ করতে হয়? তুমি এখনও সেই আগের মতই বোকা।

চিঠির জবাব দিতে তো আর কোন অসুবিধে নেই। প্রতিভার হাতের কলম আর লাজুক হয়ে জবাব লুকোতে চেষ্টা করবে না ; পাল্টা শেফালীদিকে ঠাট্টা করে নতুন খবর জানতে চাইবে না। শুধু একটু স্পষ্ট করে লিখে দিতে হবে, ভাল আছি। শরীর একটুও খারাপ নয়। তুমি ওই বিশ্রী কথাটা বার বার লিখবে না, আমার বড় ভয় করে। শুনেছিলাম, তোমরা গিরিডি ছেড়ে দিয়ে কলকাতায় চলে আসবে। সত্যি তো? কবে আসছো?

এই তিন মাসের মধ্যে আরও অনেক কিছু ভেঙেচুরে, তার বদলে মনের মত করে একটা নতুন রূপ সাজিয়ে দিয়েছেন অনুপম রায়। একেবারে নতুন চেহারার দুটো ঘর। নতুন রং আর পালিশ, নতুন পর্দা কার্পেট আর পাপোশ, আসবাবও সবই নতুন। ননীকাকার সেই ঘর, আর তাঁর বইয়ের ঘরে পুরনো চেহারার একটা ধুলোকণাও নেই। বইগুলি বড় বড় কুড়ি-পঁচিশটা শক্ত ক্যাম্বিসের থলের মধ্যে বোঝাই হয়ে এখন কলতলার কাছের একটা ছোট কুঠুরীর ভিতরে পড়ে আছে। থলেগুলি নাকি খুব মজবুত, জলে ভেজে না। অনুপম নিজেই বলেছে, এ থলে কলকাতার বাজারে পাওয়া যায় না। এগুলো মিলিটারীর জিনিস। ফোর্ট থেকে আনিয়েছে।

অনুপম রায় যেমনটি চেয়েছেন, ঠিক তেমনটি হয়ে এই বাড়ির জীবন চলছে নড়ছে হাসছে। অনুপমের চা ও খাবার হাতে নিয়ে প্রতিভা যখন উপরতলায় উঠে যায়, তখন সিঁড়ির একপাশের দেয়ালের গায়ে প্রতিবার খোঁপার ছায়াটাও দুলতে দুলতে উপরে উঠতে থাকে। বেশ শান্ত ছন্দে বাঁধা এই বাড়ির জীবন। কোন নালিশ কিংবা আক্ষেপ, কোন অভিযোগ কিংবা অভিমানের কলরব নেই।

শেফালীদি সত্যিই যদি একদিন সব বুঝে ফেলে তবে বোধ হয় চোখ দুটো বড় করে আর আতঙ্কে শিউরে উঠে জিজ্ঞাসা করবে, এরকম হলে তোমার চলবে কি করে? কতদিন চলবে? খুব চলবে, শেফালীদি। তিন মাস যখন চালাতে পেরেছি, তখন তিন বছর কিংবা ত্রিশ বছরও চালাতে পারবো। কিন্তু সাবধান, তোমার পায়ে পড়ি, মা-বাবা, দাদা আর বউদিকে কোনদিন ভুলেও কিছু বলে দিও না।

চায়ের কাপে একটা চুমুক দিয়েই খাবার খেতে থাকে অনুপম—এ ডালপুরি কে করেছে? তুমি?

প্রতিভা—আমি না। সুধার মা তৈরী করেছে।

অনুপম খুশি হয়ে হাসে—বুড়ির হাত তো বেশ ভাল। তুমি বোধহয়...।

প্রতিভা হাসে—আমিও পারি। আচ্ছা, কাল আমি তৈরী করবো।

হঠাৎ রুমাল দিয়ে হাতের আঙুল থেকে ডালপুরির ঘিয়ের দাগ মুছতে থাকে অনুপম। প্রতিভা বলে—ও কি? বাকি সবই তো পড়ে রইল। একটার শুধু আধখানা খেয়েই...

চমকে ওঠে প্রতিভা। প্রতিভার একটা হাত ধরে ফেলেছে অনুপম। উঠে দাঁড়ায় অনুপম।

প্রতিভাকে কাছে টেনে নিয়ে প্রতিভার পিঠে হাত বোলাতে থাকে। প্রতিভা বলে—খেয়ে নাও।

অনুপম—খাবই তো। কিন্তু তোমাকেও খেতে হবে।...না, কোন আপত্তি শুনবো না। হাঁ কর। বলতে বলতে প্রতিভার মুখের উপর একটা আস্ত ডালপুরি চেপে ধরে অনুপম।

প্রতিভা—খাচ্ছি, খাচ্ছি। আমার হাতে দাও।

অনুপম হাসে—ঠিক তো? ব্লাফ নয় তো?

প্রতিভা—না।

ডালপুরির একটা টুকরো ভেঙ্গে নিয়ে প্রতিভা মুখে ফেলতেই তাড়াতাড়ি খাবার খেতে থাকে অনুপম। তারপর তিন চুমুকে চা শেষ করে দিয়েই হাত মোছে।—আজ এখনই একবার বাইরে যেতে হবে। ফিরতে অবিশ্যি তেমন কিছু দেরি হবে না।

চলে গেল অনুপম। দোতলা থেকে নীচে। আর প্রতিভা চলে যায় দোতলা থেকে উপরে, নিজের ঘরে, যে ঘরের এই আয়না কতবার দেখেছে, ভালবাসার একটি হাত একজনকে বুকে জড়িয়ে ধরে, আর-একটি হাতে কেমন করে তার পিঠের উপর সুখের স্বপ্নের ছোঁয়া বুলিয়ে দেয়।

না না, এটা তো নতুন আয়না। সেই পুরনো আয়নাটা আর নেই, যার সামনে এ বাড়ির জীবনের সেই প্রথম দিনেই প্রতিভার গলা জড়িয়ে ধরে দাঁড়িয়েছিল অনুপম। বেশ ছিল সেই আয়নাটা ; একদিকের ফ্রেমটাই নেই ; নীচের অর্ধেকটা ঝাপসা হয়ে গিয়েছে। এই নতুন আয়নার সামনে প্রতিভা শুধু একাই দাঁড়িয়েছে আর হেসেছে।

ঘরে নতুন আয়না এল, পাশের ঘরে একটা স্টীল-সেফও এল ; ঠিক তারপর থেকেই যেন এ বাড়ির বাতাসে একটা অপয়া ছায়ার আনাগোনা শুরু হয়ে গেল। ফুল হয়ে গেল কাঁটা। সে কাঁটা প্রতিভার প্রাণটাকে বিঁধে বিঁধে অনেক রক্ত ঝরিয়েছে ; তাতেই খুশি হয়েছে, শান্ত হয়েছে আর নিশ্চিন্ত হয়েছে অনুপম। তবে আবার হঠাৎ কেন আজ সেই পুরনো ফুলের স্মৃতি পিঠের উপর বুলিয়ে দেওয়া? তবে কি আবার সেই পুরনো মায়া আজ এতদিন পরে অনুপমের বুকের ভিতরে ঢুকে বলে দিয়েছে ; ভুল করেছো তুমি।

কিন্তু এ কী ছাই অভিশাপ! কিছুতেই যে ভুলতে পারা যায় না, কোন্ এক সুড়ঙ্গ থেকে গুপ্তধন তুলে নিয়ে এসে অনুপম তার ভাগ্য আর গর্ব তৈরী করে ফেলেছে। বেশ তো, ভাগ্য আর গর্বের মানুষটা ঘরের বাইরে বাইরেই থাকুক না কেন ; শুধু সেই পুরনো মানুষটি ঘরের ভিতরে থাকুক। তাহলেও তো একরকম চলতে পারা যাবে, মরে থাকতে হবে না।

বিছানার উপর পড়ে আছে, সিল্কের একটা পাঞ্জাবি। সোনার বোতামে আর চেনে ফাঁস লেগে পাঞ্জাবির বুকের একটা দিক কুঁচকে গিয়েছে। কাজের মানুষের তাড়াহুড়ো ব্যস্ততার ভুল আজ এই সকাল থেকেই এখানের এই ঘরের বিছানার উপর মুখ থুবড়ে পড়ে আছে। যাবার সময় জামাটাকে তুলে নিয়ে যেতে ভুলে গিয়েছে অনুপম।

পাঞ্জাবিটা হাতে তুলে নিয়ে নীচের তলায় নেমে যায় প্রতিভা।—দুর্গা, তুমি কোথায়?

—এই যে মা। কলতলায় আছি।

—তোমার হাতের সাবানের কাজ হয়ে গিয়েছে?

—হ্যাঁ।

—তাহলে সাবানটা এবার আমাকে দাও।

- সে কি? জামাটা রেখে যান। আমিই সাবান দিয়ে দেব।

—না না ; তুমি সর। তুমি বরং এখন গিয়ে রান্নাঘরের দোরগোড়ার পা ছড়িয়ে বসো, আর দোক্তা খাও।

প্রতিভার এই হঠাৎ-ব্যস্ততার কাজ সারতে কতই বা সময় লাগে? পনর মিনিটের বেশি নয়। সাবান-কাচা জামাটাকে হাতে নিয়ে আবার উপরতলায় চলে যায় প্রতিভা।

সকাল মাত্র ন'টা। তবু এরই মধ্যে তেতলার এই বারান্দার হাওয়া কত শুকনো আর গরম হয়ে উঠেছে। সাবান-কাচা পাঞ্জাবিটা কত তাড়াতাড়ি শুকিয়ে যাচ্ছে।

ঠিক কাজ নয় ; খেলার মত একটা কাজ নিয়ে ব্যস্ত হয়ে ওঠে প্রতিভা। ঘরের কুঁজো থেকে এক গেলাস করে জল আনে, টীনে লিলি ও জাপানী হানার গায়ে সেই জল আস্তে আস্তে গড়িয়ে দেয়। ইস্, পাতাগুলো কত নেতিয়ে পড়েছে ; ফুলগুলোও চুপসে গিয়েছে।

রামপ্রসাদ এসে বলে—মাস্টারমশাই অজয়বাবু এসেছেন।

প্রতিভা—এসেছেন তো আমি কী করবো বল? বলে দাও, বাবু বাড়িতে নেই।

—বলেছি।

—তবে?

—বললেন, আপনার সঙ্গে দেখা করতে চান।

—আমার সঙ্গেই বা দেখা করে কী হবে?...হ্যাঁ, এক কাজ কর। ভদ্রলোককে আগে চা আর খাবার দাও। তারপর বলে দাও, মা আর টাকা দিতে পারবেন না। যেন বাবুর সঙ্গে দেখা করে টাকা চান।

চলে যায় রামপ্রসাদ।

ছোট্ট এইটুকু একটা গাছ, ধড়টা আধ হাতও নয়, কিন্তু কত বড়-বড় শুঁড় বের হয়েছে, দেখ! গুঁড়ো গুঁড়ো হলদে রঙের ফুলে ভরা শুঁড়গুলি টব ছাপিয়ে মেজের উপর লুটিয়ে পড়েছে। এসব বিলিতী ফুলের নামগুলিও ছাই মনে থাকে না। হলদে ফুলের শুঁড়ের উপর আস্তে আস্তে জল গড়িয়ে দিতে থাকে প্রতিভা।

রামপ্রসাদ ফিরে এসে হাসতে থাকে।—মাস্টারমশাই বলছেন, টাকা চাইতে আসেননি। টাকার দরকার নেই। আপনাকে কয়েকটা কথা বলে যেতে চান।

প্রতিভা—আমার কাছে কথা? কী কথা? ও...তাই বল! কেমন আছেন অজয়বাবুর স্ত্রী?

রামপ্রসাদ—আমাকে কিছু বলেননি।

প্রতিভা—আচ্ছা, বল গিয়ে আমি আসছি।

সত্যি বেশ ভয়-ভয় করে। কে জানে কী খবর শোনাবেন ভদ্রলোক। মহিলা সত্যিই আছেন তো? না, ডাক্তার ডাকবার আগেই...।

নীচের তলার সেই ঘর, যেটা আগে ননীকাকার বইয়ের ঘর ছিল, আর, এখন হলো নতুন সোফাতে আর কার্পেটে সাজানো একটি ঘরোয়া ড্রইং-রুম, তারই দরজার পর্দা সরিয়ে ভিতরে ঢোকে প্রতিভা।—কী খবর?

অজয়—সেদিন খুব ঠিক সময়ে ডাক্তারকে ধরতে পেরেছিলাম।

প্রতিভা—আপনার স্ত্রী এখন নিশ্চয় বেশ সুস্থ হয়ে উঠেছেন।

—বেশ সুস্থ হয়ে ওঠা তো সম্ভব নয়। তবে আছে, একরকম ভালই আছে।

—কথা-টথা বলছেন?

—মাঝে মাঝে বলে। তবে...আপনি নিশ্চয় জানেন না যে, কথা বলতে ডাক্তারের নিষেধ আছে। তাই, যা বলতে চায় সরযু, সেটা ওকে স্লেটে লিখে লিখেই বলতে হয়।

—এ তো বড় কষ্টের কথা!

—তা তো বটেই।

—লিখে লিখে আর কতটুকুই বা বলতে কিংবা বোঝাতে পারবেন?

—সব সব ; তাতে কোন অসুবিধা হয় না।

—উনি নিশ্চয় অনেক লেখা-পড়া করেছেন।

—তা এককালে করেছেন। মেয়ে-স্কুলে পড়াতে হয়েছে।

—অসুখটা না হলে বোধহয় এখনও...।

—হ্যাঁ হ্যাঁ, তাহলে তো এখনও চাকরি করতো সরযূ। আগে নিজেই আমাকে কতবার ধমক দিয়ে বলেছে, তুমি ঘরে বসে থাকো, তোমাকে কোন কাজ করতে হবে না।

—যাক্, সুখবর শোনালেন। শুনে খুব ভাল লাগলো।...চা-খাবার খেয়েছেন?

—হ্যাঁ।

—আচ্ছা, আমি এখন তবে...।

—আমি একটা কাজ ধরেছি।

—ভাল। আপনি এখন তবে...।

—এক ফরাসী মিলিটারী সাহেবের স্ত্রীকে আমাদের দেশের পাহাড়ী স্টাইলের ছবি আঁকা শেখাতে হয় ; আর মেঘদূত বুঝিয়ে দিতে হয়। মাসে একশো টাকা দিচ্ছে।

—আপনি কি এরকমের কাজ ছাড়া আর-কোন রকমের কাজ করতেই পারেন না?

—খুব পারি, কিন্তু করতে চাই না।

—কেন?

—সে বড় অস্বস্তির ব্যাপার। অনেক বাজে কথা কানে শুনতে হয়। তা ছাড়া, ওরকম ঘড়ি ধরা দশটা-পাঁচটা নিয়মে কাজ করা আমার পক্ষে সম্ভবই নয়। একটানা অতক্ষণ ঘরের বাইরে থাকতে পারি না।

হেসে ফেলে প্রতিভা।—আচ্ছা, আপনি এখন তবে...।

প্রতিভার কথা শেষ না হতেই সোফা ছেড়ে উঠে দাঁড়ায় অজয়। পকেট থেকে দশটা টাকা বের করে।—এই নিন। আপনার চল্লিশ টাকার মাত্র দশটা টাকা এখন দিলাম। বাকিটা যেমন পারি আর যখন পারি দিয়ে যাব।...হ্যাঁ, আপনি যথাসময়ে টাকাটা দিয়ে কী যে উপকার করলেন, তা আর বলে বোঝানো যাবে না। অনুপমকে বলবেন, আমি এসেছিলাম।

প্রতিভার চোখে যেন ছোট্ট একটা ভ্রূকুটি ছায়া-ছায়া হয়ে কাঁপতে থাকে। অজয় মাস্টারের এই কাণ্ডটাও যেন একটা শক্ত আঙুলের টোকা, প্রতিভার মুখের হাসিটাকে এলোমেলো করে দিয়েছে। প্রতিভার মুখের কথাগুলিও লজ্জা পেয়ে বিড়-বিড় করে।—আমি বুঝতে পারিনি যে, আপনি টাকা ফেরত দিতে এসেছেন। দিন তবে।

অজয়ের ফেরত দেওয়া টাকা হাতেই তুলে নেয় প্রতিভা। অজয় বলে—ফেরত দেব না? কী বলেন আপনি? সরযূ বললে, যিনি অসময়ে এত উপকার করলেন, তাঁকে ধন্যবাদ দিয়ে টাকাটা ফেরত দিয়ে এস। কিন্তু এ মাসে দশ টাকার বেশি দিতে পারা গেল না।

প্রতিভা হাসে—কই? ধন্যবাদ তো দিলেন না।

অজয়—দিইনি?

প্রতিভা—না।

অজয়—তাহলে ভুলই হয়েছে। কিন্তু আপনি তো বুঝতেই পেরেছেন, আপনাকে ধন্যবাদ দেবার জন্যেই এসেছি।

প্রতিভা—তা বুঝেছি। যাই হোক্, আপনি ভাল আছেন তো?

—হ্যাঁ শরীর ভাল। এ শরীর যে কখন ভাল থাকে না, তা'ও জানি না, বুঝিও না। কিন্তু...। হঠাৎ কথা থামিয়ে প্রতিভার মুখের দিকে তাকিয়ে অজয়ের দুই চোখ যেন অপলক দুটো শূন্যতার মত তাকিয়ে থাকে।

প্রতিভা—বলুন, কী যেন বলছিলেন।

অজয়—শুধু বুকটা ভাল নেই।

প্রতিভা—সে কী? আপনাকেও একটা অসুখে ধরেছে?

অজয়—না। বুকটা খালি।

প্রতিভা—তার মানে?

অজয়—পাপিয়া নেই।

প্রতিভা—কে?

—আমার মেয়ে পাপিয়া। এইটুকু একটা মেয়ে, চার বছর বয়স। ওই সেদিনই, যেদিন আপনার কাছ থেকে টাকা নিয়ে গেলাম, সেদিনই মেয়েটা, কী আশ্চর্য, বেশ কিছুক্ষণ ঘুমলো, আর, তারপরেই চলে গেল।

প্রতিভার চোখের পাতা থরথর করে কাঁপে। তাই মুখ ফিরিয়ে নিয়ে আর মাথা ঝুঁকিয়ে মেজের উপর পাতা মির্জাপুরী গালিচার কিনারাটার দিকে তাকিয়ে থাকে। গালিচার কিনারাতে লাল সুতোয় বোনা একটা ফুলের ডাল, তার উপর একটা পাখি।

অজয় বলে—ইতালীতে খুব পুরনো কালের একটা সমাধির পাথরে দু'লাইনের একটা কবিতা লেখা আছে। প্লিনির কবিতা। ইনি কিন্তু সেই বিখ্যাত নেচারাল হিস্টোরিয়ান প্লিনি নন, যিনি ভিসুভিয়াসের আগুন আর লাভার ভয়ানক রূপ স্টাডি করতে গিয়ে মারা গিয়েছিলেন। ইনি হলেন কবি প্লিনি : ওই প্লিনিরই ভাইপো...আপনি কি সত্যিই শুনছেন?

প্রতিভা—শুনছি।

অজয়—পাথরটা খুব ছোট, তার কারণ ওটা খুব ছোট্ট একটি মেয়ের সমাধির পাথর। তার গায়ে কবি প্লিনির কবিতার দুটি লাইন লেখা আছে : আজও আছে।—হে পৃথিবীর মাটি, এর বুকের উপর তুমি একটু হালকা হয়েই থেকো : ভার দিও না। কারণ, এ যে তোমারও বুকের উপর এতদিন খুব হালকা হয়েই ছিল, ভার ছিল না।...আমার পাপিয়ার বয়সও তো মাত্র চার বছর হয়েছিল, কতটুকুই বা ভার, আর কী-ই বা ওজন!

হঠাৎ হেসে ফেলে অজয়।—কিছুই বোঝা যায় না! আচ্ছা, চলি।

চমকে ওঠে প্রতিভার ঝুঁকে পড়া মাথাটা। চলে যাচ্ছেন ভদ্রলোক, কিন্তু ভদ্রলোককে সামান্য দু'-একটা সান্ত্বনার কথাও বলা হলো না। লোকে একটু সান্ত্বনার আশা করেই তো পরের কাছে নিজের দুঃখের কথা বলে। ছি ছি, খুবই বিচ্ছিরি একটা অভদ্রতা করা হলো।

চলে যেতে যেতেই থমকে দাঁড়ায় অজয়। মুখ ফিরিয়ে আর বেশ উৎফুল্ল স্বরে কথা বলে—আপনি কি বলতে পারবেন, নটে চাঁপা কোথায় পাওয়া যায়?

প্রতিভা—নটে চাঁপা? না, চাঁপা নটে?

অজয়—না ; নটে চাঁপা। ছোট ছোট কড়ির মত গড়ন, একটু লালচে-হলুদ রং, আর খুব মিষ্টি সুগন্ধ।

প্রতিভা—আমি জানি না।

অজয় হাসে—কেউই জানে না, দেখছি। যাকে জিজ্ঞেস করি সেই বলে, জানি না, বলতে পারি না, কখনও দেখিনি। মনে হচ্ছে, নটে চাঁপা ফুল শুধু আমি আর সরযূ ছাড়া পৃথিবীর আর কেউই কখনও দেখেনি। যাই হোক্, শেষে এক ঠোঙা চাঁপা নিয়েই বাড়ি যেতে হবে। সরযূকে বলবো, এই নাও তোমার বোটানির মাইকেলিয়া চম্পকা ; নটে চাঁপা পাওয়া গেল না।

প্রতিভা—আজ বোধহয় আপনার বাড়িতে ফুলের কোন দরকার আছে?

অজয়—আছে।

প্রতিভা হাসে—বলতে আপনার আপত্তি আছে, কিসের দরকার?

অজয়—মনে হচ্ছে, আপনি অনেকটা বুঝেই ফেলেছেন। হ্যাঁ, আজ আমাদের বিয়ের বাৎসরিকী দিন। সরযূ বললে, যাও, দেখ চেষ্টা করে, নটে চাঁপা কোথাও পাও কিনা ; নইলে কিছু চাঁপাই নিয়ে এস।

প্রতিভা—কিন্তু সরযূদি কি এখন পারবেন, মালা-টালা গাঁথতে?

অজয়—না না, মালা গাঁথার ব্যাপার নেই। সেদিনও ছিল না। বালিশের পাশে কিছু চাঁপা

ফুল রেখে দিয়ে ঘুমিয়ে পড়বে সরযূ। এই একটু শখ ; এর বেশি কিছু নয়। এ বছর অবশ্য তারই মধ্যে একটু নতুন ব্যাপার আছে। চমৎকার মজার ব্যাপার। তার মানে...।

প্রতিভা--আপনি চুপ করুন। বেশি কথা আমার না শুনলেও চলবে।

অজয়--শুনলে আপনার বোধহয় ভালই লাগতো।

প্রতিভা--না। এসব কথা বলতে আপনার একটু লজ্জা থাকা উচিত।

অজয়--আপনি বোধহয় একটু ভুল বুঝেছেন। লজ্জার কথা হলে আমি আপনাকে সে-কথা বলতে যাব কেন? আমি তো পাগল নই।

প্রতিভা--তবে কী কথা?

অজয় হাসে—মজার কথা হলো, শুধু বালিশের কাছে চাঁপা ফুল রেখে নয় ; সরযূ আজ পাপিয়ার ফটোটাকেও বুকের উপর রেখে ঘুমিয়ে পড়তে চায়। আমাকে বলেছে, তুমি শুধু পাশে বসে আমার হাত ধরে রেখ, যেন ঘুমের মধ্যেই চলে না যাই।...আচ্ছা যাই।

প্রতিভার চোখের পাতা আবার থরথর করে কাঁপতে থাকে। না, আর মাথা ঝুঁকিয়ে চোখ লুকোতে হবে না। চলে গিয়েছে অজয়। বাঁচিয়েছে।

কিন্তু কী অস্বস্তি! বুকের ভিতরটা এত হাঁসফাঁস করছে কেন? সত্যিই যে কিছুই বুঝতে পারা যাচ্ছে না!

উপরতলায় উঠে গিয়ে বিছানার এক কোণে চুপ করে বসে থাকে প্রতিভা। শরীরটাকে একেবারে নিথর করে আর শক্ত করে কিছুক্ষণ বসিয়ে রাখতে পারলে বোধহয় স্বস্তি পাওয়া যাবে। নিজের বাগানে ফুল ফোটে না, সেজন্যে কোন কান্না নেই, কিন্তু পরের বাগানের ঝরা ফুল দেখে কান্না। এ যেন জনা পিসির ছোট ছেলে হাবুর কান্নার মত একটা বাতিকের কান্না।

ঘরে ঢোকে অনুপম ; সঙ্গে সঙ্গে চমকে ওঠে—এ কি? কাঁদছো কেন? কে তোমাকে টেলিগ্রামটা দেখালে? তুমি তো ইংরেজী পড়তে পার না।

চেঁচিয়ে ওঠে প্রতিভা—টেলিগ্রাম? কিসের টেলিগ্রাম? শিগগির বল।

অনুপম—তোমার এখন একবার গুপ্তিপাড়া না গেলেই নয়।

প্রতিভা--কেন? কী হলো? শিগগির বল। আমাকে না বলে-কয়ে কেউ চলে গেল নাকি?

অনুপম--হ্যাঁ।

প্রতিভা—কে? মা?

অনুপম—না ; তোমার বাবা। তোমার মা'র অবস্থাও ভাল নয়। কিন্তু কেঁদ না। চেষ্টা করে নিজেকে একটু সামলে রাখ। আমি তোমাকে গুপ্তিপাড়া পাঠাবার ব্যবস্থা এখনই করে দিচ্ছি।

ভবতোষবাবুর বাড়ির পাঁচিলের পাশে সেই নারকেল গাছের মাথাটা আর নেই। কালবোশেখীর ঝড়ে নয় ; সময়ের ঝড়ে ওটাকে শুকিয়ে মরিয়ে আর ঝরিয়ে দিয়েছে। গাছের ধড়টা শুধু দাঁড়িয়ে আছে। রাত্রিকালে চোখ পড়লে মনে হয়, ওটাও একটা মরে যাওয়া জীবনের প্রেতশরীর।

তিন বছর আগে ওই নারকেলের মাথা থেকে একটা শুকনো ঝুনো অনুপমের গাড়ির গ্যারেজের মাথায় ঝরে পড়তে যাঁর দুই চোখ জানালার আড়ালে থেকে কটমট করে উঠেছিল, সেই জগদম্বা দেবী অবশ্য আছেন। মাঝে মাঝে জানালার কাছে এসেও দাঁড়িয়ে থাকেন। কিন্তু কই, তাঁর চোখ দুটো তো একটুও কটমট করে তাকায় না। প্রতিভা বরং বেশ স্পষ্ট করে দেখতে পায়, কাঁদছেন জগদম্বা দেবী।

ভাগ্যের খবরগুলি ঠিক যুদ্ধেরই খবরের মত! এখানে হার ওখানে জয়। জগদম্বা দেবীর ছেলে নেই, একটি মাত্র মেয়ে। সে মেয়ে বিধবা হয়েছে। বাড়িটাকেও মারোয়াড়ীর কাছে বন্ধক রেখেছেন।

জয়ের খবর কতটুকু? প্রায় সবই তো হারের খবর: শেফালীদি গত বছর একবার এসে দেখা করে গিয়েছে। গিরিডি ছেড়ে কলকাতায় এসে সমরবাবু শুধু একটার পর একটা নতুন ব্যবসা ধরছেন আর ছাড়ছেন। লাভের মুখ দেখতে পান না, শুধু লোকসান। তাঁর সব ব্যবসা তাঁকে দিয়ে হাড়ভাঙা খাটুনি খাটিয়ে শুধু ফেল করে। ঘিয়ের কারবার ধরেছিলেন, সেটা অনেক টাকা ডুবিয়ে দিয়ে তারপর শেষ হয়েছে। একটা কাপড়ের দোকান কিনে নিয়ে এক বছর চালিয়েছিলেন। তারপর আর চালাতে পারেননি, তার মানে চলেনি। এইবার তৈরী হয়েছেন, একটা কল কিনবেন, গম পেষাইয়ের কল। শেফালীদির আটগাছি চুড়ি বেচে দিয়ে কলের দাম বায়না করে ফেলেছেন সমরবাবু। কথা বলতে গিয়ে কেঁদে ফেলেছিল শেফালীদি, আমি বুঝি না প্রতিভা, এত লোকের ব্যবসা চলছে শুধু ওর ব্যবসা চলে না কেন? এত খাটে মানুষটা, এত খাঁটি জিনিস দেয়, কারও কাছ থেকে একটি পয়সাও বাড়িয়ে দাম নেয় না, তবু ব্যবসা চলে না। আমি সত্যিই একদিন অনুপমবাবুকে জিজ্ঞেস করবো, বলে দিন তো, কী করলে আপনার ভায়রা মশাইয়ের ব্যবসার কপাল একটু ভাল হতে পারে।

প্রতিভা হাসে--কখ্খনো না, ভুলেও ও কর্মটি করো না। ও মানুষকে জিজ্ঞেস করে তোমার কোন লাভ হবে না।

শেফালীদি--কেন?

প্রতিভা--তুমি ওর কথা বুঝতেই পারবে না।

শেফালীদি--কী এমন কথা বলবেন যে, আমি বুঝতেই পারবো না।

প্রতিভা--যদি বলেন, সাহস করলেই ব্যবসা চলে, তবে? বল, কী বুঝবে?

শেফালীদি হাসেন--সাহস তো আছেই। দ্বারভাঙ্গার গাঁয়ে গাঁয়ে ঘুরে ঘি যোগাড় করতে গিয়ে রাত্রিবেলা একবার ডাকাতের হাতেই পড়তে হয়েছিল। ভদ্রলোক তো তাতেও ভয় পাননি। এই বয়সেও ডাকাতের সঙ্গে মারামারি করে পালিয়ে আসতে পেরেছিলেন।

প্রতিভা--আমি আর কী বলবো বল? মনে হয়, শুধু ওরকম সাহসে ব্যবসা চলে না। একটু অন্যরকম সাহস থাকা চাই।

শেফালীদি--আচ্ছা, আজ তবে যাই, প্রতিভা।

প্রতিভা--আবার এসো কিন্তু।

রানু বউদির চিঠি আর আসছে না। টাটানগরে যাবার পর থেকে কী যেন হয়েছে রানু বউদির। নিজের ভাগ্যটাকে গালমন্দ করে যে-সব কথা লেখেন রানু বউদি, তাতে মনে হয় যে, যেন কারও সৌভাগ্যের জন্য তাঁর মনে অনেক রাগ জমেছে। রানু বউদির চিঠি পড়ে বার বার হেসে ফেলতে হয়েছে। একটুও রাগ হয়নি। যাই হোক, সব সময় যে জানতে ইচ্ছে করে, বলাইদা কেমন আছেন, মণ্টু'আর টুলু কেমন আছে? রানু বউদি এত কথা লিখতে পারে, শুধু ওদের কথা লিখতে পারে না। অদ্ভুত। বলাইদাকে চিঠি দিয়েও কোন লাভ নেই। চিঠি লেখা অভ্যাস নেই বলাইদার। কোন কালেও ছিল না। গুপ্তিপাড়া থেকে শেষবারের মত চলে আসবার দিন বলাইদা বললে, চিঠি না লিখলে কিছু মনে করিস না পতু। আমার হাতুড়িমার্কা হাত কলম ধরতে পারে না। সত্যি, বিশ্বাস কর।

গুপ্তিপাড়ার বাড়িতে এখন কোন আলো জ্বলছে কি? বিশ্বাস হয় না। বাগ্দী-বুড়ো অনন্ত সে-বাড়ির একটা ঘরের এক কোণে এখন ঘুমিয়েই পড়েছে। সন্ধ্যা হলেই নেশা করে ; সে বুড়ো এখনও জেগে থাকবে কেমন করে? আলোই বা জ্বেলে রাখবে কেন?

কী ভয়ানক মিথ্যে কথা আর নিষ্ঠুর কথা বলতে পারেন ওই হাজরা মশাই। পরের মুখ থেকে শোনা কথা নয়, নিজের কানেই শোনা কথা। পুকুরঘাটের কাছে দাঁড়িয়ে আর বেশ জোরে জোরে চেঁচিয়ে বিশ্বনাথদা'র কাছে দুঃখ করছিলেন হাজরা মশাই : ওই চার বিঘের শোক পরেশবাবু আর সহ্য করতে পারলেন না। শেষ পর্যন্ত যা ছিল তা তো শুধু ওই চার

বিঘে। সহ্য করতে পারবেনই বা কেমন করে?

বিশ্বনাথদা'ও অদ্ভুত মানুষ। এমন একটা মিথ্যে কথাকে ধমক না দিয়ে শুধু বললেন-- হতে পারে।

বিশ্বনাথদা'র মা কিন্তু মা'র শিয়রে বসে মার শেষ নিঃশ্বাসের শব্দটাকে কান পেতে শুনেছিলেন আর খুব কেঁদেছিলেন।--স্বামীর শোক সহ্য করতে না পেরেই চলে গেল বেচারা।

শেফালীদির বাবা নরেন কাকা তো বাবার কথা মনে করে এই সেদিনও শেফালীদির কাছে বলেছেন, আর বলতে গিয়ে তাঁর চোখ ছলছল করেছে—বড়দা'র যে খুব সাধ ছিল, যাবার আগে যেন দেখে যেতে পারেন, দেশ স্বাধীন হয়েছে।

সবই মনে পড়ে। কিন্তু মনে পড়লে চোখের উপরে কোন কান্না ভেসে ওঠে না। পুরনো খবরের কাগজের লেখার মত এত বড় দুটো দুঃখের কথাও আজ বেশ পুরনো হয়ে গিয়েছে। বরং এখানে এই বারান্দার উপর দাঁড়িয়ে আর মাঝরাত পর্যন্ত আকাশের তারার দিকে তাকিয়ে ভাবতে ভাললাগে, মা বোধ হয় এখন আশ্চর্য হয়ে বাবার কানের কাছে ফিসফিস করে বলছেন, মেয়ে.টা এত রাতে ওখানে ওরকম করে দাঁড়িয়ে আছে কেন?

ভাবতে গিয়ে মনটা যেন হেসেও ওঠে। আজ সবই সম্ভব। ভয়ানক কষ্টের আঁচড়গুলিকেও মজার কথা দিয়ে হাসিয়ে দিতে পারা যায়।

কোথায় আছেন এখন অজয়বাবু, যিনি এই কাজের ওস্তাদ। বুক খালি করে চলে গেল যে চার-বছর বয়সের মেয়ে, কী যেন নামটা, পাপিয়া, সে মেয়ের ফটো বুকের ওপর রেখে ঘুমিয়ে পড়বার কথা, এটাও নাকি মজার কথা। সেদিন অজয়বাবুর কথা শুনে খুব আশ্চর্য লেগেছিল, কথাটা জগৎ-ছাড়া পাগলাটে আনন্দের কথা বলে মনে হয়েছিল। কিন্তু আজ খুব বুঝতে পারা যায় ; ঠিকই বলেছিলেন অজয়বাবু। ভাগ্যটাকে তুচ্ছ করে নিজের মনের মত করে বেঁচে থাকবার কায়দা ওরা বুঝে ফেলেছে, ওই অজয় আর সরযূ। কেমন করে বুঝলো? ননীকাকা বলেছিলেন, ভালবাসার মত আশ্চর্য জিনিস আর কিছু নেই।

মাঝে হঠাৎ একদিন এসেছিলেন অজয়বাবু। দেনার আরও দশটা টাকা শোধ করে দিয়ে গিয়েছেন। কিন্তু নীচে থেকেই রামপ্রসাদকে দিয়ে টাকাটা পাঠিয়ে দিয়ে চলে গেলেন। কারও অপেক্ষায় আর বসে থাকেননি। কিন্তু একটা ভাল খবর জানিয়ে গেলেই তো পারতেন, সরযূদির গলার ভিতরের ঘা একটু সেরেছে, কিংবা সেরেই গিয়েছে।

আজই সকালবেলা হঠাৎ কোথা থেকে বীণা এসে হাজির। গুপ্তিপাড়ার সেই বীণা, যে বীণাকে ছোটবেলায় একবার চুলের ঝুঁটি ধরে পুকুরের ঘাটের জলে একটা চুবুনি খাইয়ে দিয়েছিল প্রতিভা, সেই বীণা। সে রাগ বীণা বড় হয়েও ভুলতে পারেনি। বীণার বিয়ে দেখতে গিয়ে বেশ বিপদে পড়েছিল প্রতিভা। কপালে চন্দনের লবঙ্গছাপ নিয়ে আর রঙীন বেনারসী পরে বসে আছে আর কাঁদছে বীণা। প্রতিভা কাছে যেতেই আরও জোরে কেঁদে উঠলো বীণা, চললাম পতু, এবার খুঁজে দেখ, ঝুঁটি ধরে ঘাটের জলে চুবুনি দেবার জন্যে আর কাউকে পাওয়া যায় কি না।

সেই বীণা আজ কত হেসে হেসে ওর সেই জলে চুবুনি খাওয়ার দুঃখটাকেই একটা মজার গল্পের মত বলে গেল।—সত্যি, ছেলেবেলায় তুই বড্ড দুরন্ত ছিলি, পতু।

প্রতিভা—তুইও একটু বেশি রাগস্ত ছিলি, বীণা। কিছু একটা হলেই জন্মের মত আড়ি।

বীণা—তবু ভেবে দেখ তো, কী সুখের জীবনই না ছিল। আড়ি করতেও কত মজা ছিল। আর এখন...।

প্রতিভা—এখন কারও সঙ্গে আড়ি-টাড়ি করিস না?

বীণা—না ; এ একেবারে মাটির মানুষ। আমি যদি বলি, আবার সিগারেট খাচ্ছ কেন, তক্ষুনি সিগারেট ছুঁড়ে ফেলে দেবে। যদি বলি, মনুকে ঘুম পাড়িয়ে দাও। তক্ষুনি মনুকে

কোলে তুলে নিয়ে মাসি-পিসি গাইতে শুরু করবে।...তুমি কেমন আছ, শুনি।

প্রতিভা—ভাল আছি।

বীণা—কী রকম ভাল?

প্রতিভা—ডেলি প্যাসেঞ্জারের মত। ভোর হতেই ঘর থেকে বের হয়ে কাজের ট্রেনে চড়ি আর রাত হলে ট্রেন থেকে নেমে ঘরে ফিরে যাই।

বীণা হাসে—চালাকি! তোমার আবার কোন্ ছাই কাজ? এত ঝি-চাকর থাকতে তোমার আবার কাজ করতে হবে কেন? আমাকে বোকা পেয়ে যত বাজে কথা বোঝানো হচ্ছে।

প্রতিভা—বিশ্বাস কর।

বীণা—না, কাজ করলে তোমার আর ওই চেহারা হতো না।...সত্যি, তুই বেশ একটু মুটিয়েছিস পতু ; বেশ গিন্নী-গিন্নী চেহারা হয়েছে।

বীণা বেশ খুশি হয়ে আর হেসে হেসে এক থালা মিষ্টি খেয়ে চলে গেল।

বীণাকে একটুও মিথ্যে কথা বলা হয়নি। মনটা শুধু নিজের কাছে আছে, আর সবই ভদ্রলোকের নিয়মের শাসনে একেবারে নির্ভুল হয়ে কাজ করছে। ঘরের দরজায় টোকা পড়লেই তাড়াতাড়ি দরজা খুলে দিতে হবে, এটাও একটা নিয়ম। অঘোরে ঘুমিয়ে থাকা চলবে না। ডাক দিলেই সাড়া দিয়ে আর কাছে গিয়ে দাঁড়াতে হয়। হাত ধরে যখনই যা ইচ্ছে হয় বলেন চুপ করে শুনতে হয়। ভদ্রলোক যদি বলেন, কী, শুনতে লজ্জা করছে বুঝি, তখন লজ্জা পেয়ে হাসতেও হয়। প্রাণটাকে আর শরীরটাকে আর এ বাড়ির ইচ্ছার সঙ্গে চালিয়ে নিয়ে যেতে তো আর কোন অসুবিধে নেই, কষ্টও নেই। অভ্যাস হয়ে গিয়েছে। একঘেয়ে লাগছে বলে ডেলি প্যাসেঞ্জার তো ট্রেন থেকে লাফিয়ে পড়ে না।

কিন্তু এত রাত্রিতে এভাবে বারান্দায় দাঁড়িয়ে আকাশের তারা দেখবার কথা নয়। তবু দাঁড়িয়ে আছে প্রতিভা। মনের ভুলে যেন নিয়মটাকেই আজ ভুলে গিয়েছে, তা না হলে এ সময়ে নিজের ঘরের দরজা বন্ধ করে নিজেরই ঘরে বিছানায় শুয়ে থাকতো। হয় জেগে থাকতো, কিংবা ঘুমিয়ে পড়তো ; কিন্তু ঘরের ভিতরেই থাকতো।

কিন্তু পাশের ঘরে, যে-ঘরে এ সময়ে হয় আলো জ্বেলে কাজ করে, নয় আলো নিভিয়ে ঘুমিয়ে পড়ে অনুপম, সে ঘরের দরজা এখনও তালাবন্ধ।

তিন বছরের মধ্যে অনুপমের টাকার ভাগ্য নতুন করে ঝনঝনিয়ে বেজে উঠেছে কিনা, জানে না প্রতিভা। জানবার তো কথা নয়। শুধু বুঝে নেবার কথা, মাটির পোকা যেমন গর্তের মুখের বাইরে শুধু শুঁড় বের করেই বুঝতে পারে, দিন না রাত। অজগরের মাথার মাণিক হঠাৎ কুড়িয়ে পাওয়ার মত আর একটা ব্যাপার হলে সেটা এতদিনে বুঝতেই পারা যেত। আরও একটা স্টীল-সেফ আসতো, আরও একটা নতুন গাড়ি চলে আসতো। সুধার মা একদিন বলেছিল, ভবতোষবাবুর বাড়িটা দাদাবাবু কিনবেন বলে ঠিক করেছেন। কিন্তু এখনও যে কেনা হয়নি, সেটা বুঝতে পারা যায়। সুধার মা'ও আর কিছু বলেনি। কেনা হয়ে থাকলে, নিশ্চয় খবরটা জানিয়ে দিত। এ বাড়ি থেকে শুধু ওই এক সুধার মা'র সঙ্গে ভবতোষবাবুর বাড়ির ভিতরের একটু মেলা-মেশার সম্পর্ক আছে।

তবু ভদ্রলোকের এই সুখের ছবিঘরের ভিতরে কোথাও যে একটু-আধটু নতুন রঙের ঠাট চমকে ওঠেনি, তা নয়। প্রতিভার চিন্তার কাজ অনেক লঘু হয়ে গিয়েছে। বাজারসরকার দীনুবাবু আছেন। ভাঁড়ারের দরকার থেকে শুরু করে মোটরগাড়ির তেলের দরকার পর্যন্ত, সব কিছু সামলে রাখা এখন দীনুবাবুর দায়। ঘরের দরকারে প্রতিভার যদি কিছু বলবার থাকে, তবে সেটা দীনুবাবুকে বলে দিলেই হলো।

রামপ্রসাদের পক্ষে এখন বাইরের লোকের জন্য চায়ের এত ফরমাস খাটতে পারা সম্ভব নয়। আগে চৌরঙ্গীর সাহেবী হোটেলে রান্নার কাজ করতো, মাদ্রাজী কুক রাজুলু এখন

নীচের তলার ওই কাজের ঘরের অতিথিদের চা-সেবার ভার পেয়েছে। বাড়ির জন্য রোজের মাছ আর মাংস রান্নার কাজও রাজুলুর চাকরির কাজ। সুধার মা আজকাল মাছ-মাংস ছোঁয় না।

এ ছাড়া নতুন কিছু বলতে শুধু গেটের পাশের ঘর আর বারান্দাতে সকাল-সন্ধ্যা একগাদা মানুষের ভিড়। রামপ্রসাদ আজকাল আর বাইরে ছুটোছুটি করে না। ওই ভিড়ের মানুষগুলির কাছেই একটা টুলের উপর বসে থাকে। অনুপমের সঙ্গে একটু সাক্ষাতের কাঙাল, এক একটা শুকনো-মুখ মানুষের নাম-লেখা চিরকুট হাতে নিয়ে রামপ্রসাদ পৌঁছে দিয়ে আসে ওই কাজের ঘরের দরজার সবুজ পর্দার কাছে বসে আছে যে দারোয়ান বীরবাহাদুর, তারই হাতে।

কিন্তু গাড়ি করে যিনি আসেন, তিনি অবশ্য রামপ্রসাদের তদারকীর অধীন ওই গেটের-পাশের ঘর আর বারান্দায় এসে বেঞ্চের উপর বসেন না। তিনি সরাসরি ভিতরে গিয়ে ড্রইং-রুমের ভিতরে সোফার উপর বসেন, সেই ঘরেরই টেলিফোনে কথা বলে অনুপমের কাজের ঘরটাকে জানিয়ে দেন, আমি এসেছি।

জল বাড়েও না কমেও না, একরকম একটা স্রোতের মত এ বাড়ির টাকার ভাগ্যটাও বয়ে যাক না কেন। কিন্তু তা কি হবে? প্রতিভার মনটা যেন বাতাসে নতুন ধুলোর গন্ধ পেয়েছে। তাই সন্দেহ হয়, আবার ঝড় আসছে। তা না হলে এতদিন পর হঠাৎ ওরকম একটা কথা অনুপমের মুখের ভাষা হয়ে আবার বেজে উঠবে কেন? আজ ভোর হবার আগেই এ ঘরের বিছানা থেকে হঠাৎ নেমে পড়লো আর দরজা খুলে ঘরের বাইরে চলে গেল অনুপম। যাবার সময় শুধু একটি কথা বলে গেল—মনে হচ্ছে, তুমি একটা ডেড-বডি।

হ্যাঁ ঠিকই ডেড-বডি। কিন্তু জিজ্ঞেস করলে হতো, এই তিন বছরের মধ্যে কোনদিনও বুঝতে পারলে না কেন যে, আমি একটা ডেড-বডি? আজ হঠাৎ এই জ্ঞান চমকে উঠলো কেন?

তুমি তো ঠিক এই রকমটি চেয়েছিলে। এই ডেড-বডি যে তোমার সুখের সিংহাসন। সিংহাসন যেমন হ্যাঁ কিংবা না, কোন কথাই বলে না, ডেড-বডিও তেমনই কোন কথা বলেনি। রাজা যখন খুশি এসে সিংহাসনে বসেছেন আর খুশি হয়ে চলে গিয়েছেন। তবে আজ হঠাৎ এ রকম একট অখুশির ধিক্কার কেন?

চমকে ওঠে প্রতিভা। কী অদ্ভুত খুশির মূর্তি হয়ে আর আস্তে আস্তে হেঁটে যেন দুলতে দুলতে, বারান্দার সিঁড়ির মুখের দিক থেকে এ দিকেই আসছে অনুপম। অনুপমের দু'হাতে দুটো চামড়ার ব্যাগ। নিশ্চয়ই খুব ভারী ব্যাগ। তা না হলে অনুপমের ওই শক্ত কাঁধের দুটো দিক ওরকম একটু ঝুঁকে পড়বে কেন?

এগিয়ে আসে অনুপম। প্রতিভার কাছে এসেই একটা ব্যাগ প্রতিভার দিকে এগিয়ে দিয়ে বলে ওঠে—ধর। সঙ্গে সঙ্গে হেসে ফেলে অনুপম। ব্যাগটাকে দু'হাত দিয়ে ঠিকই ধরেছে প্রতিভা, কিন্তু ভারী ব্যাগটা যেন প্রতিভাকেই পাল্টা একটা টান দিয়ে ঝুঁকিয়ে কুঁজো করে দিয়েছে। আর-একটু হলে মেজের উপরেই পড়ে যেত ব্যাগটা, আর প্রতিভাও ধুপ করে বসে পড়তো।

ঘরের দরজার তালা খোলে অনুপম।—এস। প্রতিভাকেও ডাক দিয়ে ঘরের ভিতরে নিয়ে যায়, আর রুমাল তুলে কপালের ঘাম মুছতে থাকে। তার পরেই প্রতিভার মুখের দিকে তাকায়। ছটফট করে অনুপমের চোখের তারা। কী যেন বলতে চায় অনুপমের চোখের ওই ছটফটে তারা। বোধ হয় প্রতিভার এই নীরব শান্ত চেহারাকে সহ্য করতে না পেরে ছটফট করছে অনুপমের মনের একটা পুরনো আশা।

অনুপম বলে—তুমি তো একবার জিজ্ঞেসও করলে না, এই ব্যাগে কী আছে।

প্রতিভা—বল।

অনুপম—সোনার বার। এবার আর কারেন্সী নোটে আমার পাওনা টাকা নিতে রাজী হলাম না। যুদ্ধ থেমেছে, একটা এলোমেলো অবস্থা। কখন্ যে কোন্ নোট অচল হয়ে যাবে, তার কোন ঠিক নেই।...কিন্তু তুমি ওরকম করে তাকিয়ে আছ কেন? যেন মড়ার চোখের চাউনি।

প্রতিভা—জল খাবে তো, বল।

অনুপম—না। তুমি কি দোতলার সেই ঘরের ভিতরে আজ একবারও উঁকি দিয়ে দেখেছো?

প্রতিভা—কোন্ ঘরে?

অনুপম—যে-ঘরে তুমি আগে থাকতে।

প্রতিভা—না।

অনুপম—তবে চল, এখনই দেখবে চল, দেখিয়ে দিচ্ছি।

ঘরের ভিতরে ঢুকে অনুপম সুইচ টিপতে ঝকমকিয়ে হেসে উঠলো একটা প্রকাণ্ড রঙীন ছবি। তুলি দিয়ে আঁকা অনুপম রায়ের কী চমৎকার একটি রঙীন চেহারা!

অনুপম—এটা হলো উপহার। শর্মা কোম্পানী, যারা মিলিটারীর অর্ডার সাপ্লাই করে কোটিপতি হয়েছে, তারাই দিয়েছে। আর, এটা হলো একটা মানপত্র। এটা দিয়েছে একটা অ্যাসোসিয়েশন, যারা দেশের গরীব লোকের ছেলেমেয়ের শিক্ষার জন্য প্রায় পঞ্চাশটা ফ্রী স্কুল চালায় ; তারাই কাল সন্ধ্যাবেলা আমাকে, বলতে গেলে একরকম জোর করেই নিয়ে গেল। আমি অবিশ্যি আগেই টের পেয়েছিলাম, ওরা একটা ঘটা করে সংবর্ধনার কাণ্ড না করে ছাড়বে না।...ও কি? তোমার চোখ দেখে মনে হচ্ছে, তুমি যেন নাক সিঁটকে একটা আস্তাকুঁড়ের জঞ্জালের দিকে তাকিয়ে আছ।

প্রতিভার কাছে এগিয়ে যায় অনুপম। শক্ত হয়ে দাঁড়ায়। আর প্রতিভার একটা হাত শক্ত করে চেপে ধরে।—বল।

প্রতিভা—কী বলবো?

—এখনই যদি তোমাকে গুপ্তিপাড়ার বাড়িতে ফেরত পাঠাতে চাই, তবে চলে যাবে তো?

—না।

—তবে বল, এখানে তোমাকে সুখে থাকতে কিসের ভূতে কিলোচ্ছে?

—কোন ভূতে কিলোচ্ছে না, শুধু তুমি আর ওরকম করে কথা বলো না, তাহলেই সুখে থাকবো।

—এই তিন বছরের মধ্যে হীরের দুল কানে দিতে তোমার ইচ্ছা হলো না কেন?

—ইচ্ছে না হলে আমি আর কী করতে পারি?

—এটা যে গুপ্তিপাড়ার চৌধুরী-মার্কা মেজাজের কথা হয়ে গেল।

—তোমার তাই মনে হয়েছে, তাই ওকথা বলছো।

—আমাকে অপমান করবার জন্য তোমার মনে একটা জেদ চেপেছে। এই জেদটাই হলো তোমার আসল সুখ।

—তোমার কথায় আর ইচ্ছায় উঠছি বসছি, তবু এ কথা বলছো?

—এটাও তো একটা চৌধুরী-মার্কা মেজাজের জীবন। কিন্তু লোক বলবে, সেই মেছুনিটার জীবন। মেছুনি একদিন ওর মিতিন এক মালিনীর বাড়িতে গিয়েছিল। রাত্রিবেলা মালিনীর ঘরের ঝুড়িভরা ফুলের গন্ধে মেছুনির ঘুম হয় না। মেছুনি শেষে ওর আঁসচুপড়ির উপর জল ছিটিয়ে নিয়ে নাকের কাছে ধরে রেখে শুয়ে পড়লো, একঘুমে রাত পার করে দিল।...তুমিই না আমাকে তোমার শেফালীদির নামে একটা গল্প শুনিয়েছিলে আর হেসেছিলে।

—কী গল্প?

—অভ্র খনির ভেতর থেকে হঠাৎ যেদিন লাখ টাকার মাল বের হলো, রাতারাতি

ভাগ্যবান হয়ে গেলেন সমরবাবু ; সেদিন থেকে সমরবাবু আর শেফালী নাকি প্রায় রোজই সন্ধ্যাবেলা গলা জড়াজড়ি করে বসে একসঙ্গে গান গাইতো।

--হ্যাঁ।

--কিন্তু তুমি কী করলে? আমাকে জব্দ করবার জন্যে রাতারাতি একটা ডেড-বডি হয়ে গেলে। আমি অনেক আশা করেছিলাম প্রতিভা, তুমি একদিন তোমার ভুল বুঝবে। আজ বেশ বুঝতে পারছি, আমার আর আশা করবার কোন মানে হয় না।

--তুমি বল, আমি কী করলে তুমি...।

--বলবো?

--বল।

--তুমি এখুনি হীরের দুল কানে দিয়ে এসে আমার কোলে বসো, গলা জড়িয়ে ধর, আর চুমো খেয়ে বল, ভুল করেছি, ক্ষমা কর।

অনুপমের মুখের দিকে তাকায় প্রতিভা। চোখের পাতা কাঁপে, বুকের ভিতর থেকে উথলে ওঠা একটা নিঃশ্বাসকে ঢোঁক গিলে দমিয়ে দেয়।

--এখনি আসছি। ঘর ছেড়ে চলে যায় প্রতিভা আর এক মিনিটের মধ্যেই ফিরে আসে।

প্রতিভার কানে হীরের দুল। প্রতিভার দুই হাত অনুপমের গলা জড়িয়ে ধরে। প্রতিভার মুখটাও অনুপমের মুখের উপর পড়ে আর আকুল হয়ে বলে, ভুল হয়েছে, ক্ষমা কর।

অনুপম রায়ের কাজের ঘরের চার-চারটে আলোর তেজ এখন ঝকঝকিয়ে হাসতে পারে। কারণ, কালো কাপড়ের সেই আবরণ আর নেই। যুদ্ধ তো নেই।

আজকাল অনুপমের এই ঘরে সন্ধ্যা কিংবা সকালের বৈঠকে চন্দ্রবাবু আর সূর্যবাবু ছাড়া বাইরের আরও কেউ একজন থাকেন। কাল এসেছিলেন জুট মিলের মথুরানাথ আগরওয়ালা, পরশু এসেছিলেন গ্যারিসন এঞ্জিনিয়ার মেজর গিলবার্ট, তার আগের দিন কেরোসিনের স্টকিস্ট শরৎ মল্লিক। আজ এসেছেন পুলিসের রায়সাহেব বসন্ত দত্ত।

বসন্ত দত্তের রোগা শরীরে মটকার ঢিলে পাঞ্জাবি, পরনে মিলের মোটা ধুতি আর পায়ে একজোড়া হরিণ-ছালের চটি। বসন্ত দত্ত হাসেন--সত্যিই, খাকি উর্দির ভার আর সহ্য হয় না চন্দ্রবাবু ; না শরীরে, না মনে।

সূর্যবাবু--রিটায়ার করতে চান?

বসন্ত দত্ত--ইচ্ছে হয়। কিন্তু তখুনি আবার মনটা নরম হয়ে যায়। অন্তত রায়সাহেবীটা দূর হলে বাঁচি।

অনুপম--ওটা বোধহয় দূর হয়েই যাবে।

বসন্ত দত্ত--বোধহয় স্বাধীনতা এসেই যাবে। কী মনে করেন?

অনুপম--মনে করতে তো ভালই লাগে।

চন্দ্রবাবু--হিটলারের শেষটা কিন্তু খুবই করুণ। কে ভেবেছিল যে...।

বসন্ত দত্ত--আমি কিন্তু ভেবেছিলাম, চন্দ্রবাবু। ধরাকে সরা জ্ঞান করে, মানুষের জীবনের উপর শুধু জোরের দাপট দেখালে তার পরিণাম কখনও ভাল হতে পারে না।

সূর্যবাবু--আমাদের ব্রিটিশ প্রভুদের কীর্তিটাও কি কম নিষ্ঠুর? দেশটাকে যেমন দুর্ভিক্ষ দিয়ে মেরেছে, তেমনই গুলী করেও মেরেছে। আমি মনেপ্রাণে প্রার্থনা করি, এরা শিগ্‌গির নিপাত যাক।

চন্দ্রবাবু--নিপাত যাবে বলেই মনে হচ্ছে।

অনুপম--আমার ধারণা, আমাদের দেশের জীবনে আরও কঠিন পরীক্ষার দিন এগিয়ে আসছে।

সূর্যবাবু—আসুক, আসুক। না পুড়লে সোনা শুদ্ধ হয় না।

অনুপম—খুব সত্যি কথা।

চন্দ্রবাবু—কান্না আর ব্যথার ভিতর দিয়েই নবজন্ম দেখা দেয়।

অনুপম—আমার যদি ক্ষমতা থাকতো, তবে আমি আজই ওই ভিক্টোরিয়া মেমোরিয়ালের সব ছবি-টবি সরিয়ে দিয়ে আমার সব চেয়ে প্রিয় একটা ইচ্ছা সার্থক করে নিতাম।

বসন্ত দত্ত—আজ্ঞে?

অনুপম—আমি ওটাকে একটা ফ্রী মেটার্নিটি হোম করে ফেলতাম। ফুটপাথের ওপরে শিশুর জন্ম হয়, এমন ভয়ানক ঘটনা শুধু আমাদের এই দেশেই সম্ভব হয়. আগে হতো জারের রাশিয়াতে। আমরা শুধু চোখ বুজে লজ্জা আর অপমান ভুলে থাকতে চেষ্টা করি।

চন্দ্রবাবু—আপনি বোধহয় জানেন না, বসন্তবাবু; নতুন হাসপাতালটার একজন ট্রাস্টি হয়েছে অনুপম। সে হাসপাতালের মেটার্নিটি ওয়ার্ডের চেহারা একবার দেখে আসবেন। এরকম সুব্যবস্থা কোন লণ্ডন-হাসপাতালেও আছে কিনা সন্দেহ।

বসন্ত দত্ত—নিশ্চয় নিশ্চয় ; একদিন গিয়ে দেখে আসবো। ভগবান অনুপমবাবুকে আরও বড় সেবার ট্রাস্টি হবার শক্তি দিন।

সূর্যবাবু—আমাদের অনেক দোষ আছে, বসন্তবাবু। শুধু ব্রিটিশকে নিন্দা করে আর কী হবে? তবু মাঝে-মাঝে মনে হয়, আমরা একেবারে মরে যাইনি। নিজের জোরে এখনও কিছু করতে পারি ; হ্যাঁ, ইচ্ছেটা আন্তরিক হবে, তবে তো?

অনুপম—কেবিনেট মিশনের কথাবার্তা শুনে মনে হচ্ছে, এবার ব্রিটিশের ইচ্ছেটাও বোধহয় একটু আন্তরিক। স্বাধীনতা দিতে চায়।

চন্দ্রবাবু—সেই জন্যেই তো আমি তোমাকে সেদিন বলেছিলাম অনুপম, এসোসিয়েশনে তোমার বক্তৃতাতে কেবিনেট মিশন সম্পর্কে খুব কড়া করে কিছু বলো না।

দরজার সবুজ ভেলভেটের পর্দা সরিয়ে ঘরের ভিচরে উঁকি দেয় একটা মুখ। আপত্তির ভঙ্গীতে মাথা নাড়ে অনুপম, উঁহুঁ, এখন নয় পুলকবাবু, একটু পরে আমি নিজেই আপনাকে ডাকবো।

পুলকবাবু—পাঁচটা প্রি-পেড টেলিগ্রাম এসেছে। অন্তত এগুলোর জবাব এখনই দেওয়া উচিত, স্যার।

অনুপম—আর পনের মিনিট অপেক্ষা করা কি চলে না?

পুলকবাবু—তা চলে। তা ছাড়া, অনেকগুলি চিঠি এসেছে, যেগুলো প্রাইভেট বলে মনে হচ্ছে। কয়েকটা চিঠি তো প্রায় দশ দিন হলো এসে পড়ে রয়েছে। এসব চিঠি তো আমি খুলতে পারি না, স্যার।

অনুপম—সব রেখে দিন। আমি একটু পরে নিজেই দেখবো।

পুলকবাবু—এর মধ্যেও খুব তাড়াতাড়ি জবাব দেবার মত জরুরী চিঠি থাকতে পারে।

অনুপম—আছে হয়তো। কিন্তু শুধু আর পনর মিনিট অপেক্ষা করুন।

পুলকবাবু চলে গেলেন। চন্দ্রবাবু বলেন—অনুপম বেশ ভাল একটি সেক্রেটারী পেয়েছে। খুব নম্রস্বভাব আর খুব খাটিয়ে মানুষ।

বসন্ত দত্ত—কে?

চন্দ্রবাবু—পুলক নামে এই ছেলেটি ; তিনটে বছর আমেরিকার কয়েকটা বেশ ভাল কাগজের ইণ্ডিয়া-করেসপণ্ডেন্ট ছিল এই পুলক।

অনুপম—আমি ভেবে ঠিক করে রেখেছি, যদি আমার কখনও একটা সাপ্তাহিক কাগজ বের করবার দরকার হয়, তবে পুলকবাবুকেই এডিটর করে দেব।

বসন্ত দত্ত—দেরি করবেন না অনুপমবাবু। বের করেই ফেলুন।

অনুপম--ইচ্ছে তো আছে।

সূর্যবাবু হাসেন—ইচ্ছেটাকে একটু আন্তরিক করে ফেলতে অসুবিধা কোথায়?

অনুপমও হাসে—বউদি যদি কবিতা লিখতে রাজি হন, তবে আর দেরি করবো না। এই বছরেই বের করে ফেলবো।

বসন্ত দত্ত—সত্যি, কবিতার মত জিনিস হয় না।

চন্দ্রবাবু—আমি বলি, গান।

অনুপম--কোন্ গান? তোমা বই আর জানিনে?

সূর্যবাবু--এঃ, তুমি আমার আব্রু নষ্ট করে দিচ্ছ, অনুপম।

চন্দ্রবাবু--শুনলাম, গানের কনফারেন্সটাও নাকি তোমাকে এসে ধরেছে।

অনুপম--হ্যাঁ, বলছে আপনাকেই উদ্বোধন করতে হবে।

বসন্ত দত্ত—করুন করুন। আপনারা না করলে কে আর করবে? ব্রিটিশরাজ তো আমাদের গানের মাথার ওপরেও লাঠি মারতে ছাড়েনি।

অনুপম--সেটা তো আপনিই আমাদের চেয়ে বেশী জানেন।

বসন্ত দত্ত--জানি বইকি। শুধু ওই এক কতকাল পরের পিছনে তাড়া করে কি কম ছুটতে হয়েছে, মশাই? সে-সব কথা মনে পড়লে লজ্জা বোধ করতে হয়। সেই জন্যেই তো ইচ্ছে করছে, আজই রিটায়ার করি।

অনুপম--না না, বাকি যে দু-তিনটে বছর আছে, ভালয় ভালয় থেকেই যান। আচ্ছা, এখন তাহলে...।

দরজার পর্দার দিকে তাকিয়ে অনুপম ডাক দেয়—বীরবাহাদুর! তুম হ্যায়?

--হুজুর। পর্দার ফাঁকে উঁকি দেয় দারোয়ান বীরবাহাদুর।

অনুপম—ঠিক হ্যায়।...আচ্ছা এখন তাহলে কাজের কথাই হোক, বসন্তবাবু।

কাজের ঘরে কাজের কথা চলতে থাকে। এ ঘরের পর পর দুটো ঘরের পরের একটা ঘরে সেক্রেটারী পুলকবাবুর দুই হাতের ব্যস্ততা পুরনো চিঠির জবাব টাইপ করে করে বাজতে থাকে। গেটের পাশের ঘরে সাক্ষাতের ভিড় রামপ্রসাদের সঙ্গে কথা বলে ; চাপা স্বরে বাজতে থাকে ব্যস্ত মিনতির কলরব। ভিতর দিকের বারান্দার পাশের একটি ঘরে ব্যস্ত হয়ে বাজতে থাকে কাপডিশের শব্দ ; চা তৈরী করছে মাদ্রাজী কুক রাজুলু। গমগম করে বাজছে আর-একটা শব্দ, জলের পাম্পের সুইচ টিপে দিয়েছে দুর্গাবালা, উপরে উঠছে জল। রান্নাঘরে খুন্তির শব্দ, মোচার ঘণ্ট রাঁধছে সুধার মা। গ্যারেজ ঘরে গাড়ির ইঞ্জিনের গর্জনের শব্দ, রেস করে করে ব্যাটারির তেজ পরীক্ষা করছে অনাদি ড্রাইভার।

শুধু একজন, দিনমানে যার কোন কাজ থাকে না, তারই ঘরে কোন শব্দ নেই। আয়নার সামনে চুপ করে দাঁড়িয়ে সে এখন একটা কানের লতি টিপে টিপে ভাবছে, আর যেন একটু আশ্চর্যও হয়ে যাচ্ছে, হীরের দুল তো এমন কিছু ভারী নয়, শুধু সেই রাত্রিতে একবার পরে নিয়েই আবার খুলে ফেলা হয়েছে, তবু এখনও কানের এ-জায়গাটা এত ব্যথা-ব্যথা করছে কেন?

যাকগে ; কিন্তু এই ব্যথার চেয়েও বেশি জ্বালা নিয়ে নতুন করে আর-কোন ব্যথা যেন দেখা না দেয়। স্বামীর ইচ্ছার ডাকের কাছে স্ত্রী তার প্রাণের সব সাড়া বন্ধ করে গুটিয়ে রাখবে, আর, একটা ডেড-বডি হয়ে পড়ে থাকবে, এটা ভুল বইকি। খুব ভুল। কিন্তু স্বামীর ইচ্ছা কি ওরকম করে একটা সম্রাটের হুকুমের মত কথা বলে?

শেফালীদির সঙ্গে তুলনা করে আমার দোষ ধরলেন ভদ্রলোক। জিজ্ঞাসা করবার অধিকার নেই, সেই অধিকার কবেই মরে গিয়েছে, মেরে ফেলা হয়েছে, তা না হলে জিজ্ঞেস করতে পারা যেত, শেফালীদির সঙ্গে আমার তুলনা করলে কেন? শেফালীদি কি জানতো না যে,

সমরবাবুর সেই একলাখ টাকার ভাগ্যটা কেমন করে আর কোথা থেকে হঠাৎ দেখা দিয়েছিল? তুমি তো সে-রাতেও বলতে পারলে না, কে কেন আর কিসের জন্য তোমাকে এত সোনা দিল? সমরবাবুর লাখ টাকা দেখে শেফালীদির গর্ব হবেই তো ; সে গর্ব স্বামীর গলা জড়িয়ে ধরে গান তো গাইবেই। কিন্তু তুমি কি আমাকে ওই গর্ব এনে দিতে পেরেছ?

বেশ মজার হুকুম। জল নেই, সাঁতার দিতে হবে। ফুল নেই, মালা গাঁথতে হবে। নেশা নেই তবু মাতাল হতে হবে ; গুপ্তিপাড়ার ভোলা স্যাকরার মত। রোজ রাত্রিবেলা মদ খেয়ে মাতাল হতো আর চিৎকার করতো ভোলা স্যাকরা। কিন্তু সর্বস্ব নষ্ট করে যখন ভিখিরীর মত দশা হয়ে গেল ভোলা স্যাকরার, পয়সার অভাবে মদ কিনতে পারতো না, তখনও ঠিক রাত্তির হলেই ঘরের দাওয়ার ওপর টলে টলে হাঁটতো, বেলেল্লা স্বরে চিৎকার করতো আর লাঠির বাড়ি মেরে মেরে ঘরের চালাটাকে ভেঙ্গে তছনছ করে দিত।

হেসে ফেলে প্রতিভা। সে হাসিতে শব্দ নেই। আয়নাতে এই হাসির চেহারা দেখলে আরও হাসি পায়। প্রতি বছর দোলের আগে পুকুর ঘাটের কাছে ঢোলক বাজাতো ছিদেম পটুয়া, আর পটের ছবি দেখিয়ে গান গাইতো। বোকা আহ্লাদী লোভ করে চিনির ভাঁড় চেটেছে, তাই ঠোঁটে পিঁপড়ে কামড়েছে। তবু সেই পিঁপড়ে কামড়ের জ্বালা নিয়ে পটের আহ্লাদীর ঠোঁট দুটো কী অদ্ভুত হাসছে।

হাসি পাবেই বা না কেন? প্রতিভার হাত-পাগুলোকে সত্যিই যে বিনা নেশায় মাতলামি করতে হয়। হাসতে হয়। হাত ধরে কথা বলতে হয়। অনুপমের জীবনের এক-একটা রাত যেন জীবন্ত সুখে সুখী হয়। প্রতিভাকে যেন একটা ইচ্ছাহীন ডেড-বডি বলে সন্দেহ করে আবার দুঃখ না পায় প্রতিভার স্বামী, অনুপম রায়।

এভাবেও চলেত পারা যাবে। চালিয়ে নিতে পারা যাবে। ভদ্রলোক যদি এতেই সুখী হতে চায়, তবে এতেই সুখী হোক। মাঝে মাঝে মাঝরাতে প্রতিভার এই ঘরের দরজাতে ভদ্রলোকের ইচ্ছার টোকা টক-টক করে বাজবে, দরজা খুলে দিয়েই প্রতিভাকে একটা অপেক্ষা-বিহুল মুখ তুলে হাসতে হবে, আর হাত বাড়িয়ে হাত ধরে বলতে হবে, এস। চলবে না কেন? চলেই যাবে। তবু তো, যা-ই হোক না কেন, এটা তো এই ভদ্রলোকেরও একটা অদ্ভুত তোমা বই আর জানিনে দশার টোকা। যদি সূর্যবাবুর ছায়ার সঙ্গে আবার কোনদিন দেখা হয়ে যায়, তবে হয়তো লজ্জা-টজ্জা না করে বলে দিতেও পারা যাবে, আপনার কর্তাটির মত এ বাড়ির ভদ্রলোকেরও...না, না, তুলনা করলে খুব ভুল করা হবে। গানের পাখি রোজ একই গাছের ডালে এসে বসে ; ভাবতে ভাল লাগে। কিন্তু তেষ্টার বাঘ রোজ একই ঝরনার জল খায়, ভাবতে, কেমন লাগে? ঝরনার জল কি মনে করতে পারে যে, তার জীবনটা ধন্য হয়ে গেল?

দরজার কাছে এসে দাঁড়িয়েছে সুধার মা, তার পিছনে এক মহিলা। সরু পাড় ধুতি পরেছেন মহিলা, আর দু'হাত দিয়ে মুখ ঢেকে রেখেছেন। সুধার মা বলে—বর্ধমান থেকে এসেছেন।

মুখের উপর থেকে হাত সরিয়ে নিয়েই ফুঁপিয়ে উঠলেন মহিলা—বর্ধমান থেকে তিনদিন হলো কলকাতায় এসেছি। এখন ভবানীপুর থেকে আসছি।

চমকে ওঠে প্রতিভা—আপনি? বাণীদি?

সতরঞ্চি দিয়ে জড়ানো একটা বিছানা, আর দুটো বাক্স নিয়ে এসে রামপ্রসাদও এই ঘরের দরজার কাছে দাঁড়ায়—কোথায় রাখবো, বলে দিন মা।

প্রতিভা—এখানেই রাখ।

চলে গেল সুধার মা, চলে গেল রামপ্রসাদ। বাণী হঠাৎ ব্যাকুলভাবে এগিয়ে এসে প্রতিভার হাত ধরে—আমার সর্বনাশ হয়ে গিয়েছে, বউদি।

প্রতিভা--কবে?

বাণী--এক বছর হলো। যুদ্ধে গিয়েছিল, যুদ্ধেই শেষ হয়ে গেল। এক চিঠিতে লিখলে, ছুটি পেয়েছি, এবার বাড়ি ফিরবো। তার একমাস পরেই সরকারী চিঠি এল, সে আর ফিরবে না, চিরকালের ছুটি নিয়ে সরে পড়েছে।

প্রতিভা--ঘরের ভিতরে এসে বসুন, বাণীদি।

ঘরে ঢুকে শ্রান্তভাবে মেজের উপরেই বসে পড়ে বাণী।--বর্ধমানের মেয়ে-স্কুলে পড়াবার যে চাকরিটা করতাম, সেটাও গিয়েছে। একটি খাঁটি অভাগী হয়ে পথেই বসে পড়েছি, বউদি। কী করবো, কোথায় যাব, বুঝতে পারছি না।

প্রতিভা--চাকরিটা গেল কেন?

বাণী--কপাল। স্কুলে আমার দুটো কাজ ছিল। পড়ানো আর গান শেখানো। আগের মত পড়িয়ে যাচ্ছিলাম ঠিকই, কিন্তু আগের মত গান আর গলায় এল না। কত চেষ্টা করলাম, তবুও না। সেক্রেটারীর কাছে অনুরোধ জানিয়েছিলাম, দয়া করে আমাকে গান থেকে রেহাই দেওয়া হোক। কিন্তু রাজি হলেন না সেক্রেটারী। বললেন, গানের জন্যেই তো আপনাকে রাখা ; আপনি যা পড়ান সেটা এমন কিছু বিদ্যের কাজ নয় যে, আপনাকে পঞ্চান্ন টাকা মাইনে দেওয়া চলতে পারে। অগত্যা...।

প্রতিভা--ভবানীপুরে আপনার কে আছেন?

--আমার দেওর। কিন্তু দেওরের বাড়িতে জায়গা হলো না।

--কেন?

--জা কোন কথাই বললে না। দেওর তবু বললে, এখানে জায়গার অভাব, আপনার খুব অসুবিধে হবে।...কাজেই তুমি এখন যদি অনুদা'কে একটু বলে কয়ে...।

--আপনি এ কী কথা বলছেন বাণীদি। আপনি আপনার দাদাকে যা বলবার বলবেন, এর মধ্যে আমি তো কেউ নই।

--ও কথা বললে কি চলে, বউদি? তুমি খুশি হয়ে রাজি না হলে আমার কি এখানে থাকা চলবে? শুধু আমার একটা চাকরি যোগাড় করতে যতদিন লাগবে, ততদিন। তারপর চলে যেতে আমি আর একটি দিনও দেরি করবো না।

--আপনি আমাকে ভুল বুঝলেন, বাণীদি। আমি খুশি হয়েই আছি, আমি রাজি হয়েই আছি।

--সেদিন আমিই তো তোমার কপালে বরণডালা ছুঁইয়ে ছিলাম, যেদিন তুমি প্রথম এ বাড়িতে এলে।

--সব মনে আছে। আপনাকেও কতবার মনে পড়েছে।...আচ্ছা দেখুন তাহলে, আপনাকে একটা জিনিস দেখিয়ে দিচ্ছি।

হাসতে থাকে প্রতিভা। তারপরেই আলমারি খুলে একটা বই বের করে নিয়ে বাণীর হাতের কাছে তুলে ধরে--এই নিন।

চমকে ওঠে, হাসতে থাকে, তারপর কেঁদে ফেলে বাণী--আমার এই বই তুমি এত যত্ন করে তুলে রেখেছ? আমি যে এই বইটাকে খুঁজে খুঁজে হয়রান হয়েছি। ভেবে ভেবে ঘুম হয়নি, কোথায় হারিয়ে ফেললাম বইটাকে? বুকের ভিতরে একটা অলুক্ষণে ভয় ছমছম করতো। যুদ্ধের কাজে রওনা হয়ে যাবার দিন বিদায় নেবার সময়, সে যে এই বইটা আমাকে উপহার দিয়ে বলে গেল, যখনই আমার কথা ভেবে মন খারাপ হবে, তখনই এই বইটা পড়বে।

বইটাকে তুলে নিয়ে কোলের উপর রেখে দিয়ে আবার কাঁদতে থাকে বাণী। তারপরেই হাঁপ ছেড়ে আর চোখ মুছে কথা বলে--অনুদা'র সঙ্গে কখন দেখা হতে পারে?

প্রতিভা—দেখা হবেই। সেজন্যে আপনি ব্যস্ত হচ্ছেন কেন?

বাণী—অনুদা'কে চিঠি দিয়েছিলাম। উত্তর পাইনি। কিন্তু অনুদা কি ভুলতে পারে যে, আমিই অনুদার একমাত্র বোন। অনুদার একমাত্র মামার একমাত্র মেয়ে আমি। এ বাড়ির শুভ কাজের দরকারে আপনজন খুঁজতে গিয়ে আমারই কথা মনে পড়েছিল অনুদা'র।

প্রতিভা—সেইজন্যেই তো বলছি, আপনি মিথ্যে এত চিন্তে করছেন।

বারান্দা ধরে জুতো-পরা পায়ের শব্দ বাজতে বাজতে এই ঘরেরই দিকে এগিয়ে আসে। এসেই পড়ে। অনুপম বলে—সত্যিই যে, বাণীই এসেছে, দেখছি।

চার-পাঁচটে খোলা চিঠি ক্লিপ-আঁটা এক সঙ্গে অনুপমের এক হাতে ঝুলছে। অনুপম বলে—তোমার চিঠি ঠিক সময়েই এসেছে, বাণী। কিন্তু খুলতে প্রায় সাত-আটটা দিন দেরি হয়ে গেল। আজ এই কিছুক্ষণ আগে চিঠি খুলেছি। কিন্তু জবাব দেবার দরকার হলো না। রামপ্রসাদ খবর দিল, বর্ধমানের দিদি এসেছেন।

অনুপমের পায়ে হাত ছুঁইয়ে প্রণাম করে নিয়েই আবার দু'হাতে মুখ ঢাকে আর ফোঁপাতে থাকে বাণী।

অনুপম—আর কেঁদে কোন লাভ নেই। যা হবার তো হয়েই গিয়েছে। তুমি এখানে থাকবে, তাতে আমার আবার কিসের অসুবিধে? কিছুই না।

প্রতিভার দিকে তাকিয়ে কথা বলে অনুপম—তুমিই দেখে-শুনে বাণীর জন্য একটা ঘর ঠিক করে দাও।

হাতের চিঠির গুচ্ছ নেড়ে-চেড়ে মনে মনে পড়তে থাকে অনুপম। তারপর বলেও ফেলে--সবাই দেখছি কষ্টে পড়েছে, থাকবার ঠাঁই চায়।

চলে যেতে যেতেই একবার থমকে দাঁড়ায়, আর, হাতের একটা চিঠির লেখার দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকেই আবার ফিরে আসে অনুপম।

—বাণী, কে এই মহিলা, যে তোমার নাম করে লিখেছেন যে, তুমি তার অবস্থার সব কথা জান?

বাণী—কে? তবে কি মুক্তি লিখেছে এই চিঠি?

অনুপম—হ্যাঁ, মুক্তি সোম।

বাণী—রামপুরহাট থেকে?

অনুপম—হ্যাঁ।

বাণী—মুক্তির দুর্ভাগ্যের সব কথা শুনলে তোমার চোখে জল এসে যাবে, অনুদা। ওরই স্বামীর নাম জয়ন্ত সোম, যার কথা তুমিও নিশ্চয়...।

অনুপম—আমি কিছুই জানি না।

বাণী—আগস্ট হাঙ্গামার সময় গ্রেপ্তার হয়ে সেই যে জেলে গেলেন জয়ন্ত সোম, আর ফিরলেন না। মুক্তির আর আমার প্রায় একই রকমের দুর্ভাগ্য, অনুদা। জেলে থাকতেই মারা গেলেন জয়ন্তবাবু।

অনুপম—মহিলার আপনজন বলতে কি কেউই নেই?

বাণী—আছেন বইকি। এক রায়বাহাদুর ভাসুর আছেন, তিনি মুক্তিকে ঘরে ঠাঁই দিতে পারেননি। কাজেই বর্ধমানে এক পিসির বাড়িতে তিনটে বছর ছিল। তখন আমার কাছে প্রায় রোজই আসতো মুক্তি। খুব শান্ত স্বভাবের মেয়ে। পিসির বাড়িতে দাসীর মত খাটতে হতো, তবু কোনদিনও আমার কাছে পিসির নামে একটাও নিন্দের কথা বলেনি। পিসি মারা গেলেন, আর পিসেও বললেন, তুমি অন্য কোথাও তোমার ঠাঁই খুঁজে নাও। অগত্যা রামপুরহাটে চলে গেল মুক্তি। সেখানে এক বুড়ো পিসে আর বুড়ি পিসি। অভাবে অনটনে তাদেরই দিন চলে না।

অনুপম—মুক্তি সোম লিখছে, পিসে আর পিসি দুজনেই শিগ্‌গির কাশী চলে যাবেন আর সেখানেই থাকবেন।

বাণী—তাই নাকি? তাহলে তুমি দয়া করে মুক্তির অবস্থার কথাটা একটু ভেবে দেখ, অনুদা।

অনুপম—মুক্তি সোমও তাই লিখেছে। খবরের কাগজে আমার কথা পড়ে মুক্তি সোমের ধারণা হয়েছে, আমি ভগবানের চেয়েও বেশি দয়ালু। হেসে ফেলে অনুপম।

বাণী হাসতে চেষ্টা করে—দুঃখী মানুষের মুখের কথা ওরকমই হয়ে থাকে।

অনুপম—মহিলা লিখছেন, একটা আশ্রয় পেতে চান। একবেলা খাবেন আর ঘরের সব কাজ করে দেবেন। কিন্তু...।

আবার হেসে ফেলে অনুপম—এটা তো কোন কজের কথা নয়।...আচ্ছা, আমি যদি মহিলার জন্যে কোন কাজ-টাজ যোগাড় করে দিই, তবে...।

বাণী—তবে খুব ভাল হয়, অনুদা। কিন্তু তার আগে তো মুক্তির একটা ঠাঁই পাওয়া দরকার।

অনুপম—কিছুদিন এখানে রইলো ; তারপর কাজ পেয়ে অন্য জায়গায় চলে গেল ; এরকম একটা ব্যবস্থা হলে চলবে তো?

বাণী—খুব চলবে। এর চেয়ে আর বেশি কী উপকার আশা করতে পারে মুক্তি?

অনুপম—মহিলাও সেই কথা লিখেছে। তা হলে তুমিই এর চিঠির একটা জবাব পাঠিয়ে দাও, বাণী।

মুক্তি সোমের চিঠিটাকে বাণীর হাতে তুলে দিয়েই চলে যায় অনুপম।

কত তাড়তাড়ি পার হয়ে যাচ্ছে দিনগুলি। দিবস দিবস করি মাসা। তারপর, মাস মাস করি বরষ গোঙায়নু। বাগবাজারের এই বাড়ির তেতলার ঘরের জানলা দিয়ে যখন গঙ্গার হাওয়া হু-হু করে ছুটে এসে ভিতরে ঢুকতে চায়, তখন জানলার কাছে শক্ত হয়ে দাঁড়িয়ে থাকলেও, আর খোঁপাটাকে শক্ত করে বাঁধলেও, প্রতিভা রায়ের ওই শক্ত খোঁপারই উপরে ভেসে থাকা একটা সাদা চুল ফুর ফুর করে উড়তে থাকে।

হ্যাঁ, চলেই যাচ্ছে। চালিয়েও যাচ্ছে প্রতিভা। মাঝরাতে দরজার কপাটের গায়ে টোকার শব্দ বাজে। প্রতিভাও দরজা খুলে দিতে একটুও দেরি করে না। আর ভুল হয় না। মাঝরাত পার না হবার আগে কখনও ঘুমিয়ে পড়ে না। ঘড়ির দিকে তাকিয়ে যখন বুঝতে পারে, এইবার রাত শেষ হতে চলেছে, তখন ঘুমিয়ে পড়ে। অভ্যাসে কী না হয়! চোখ দুটো বন্ধ করলেই ঘুম এসে যায়। ঘুমটা যেন প্রতিভার বিছানার বালিশের কাছে একটা অদেখা করুণার শরীর হয়ে আর প্রতিভার চোখ-মুখের দিকে তাকিয়ে চুপ করে বসে থাকে। প্রতিভা একটা হাঁফ ছেড়ে নিয়ে চোখ দুটোকে বন্ধ করে দিতেই সেই মুহূর্তে এসে লুটিয়ে পড়ে ওই ঘুম ; সে ঘুমের মধ্যে যদি কোন স্বপ্ন থাকেও, তবু ঘুম ভাঙতে সে স্বপ্নের কোন কথা আর মনে পড়ে না প্রতিভার।

মাঝে মাঝে একটা অদ্ভুত কথা মনের ভিতরে হেসে ওঠে। যেন চোরাকাঁটার জঙ্গলের ভিতর থেকে একটা ছোট্ট ঘাস-ফুল উঁকি দিয়ে প্রতিভার মুখটাকে দেখছে আর একটা সান্ত্বনার কথা বলছে। হেসে ফেলে প্রতিভা। হ্যাঁ, এটা একটা চমৎকার সান্ত্বনা বটে। দুর্গাবালার বোন মণিবালার স্বামী বাড়ি ফিরে এসেই মণিবালার গলা টিপে ধরে কিলোতে থাকে। মণিবালা বলেছে, তবু রক্ষে, দিদি, শুধু আমাকেই কিলোয়। আর কোন মেয়েমানুষকে তো কিলোয় না।

প্রতিভার জীবনের নিয়ম-করা সেই অদ্ভুত খাটুনিও অনেক কমে গিয়েছে। মাসের মধ্যে

বড়জোর একবার কি দু'বার মাঝরাতে ঘরের দরজায় টোকা পড়ে। বিনা নেশায় হাত-পা ছুঁড়ে, একটা জীবন্ত মাতলামি হবার ব্রতটা এখনও আছে, কিন্তু বারে কম গিয়েছে। তবে কি অনুপমের নিঃশ্বাসের বাতাসটাও একঘেয়ে সুখের ক্লান্তিতে একটু ক্লান্ত হয়ে পড়েছে? না, বয়সের ছোঁয়া লেগে মাথার দু' পাশের কালোর উপর বেশ কিছুটা সাদা-সাদা ছিটে পড়েছে, সেই জন্যে?

এক একদিন বুঝতে পেরে একটু আশ্চর্যও হয়েছে প্রতিভা। বাইরের বারান্দাতে পায়ের শব্দটা আস্তে আস্তে হেঁটে এল, ঠিক এই ঘরের বন্ধ দরজার কাছে এসে থামলো। তার পর, কে জানে কী ভেবে আবার চলে গেল শব্দটা।

মনে হয়েছে প্রতিভার, অনুপমের শরীরটা আজ বোধহয় ভাল নয়। কেন? সেটা আর খোঁজ নিয়ে জানবার দরকার হয় না। রোজের খবর-কাগজটাকে একটু ভাল করে পড়লেই জানা যায়, বাইরে বাইরে কী তুলকামাল কাণ্ডই না করে বেড়াচ্ছেন ভদ্রলোক। একদিন চার জায়গায় বক্তৃতা করেছেন। পার্কের মিটিং-এ হাজার হাজার মানুষের ভিড়ের সামনে দাঁড়িয়ে বক্তৃতা করেছেন অনুপম রায়, খবরকাগজে এই ছবিও দেখতে পাওয়া যায়। দিনের পর দিন এত হাততালির শব্দ শুনলে শরীরটা একটু অসুস্থ না হয়েই বা পারবে কেন? নরেনকাকা তো একটা ফেরিওয়ালার গলার একটা হাঁক শুনলেই চমকে ওঠেন আর কানে হাত দেন।

খোঁজ নিতে, একটু জিজ্ঞেস করে জানতে ইচ্ছে করে, শরীর ভাল নয় কেন? ভাল বোধ না করলে ডাক্তারকে দেখাও না কেন? সত্যিই দেখিয়েছ কি? আমার তো কিছু জিজ্ঞেস করা নিষেধ আছে। তবু জিজ্ঞেস করছি। এখনো তো একেবারে পাগল হয়ে যাইনি।

এই বাড়ির দোতলাটা এখন সত্যিই একটা করুণা-তলা। দোতলার অনেক ঘরের মধ্যে দুটি ঘরের একটিতে থাকে বাণী, আর-একটিতে মুক্তি। অনুপম রায়ের করুণার আশ্রয় পেয়ে দুঃখ আর দুর্ভাগ্যের দুই অসহায় নারীর জীবনের উদ্বেগ মুছে গিয়েছে।

এই বাড়ির বিকেল বেলার জীবনটা সত্যিই গল্প হাসি আর খুশি গুঞ্জনের জীবন। বাণী আর মুক্তি দুজনেই তেতলায় প্রতিভার ঘরে এসে বসে। তারপর গল্প। কাঁচপোকার টিপ থেকে শুরু করে সাতভরি সীতেহারের গল্প। চুরি করে টকো কুল খাওয়া থেকে শুরু করে বেলুড়ের মন্দিরের গল্প। বাণী অবশ্য এক-একবার গম্ভীর হয়ে যায় আর ফুঁপিয়ে ওঠে, যখন একটা শেষ উপহারের বইয়ের গল্প বলতে শুরু করে। আর মুক্তির চোখের পাতাও জলে ভারি হয়ে যায় ; যখন জেল থেকে পাওয়া একটা শেষ চিঠির কথা তুলে কিছু বলতে চেষ্টা করে।

মুক্তি বলে—সব ভাল, তবু বলবো, বউদি, এত কুঁড়ে হয়ে পড়ে থাকতে ভাল লাগছে না। আমাকে যাহোক কোন একটা কাজের ভার দাও।

প্রতিভা হাসে—ওরে বাবা, আমি ওর মধ্যে নেই। কাজ-টাজের ভার দেবার মানুষ আমি নই।

মুক্তি—অনুদা'র সঙ্গে তো এক মিনিট কথা বলবারও উপায় নেই। বলতেও পারছি না যে, আমার যে এবার একটা কাজ না হলেই নয়, অনেকদিন তো হয়ে গেল।

বাণী বলে—আমি অবিশ্যি অনুদাকে অনেকবার বলেছি।

প্রতিভা—কী বললে তোমার অনুদা?

বাণী হাসে—কানেই তোলে না আমার কথা। শুধু বলে, হ্যাঁ মনে আছে।

প্রতিভা—তবে আর তোমরা এক ব্যস্ত হচ্ছো কেন? যেমন আছ তেমনই থেকে যাও।

প্রতিভার মাথা থেকে পট্ করে একটা সাদা চুল উপড়ে দিয়ে হেসে ওঠে বাণী—এ কী, বউদি? তুমি না আমার চেয়ে পাঁচ বছরের ছোট?

প্রতিভা—হতে পারে।

বাণী--তা'হলে? কী এটা? সত্যি তোমার ওপর মাঝে মাঝে আমার বেশ রাগ হয়।

প্রতিভা--কেন?

বাণী--একবার হাসপাতালে যাও আর নতুন জিনিস কোলে নিয়ে ফিরে এস। তবে বলবো, রাগ আর নেই।

মুক্তিও উৎফুল্ল হয়ে হাসে--তাহলে আমাদেরও একটা মনের মত কাজ পাওয়া হবে।

বাণী--হ্যাঁ, তুমি শুধু তোমার বিছানাতেই গ্যাঁট হয়ে বসে থাকবে ; তোমাকে কিচ্ছু ভাবতে হবে না, বউদি।

মুক্তি--কাঁথা ধোওয়া থেকে শুরু করে দোলনা দোলানো পর্যন্ত সব কাজ আমরাই করে দেব।

বাণী--তাই বলছি ; তোমার আর দেরি করা ভাল দেখায় না।

প্রতিভা হাসে--বাণীদি।

বাণী--কী?

প্রতিভা--তোমার চোখের চশমাতে একটা মশা।

বাণী--অ্যাঁ? তাই নাকি।

চশমাটাকে নামিয়ে নিয়ে মুছতে থাকে বাণী।

মুক্তি--তুমি নিশ্চয় একটা ধাপ্পা দিলে, বউদি।

প্রতিভা--তুমি বরং তোমার ওই গল্পটা, রামপুরহাটের ভৈরব বাবার গল্পটা আর-একবার বল। কী যেন একটা কথা বলে চিৎকার করতো ভৈরব বাবা?

মুক্তি--না লাগে দয়ামায়া, না লাগে মন, বাবা, বোম বোম বোম!

প্রতিভা হাসে--কিন্তু একথা শুনে ভয় পেতে কেন?

মুক্তি--পাব না? শুনলে তুমিও ভয় পেতে।

প্রতিভা--আমি একটুও ভয় পেতাম না। ভয়-টয় আমার নেই।

রামপ্রসাদ এসে দরজার কাছে দাঁড়িয়ে ডাক দেয়--মা।

প্রতিভা--কী?

রামপ্রসাদ--সেই মাস্টারবাবু এসেছেন, আপনার সঙ্গে দেখা করতে চান।

--কে? অজয়বাবু। বলতে বলতে আর শাড়ির আঁচলটাকে টানতে টানতে চলে যায় প্রতিভা।

প্রতিভার ঘরের ভিতরে বিকাল বেলার গল্পের আসরে বসে শুধু মুক্তি আর বাণী গল্প করে। আর নীচের তলার ড্রইং-রুমের পর্দা সরিয়ে ভিতরে ঢুকেই হেসে ওঠে প্রতিভা--কী খবর? নিশ্চয় দেনা শোধ করতে এসেছেন।

অজয়--হ্যাঁ। এই নিন ; সব নয় কিন্তু, দশ টাকা।

প্রতিভা হাসে--তার মানে ত্রিশ টাকা শোধ হলো।

অজয়--হ্যাঁ, বাকি রইল দশ টাকা।

--কিন্তু এত দেরি করলেন কেন?

--বুঝতেই তো পারছেন, দেরি হবার কারণ কী হতে পারে।

--বুঝতে পারি। আপনি কিন্তু বেশ অদ্ভুত মানুষ।

--পাড়ার লোকে অবিশ্যি একথা বলে, কিন্তু আপনিও একথা বলছেন?

--না না, আপনি ভুল বুঝবেন না। অদ্ভুত মানে...মানে যা-ই হোক, আমি আপনাকে নিন্দে করে কথাটা বলিনি।

--এই জন্যেই আপনাকে ভাল লাগে।

--কি বললেন?

—এই জন্যেই আপনার কাছে কোন কথা বলতে ভয় করে না।

—কী জন্যে?

—আপনি শক্ত কথা বলতেই পারেন না। তা না হলে আমি ভুল করে সেদিন যে-কাণ্ডটা করেছিলাম, সেটা সহ্য করা অন্য কারও পক্ষে...যাক সে-কথা। পুরনো কথা।

—বুঝলাম না, আপনি কবে কী কাণ্ড করেছিলেন।

—ওই যে একেবারে উপরতলায় গিয়ে আপনার ঘরের দরজায় টোকা দিলাম। অন্য কেউ হলে আমাকে দারোয়ান দিয়ে বের করে দিত। আর, আপনি আমাকে দিলেন টাকা। সরযূও আশ্চর্য হয়ে বলেছিল, এই মহিলার মনের ভিতরে স্ফটিক লুকানো আছে; চোখ দুটো দেখতে কেমন বল তো? আমি বললাম, শুকতারার মত।

—আপনাকে চা-খাবার দিয়েছে?

—হ্যাঁ হ্যাঁ, দিয়েছে। আপনাদের বাড়ির ওই বুড়ো মানুষটি, নাম অবিশ্যি জানি না...।

—রামপ্রসাদ।

—যা-ই হোক, ইনিও একজন চমৎকার প্রাণের মানুষ বলে মনে হয়। আমাকে দেখা মাত্র বলে ফেললেন, আগে একটু চা-খাবার খেয়ে নিন বাবা।

—সরযূদি এখন কেমন আছেন?

—সেই কথাটি আপনাকে বলবার জন্যেই তো বসে আছি, তা না হলে এতক্ষণে চলে যেতাম।

—কেন?

—আজ আবার আমাকে নটে চাঁপা খুঁজতে বের হতে হবে।

—তাই বলুন। আজ আপনাদের বিয়ের বাৎসরিক দিন। কিন্তু...।

—হ্যাঁ হ্যাঁ, ঠিক সন্দেহ করেছেন। বলুত তো, কী সন্দেহ হয়েছে আপনার?

—আমার তো মনে পড়ছে, সেবার আপনি শ্রাবণ মাসের একটা দিনে নটে চাঁপা খুঁজতে বের হয়েছিলেন।

—ঠিক। আজ হলো আর-একটা অদ্ভুত ঘটনার বাৎসরিক দিন। তার মানে, সরযূ আর নেই। পুরো এক বছর হলো নেই।

চমকে ওঠে প্রতিভার বুকের ভিতরের সব নিঃশ্বাস। চোখের পাতা ভারি হতে থাকে।

অজয়—কিছুই বুঝলাম না, সরযূ কেন এত তাড়াতাড়ি চলে গেল। চলে যাবার একদিন আগে, যখন সবে মাত্র ভোর হয়েছে, সেই রোগা জিরজিরে হাতটাকেই কোন মতে স্লেটের উপর তুলে লিখে দিল—আমি বোধহয় যাচ্ছি, কিন্তু তুমিও শিগগির চলে এস, দেরি করো না।

কপালটাকে দুই আঙুল দিয়ে আস্তে একটু টিপে নিয়েই হাসতে থাকে অজয়।—সরযূ কী বলতো, শুনবেন? শুনলে আপনি একটু আশ্চর্য না হয়ে পারবেন না। বলতো, আমার আগেই চলে যেও তুমি।

প্রতিভার চোখে যেন ভয়ানক এক বিস্ময়ের ছায়া চমকে ওঠে।—এরকম অদ্ভুত কথা কেন বলতেন, সরযূদি?

অজয়—আমাকে কেউ মানুষ বলে মনে করতে পারবে না, শুধু ঘেন্না করবে আর অপমান করবে, ভালবেসে আর সম্মান করে এক গেলাস জলও আমাকে কেউ খাওয়াবে না, বেঁচে থাকলে আমি শুধু কষ্টই পাব, এই দুশ্চিন্তার জন্যেই সরযূ বলতো, তুমিই আগে যাও। এ জঙ্গলে তোমাকে একা রেখে দিয়ে আমি আগে চলে যেতে চাই না।

প্রতিভা—একটা কথা জিজ্ঞেস করবো?

অজয়—বলুন।

প্রতিভা—সরযূদি কে?

অজয়—আমার স্ত্রী।

হেসে ফেলে প্রতিভা—আমি জানতে চাই, সরযূদির মা বাবা ভাই বোন আছেন নিশ্চয়। তাঁরা কোথায়?

অজয়—মা বাবা নেই। দুই দাদা আছেন।

প্রতিভা—তাঁরা কোথায়?

অজয়—একথা কেন জিজ্ঞেস করছেন?

প্রতিভা—সরযূদির এরকম একটা সাংঘাতিক অসুখে তাঁরা তো সাহায্য করতে পারতেন।

হেসে ফেলে অজয়—না, পারতেন না। তাঁরা সরযূকেও একটা অপদার্থ প্রাণী বলে মনে করেন।

প্রতিভা—কী অদ্ভুত দাদা।

—তাঁদের দোষ দেবার কিছু নেই। সরযূকে চিনতে ও বুঝতে পারা তাঁদের মত মানুষের পক্ষে সম্ভব নয়।

—তাঁরা কোথায় থাকেন?

—একজন এই কলকাতাতে, আর একজন কাশ্মীরে, শ্রীনগরে।

—শ্রীনগরে? কী নাম, শুনি?

—তাঁর নাম আশুতোষ দত্ত। কলকাতায় যিনি থাকেন, তাঁর নাম বসন্তকুমার দত্ত।

প্রতিভার গলার স্বর যেন একটা নিবিড় বিস্ময়ের ভারে থমথম করে।—তাঁরা তো খুব বড়লোক মানুষ।

অজয়—আপনি তাঁদের চেনেন নাকি?

প্রতিভা—হ্যাঁ। আশু দত্ত আমারই আপন মেসোমশাই।

অজয়—বলেন কি? তাহলে...আপনার নামটা বললে সরযূ আপনাকে নিশ্চয় চিনতে পারতো। সত্যি, বড় ভুল হয়ে গেল ; আপনার নামটা সরযূকে আর বলা হলো না।

প্রতিভা হাসে—আমার নামটা তাহলে আপনার জানা আছে?

—আজ্ঞে?

—আমার নামটা কী?

অজয় হাসে—জানি না।

প্রতিভা—আমার নাম প্রতিভা।

অজয়—ভাল নাম। নামটা আভা হলে আরও ভাল হতো।

--কেন?

—ওই যে বললাম, আপনার চোখ দুটো যেন দুটো শুকতারা। সব সময় একটা আভা ফুটে রয়েছে। না দিলেক লক্ষ কোটি, সবে দিলা আঁখি দুটি, তাহে দিলা নিমিষআচ্ছাদন।

—এ কবিতার মানে কী?

—এ হলো ভালবাসার দুই চক্ষুর আক্ষেপ! মাত্র দুটি চোখ, তার ওপর আবার ক্ষণে ক্ষণে পলক পড়ে ; তা না হলে তোমাকে আরও কত স্পষ্ট করে আর ভাল করে দেখে নিতে পারতাম।

প্রতিভা হাসে।—আমার কিন্তু কোন আক্ষেপ নেই, মাত্র দুটো চোখ পেয়েছি বলে।

অজয়—কেন? একথা বলছেন কেন?

—আমার আর দেখবার কিছু নেই।

—আপনি কখনও কাশ্মীরে গিয়েছেন?

—না।

—গেলে একথা আর বলতেন না ; সরযূ প্রথমে ঠিক আপনার এই কথার মত একটা কথা বলতো ; কাশ্মীরের ওইসব ফুলের মধ্যে কী আর দেখবার আছে? কিচ্ছু নেই। কিন্তু একদিন বলতে হয়েছিল, আছে, সব দেখা দুচোখে কুলিয়ে উঠতে পারছি না।

—সেদিনটা আপনাদের বিয়ের পরের দিনটা, নিশ্চয়?

—না। আমার সঙ্গে দেখা হবার পর আমাকে যেদিন নিশাতবাগে বেড়াতে নিয়ে গেল সরযূ।

—লজ্জা না করে আর-একটা কথা জিজ্ঞেস করছি।

—বলুন।

—কথাটা কী বলেছিলেন, সরযূদি?

—ওই তো ; সরযূ বললে, আজ নিশাতবাগের সেই অনেক-দেখা ফুলগুলিকেই দেখতে এত বেশি ভাল লাগছে কেন? নতুন চোখ পেয়ে গেলাম নাকি?

হঠাৎ সোফা ছেড়ে উঠে দাঁড়ায় প্রতিভা—আচ্ছা, আপনি এখন তাহলে...।

অজয়ও উঠে দাঁড়ায়—হ্যাঁ, চলি এখন।

প্রতিভা—আজ আবার নটে চাঁপা নিয়ে কী করবেন?

অজয়—বিশেষ কিছু না। শুধু বালিশের এক পাশে রেখে দেব ওই নটে চাঁপা, যদি পাই, তা না হলে চাঁপা।

প্রতিভা—তাতে কী হবে?

অজয় হাসে—শুধু নিজেকে ভুলিয়ে রাখবার একটা খেলা। হঠাৎ হয়তো একবার মনে হবে, যায়নি সরযূ, আমার কাছেই বসে রয়েছে। সবই ফাঁকি, কিন্তু খুব সুন্দর ফাঁকি নয় কি?...আপনি কি মনে মনে হাসছেন?

প্রতিভা—না। বেশ রাগ হচ্ছে।

—কেন? আমি তো...।

—আপনি বেঁচে থাকবেন কি নিয়ে?

—কি বললেন?

—আপনি এরকম কেন? বলতে গিয়ে প্রতিভার এত শান্ত গলার স্বরও যেন একটা ধমক দিয়ে ফেলে।

—বুঝলাম না, আপনি কী বলছেন?

—এত লোকের টাকা-পয়সা হয়, আপনার হয় না কেন?

—হবার নয় বলেই হয় না। আমি কাজ করতে পারি না, জানি না, ইচ্ছেও হয় না। আমার এই পৃথিবীতে থাকতেই ভয় করে, ভাল লাগে না। চন্দ্রবাবু একদিন কী কাণ্ড করেছিলেন, শুনবেন?

—বলুন।

—একদিন হঠাৎ আমার কাছে একটা লোক পাঠিয়ে দিলেন। লোকটা বলে কিনা, ভাল ডাক্তার হাতে আছে, সরযূর লাইফ এক লক্ষ টাকায় ইনসিওর করে দিতে কোন অসুবিধে হবে না। আমি বললাম, আমার টাকা কোথায় যে লাখ টাকার পলিসির প্রিমিয়াম দেবার সাধ্যি হবে? লোকটা বললে চন্দ্রবাবু দেবেন। আমি বললাম, চন্দ্রবাবু দেবেন কেন? লোকটা যা বললে, সে-কথা মনে পড়লে আমার এখনও ইচ্ছে করে, পালিয়ে গিয়ে গভীর জঙ্গলের একটা বাঘের পায়ের কাছে আছড়ে পড়ি আর বলি, হে বাঘ, তুমিই দয়ালু, তুমি আমাকে শান্তি দাও।

প্রতিভা—কথাটা বলুন।

অজয়—ক্যান্সারের রোগিণী, দু-এক বছরের মধ্যেই তো শেষ হয়ে যাবে। অতএব এক

লক্ষ টাকা পাওয়া যাবে। ওই এক লক্ষে সত্তর হাজার নেবেন চন্দ্রবাবু, ত্রিশ হাজার নেব আমি ; এই হলো সর্ত।

--আপনি লোকটাকে কী বললেন?

হেসে ফেলে অজয়।--বললাম, চন্দ্রবাবুকে বলবেন, চন্দ্রকলঙ্কের চেহারা দেখে খুব ভয় পেয়েছে অজয় সরকার। ফর এ মেস অব পটেজ সর্বস্ব নষ্ট করতে পারে না অজয় সরকার।

প্রতিভা--আপনাকে সেবার যা দেখেছিলাম, তার চেয়ে এখন আপনি অনেক রোগা হয়ে গিয়েছেন।

অজয়--রোগা! তাতে কী আসে যায়!

--খুব আসে যায়। আপনি আমার একটা কথা শুনুন।

--বলুন, শুনছি।

--না, শুধু শুনছি নয়। আমাকে কথা দিন, শরীরের যত্ন করবেন, তুচ্ছ করবেন না।

--ইচ্ছে করে তো তুচ্ছ করি না ; তুচ্ছ হয়েই যায়।

--না। আমি এখনই নিয়ম করে দিচ্ছি, শুনে রাখুন, মনে করে রাখুন। সকালবেলা চায়ের সঙ্গে বিস্কুট-মাখন খাবেন। দুপুরবেলায় খাওয়ার মধ্যে যেন মাছ আর দই অবশ্যই থাকে। বিকেলে খাবেন, পাঁউরুটি আর ফল। সস্তা ফল ; ধরুন কলা শাঁকআলু ; এই সব। রাত্রিবেলা ভাত খাওয়া হয়ে যাবার এক ঘণ্টা পর এক গেলাস গরম দুধ খেয়ে নেবেন।

অজয়ের চোখে-মুখে যেন একটা হঠাৎ-বিস্ময়ের ঝড় এসে লেগেছে। তাই প্রতিভার মুখের দিকে তাকিয়ে একটু ভাল করে তাকিয়ে দেখবার জন্য চোখ দুটোকে একটু টান করতে চেষ্টা করে। চাপা-চাপা ভাঙ্গা-ভাঙ্গা স্বরে কথা বলে অজয়।--আপনি একথা বলছেন!

প্রতিভা--হ্যাঁ, আমিই বলছি। তাতে হয়েছে কী? এত আশ্চর্য হবার কী আছে? আচ্ছা, আপনি এখন তাহলে...।

অজয়--হ্যাঁ, চলি।

দরজার দিকে এগিয়ে যায় অজয়। প্রতিভা বলে--মনে থাকবে তো?

--থাকবে। মুখ না ফিরিয়েই জবাব দেয়, আর চলে যায় অজয়।

অনুপমের কাজের ঘরে আলো জ্বলে, পাখাও ঘোরে ; আর দরজার সবুজ ভেলভেটের পর্দা কেঁপে কেঁপে দুলতেও থাকে।

বড়বাজারের ভগবান দাস জৈন এসেছিলেন সন্ধ্যা সাতটায়, চলে গিয়েছেন আটটা বাজবার আগেই। কাজের কথা সেরে দিতে বেশি সময় নেননি।

ইনকম ট্যাক্সের সেনগুপ্ত এসেছিলেন সাড়ে আটটায়, চলে গিয়েছেন সাড়ে ন'টায়। ভুল করে সিগারেট কেসটা ফেলে রেখেই চলে গিয়েছেন।

রাত দশটার পর এলেন রেলওয়ের জয়স্বামী। টেণ্ডারের একটা ফাইল অনুপমের হাতের কাছে রেখে দিয়ে শুধু পাঁচ মিনিট বসলেন, এক কাপ কফি খেলেন, তারপর হাসলেন--আজ ওয়েদার খুব ভাল।

জয়স্বামী চলে যাবার দশ মিনিট পরে এলেন প্রাক্তন সাব-জজ এস হালদার।

চন্দ্রবাবু হাসেন--হালদার সাহেবের বয়স কমে গিয়েছে বলে মনে হচ্ছে।

এস হালদারও হাসেন--কী যে বলেন। চিন্তায় চিন্তায় প্রতি মুহূর্তে বুড়িয়ে যাচ্ছি।

সূর্যবাবু হাসেন--পনরই আগস্টে আপনি কলকাতায় ছিলেন?

এস হালদার--না। আমি ছিলাম আমার গ্রামে।

অনুপম--সেটা আমি অনুমান করেছিলাম।

এস হালদার--কেমন করে?

অনুপম--একটা গান শুনে সেদিন আপনার চোখ যে-রকম ছলছল করে উঠলো, তাতে

অনুমান করতে কি আর কোন অসুবিধে আছে?

চন্দ্রবাবু—কী ব্যাপার, অনুপম?

অনুপম—ভিলেজ ওয়েলফেয়ার সোসাইটির একটা সভায় ছোট্ট একটি মেয়ে গান গাইল, 'ফিরে চল মাটির টানে', তাই শুনে হালদার সাহেবের চোখ ভিজে গেল।

এস হালদার—আমার সেন্টিমেন্টের কথা ছেড়ে দিন, ইন টার্মস অব ইকনমিক্সেই বলুন, গ্রামের উন্নতি ছাড়া ভারতের মত দেশের কি কোন উন্নতি সম্ভব?

সূর্যাবাবু—অসম্ভব? সাত লাখ গ্রাম নিয়েই তো ভারত, সহর আর কটা?

এস হালদার—এখন পাঁচ লাখ গ্রাম।

চন্দ্রবাবু—কেন?

অনুপম—দু' লাখ যে দু' পাশ থেকে কেটে বেরিয়ে গেল।

চন্দ্রবাবু হাসেন—বুঝলাম, বুঝলাম।

এস হালদার—কিন্তু নতুন লীডারশিপের খুব দরকার।

সূর্যবাবু—এসে যাবে। আমি কথাটা খুব বিশ্বাস করি হালদার সাহেব, সম্ভবামি যুগে যুগে। জাতি যখন সঙ্কটে পড়ে, দুঃখে আঘাতে মুষড়ে পড়ে, তখন নতুন লীডারশিপ আপনা-আপনি দেখা দেয়।

এস হালদার—ফিনিক্স পাখি আগুনে পুড়ে যখন ছাই হয়ে যায়, তকনই সেই ছাইয়ের মধ্যেই আবার নতুন পাখি জন্ম নিয়ে উড়ে বের হয়ে আসে। যাই হোক, আপনাকে দেখে তবু একটু ভরসা হয় যে...

চন্দ্রবাবু—আপনি কাকে একথা বলছেন, হালদার সাহেব? আমার মত বুড়োকে?

এস হালদার নম্রভাবে হাসেন—না, আমি অনুপমবাবুকেই বলছি।

সূর্যবাবু—এ বিষয়ে আপনি নিশ্চিন্ত হতে পারেন, অনুপম যদি দরজায় খিল দিয়ে ঘরে বসে থাকে, তবুও রেহাই পাবে না। পাব্লিক নিজেই এসে ভিড় [illegible]বে আর অনুপমকে টেনে নিয়ে যাবে।

অনুপম—আপনারা বড় বেশি বাড়িয়ে বলছেন, হালদার সাহেব আর সূর্যদা। এত যোগ্যতা আমার নেই যে, লীডার হতে পারি।

সূর্যবাবু—এটাও কিন্তু একটু বেশি বাড়িয়ে আত্মনিন্দা করা হয়ে গেল।

অনুপম—না না। আমি কাজ পেলে জান-প্রাণ দিয়ে শুধু খেটে দিতে পারি, এই মাত্র।

এস হালদার—আমার ইচ্ছে, আপনি কর্পোরেশনটাকে একটু দেখুন।

হেসে ওঠে অনুপম—তারপর একদিন বলবেন, ইউনিভার্সিটিটাকে একটু দেখুন।

চন্দ্রবাবু—তা তো বলবোই, বলতেই হবে।

সূর্যবাবু—হ্যাঁ, তারপর আরও বলবো, ইলেকশনে দাঁড়াও, স্বাধীন দেশের পার্লামেন্টের মেম্বার হও।

অনুপম—সেটা তো এখন অনেক দূরের ব্যাপার।

চন্দ্রবাবু—কিন্তু তৈরী হতে হবে। সেজন্যে একটু আগে থেকেই গ্রাউণ্ড ওয়ার্ক দরকার।

অনুপম—এ সব নিয়ে আমি এখন মাথা ঘামাই না চন্দ্রদা। শুধু এক রিলিফ সোসাইটির ট্রেজারার হয়েই ভাবতে হচ্ছে, হঠাৎ এই ঝুঁকি নিতে গেলাম কেন?

এস হালদার—তা বললে কি চলে? এখন কিন্তু একটু চিন্তা আর চেষ্টা করাই দরকার, অনুপমবাবু। আমিও একদিন অসময়ে, তার মানে সময় থাকতেই পেনসন নিয়ে সরে এলাম ; জজিয়তী দিতে চেয়েছিল, কিন্তু নিলাম না।

সূর্যাবাবু—সেটা এক রকম ভালই করেছিলেন। ভগবানের দয়াতে, তার পরেও তো আপনাকে কোন অসুবিধেয় পড়তে হয়নি। বরং...।

অনুপম- আপনি কি তা হলে সত্যিই...।
এস হালদার—হ্যাঁ, গ্রামের কাজ করবো।
অনুপম—কিন্তু এদিকের কাজ...।
এস হালদার—সেটা তো আছেই, থাকবেও।
অনুপম—এখন তাহলে কাজের কথাই হোক।
এস হালদার—হ্যাঁ।
অনুপম ডাকে—বীরবাহাদুর। তুম হ্যায়?
—জী হুজুর।
অনুপম—আচ্ছা, ঠিক হ্যায়।

ঠিকই. চমৎকার ওয়েদার। পরিষ্কার আকাশে একটি পরিচ্ছন্ন চাঁদ। সেই সঙ্গে একটি পরিষ্কার নীরবতা। ধীর স্থির ও নীরব বীরবাহাদুর টুলের উপর বসে আছে। সেক্রেটারী পুলকবাবুর ঘরটাও নীরব, টাইপাইটারের শব্দ নেই। ফটক নীরব, ড্রইং রুম নীরব, গ্যারেজ নীরব। মাদ্রাজী কুক রাজুলুর চা-তৈরীর ডেস্কও নীরব। দরজাবন্ধ প্রত্যেকটি ঘরের ঘুমও নীরব।

শুধু একজন, এই বাড়ির অনুপম রায়ের স্ত্রী প্রতিভা রায়ের চোখে ঘুমও নেই, ঘরের দরজা বন্ধও নয়, আর মুখটাও নীরব নয়। তেতলার বারান্দার রেলিংয়ে হেলান দিয়ে দাঁড়িয়ে আছে প্রতিভা, আর বিড়বিড় করে যেন নিজেরই সঙ্গে কথা বলছে। যত সব অদ্ভুত কথা। যেন ছেঁড়া-ছেঁড়া স্বপ্নের এক-একটা ভাসা-ভাসা কথা। যেন বুকটা কেঁপে উঠে কথা বলে, মাথাট জ্বলে উঠে কথা বলে।

হ্যাঁ, সাপের মাথাটাকে শুধু থেঁতলে দিয়েই ছেড়ে দিতেন না বিশ্বনাথদা। একটা কাঁচা বাঁশের কঞ্চিতে সাপটাকে ঝুলিয়ে নিয়ে গিয়ে পুকুরের ওদিকের আলোকলতার ঝোপটার গায়ের উপরে ফেলে দিতেন। তখুনি কোথা থেকে একটা চিল উড়ে এসে আর ছোঁ মেরে মরা সাপটাকে তুলে নিয়ে উধাও হয়ে যেত।

দু' মাস কেন, প্রায় তিন মাস হতে চলেছে, এই ঘরের ভিতরে আর ঢোকেনি ভদ্রলোক। দরজার গায়ে টোকার শব্দ তো বাজেইনি, পায়ের শব্দটা যদি বা কখনও আস্তে আস্তে হেঁটে দরজার কাছে দাঁড়িয়েছে, কিন্তু তখুনি ফিরে চলে গিয়েছে। এর মানে তো এই দাঁড়ায় যে, প্রতিভার জীবনে একটি মাত্র যে-কাজ ছিল, এই ঘরের ভিতরে রাত জেগে বসে থেকে একটা অপেক্ষার মানত পালন করবার কাজ, সে-কাজের দরকারও শেষ হয়ে গিয়েছে। তাহলে তো বলতে হয়, মাথা থেঁতলানো সাপটাকে এইবার তুলে নিয়ে আলোকলতার ঝোপের উপরে ফেলে দেওয়া হয়েছে। আর এই ঘরে একা-একা রাত জেগে বসে থেকে লাভ কি, যদি তিনিই না আসেন, যাঁর জন্যে বসে থাকা?

না না ; নিশ্চয় ভদ্রলোকের শরীর খুব খারাপ হয়েছে। বাইরের কাজের হুল্লোড়ে পড়ে কাহিল হয়ে গিয়েছে। কী আশ্চর্য, সুধার মা এত রাজ্যের যত বাজে খবর দিতে পারে, কিন্তু একদিনও একটু বলে গেল না যে, দাদাবাবুর শরীর ভাল যাচ্ছে না। সকাল-সন্ধ্যার মধ্যে অন্তত চার-পাঁচবার তো সুধার মার সঙ্গে ভদ্রলোকের দেখা হয়। সুধার মা তো আজকাল প্রায় সময় নীচের তলার বারান্দাতেই বসে থাকে, আর শুধু রামায়ণ পড়ে ও পান সেজে দিন পার করে দেয়। তখন তো দেখতে পায় সুধার মা, ওর চোখের সামনে দিয়ে যে মানুষটা চলে গেল, সে মানুষটার মুখ শুকনো কিনা, দেখতে রোগা-রোগা লাগছে কিনা।

পায়ের শব্দ। শব্দটাকে একটু ভাল করে শোনবার জন্যে মাথা ঝুঁকিয়ে সিঁড়ির মুখটার দিকে তাকায় প্রতিভা। হ্যাঁ, আসছেন ভদ্রলোক।

গায়ের পাঞ্জাবিটাকে খুলে নিয়ে কাঁধের উপর ফেলে রেখেছে অনুপম, নাগরা-পরা পায়ের

শব্দটাও যেন ঢিলে-ঢিলে হয়ে বাজছে, এক হাতে রুপোর চেনের সঙ্গে বাঁধা চাবিও ঝুলছে। আর-এক হাতে কাগজপত্রের একটা ফাইল।

নিজের ঘরে না ঢুকে সোজা প্রতিভারই কাছে এসে দাঁড়ায় অনুপম।—কী? তুমি এখানে দাঁড়িয়ে আছ কেন?

প্রতিভা—তোমার শরীর ভাল আছে তো?

অনুপম হাসে—নিশ্চয় ভাল আছে। দেখতেই তো পাচ্ছ, এটা কি একটা অসুখ-হওয়া শরীর?

হ্যাঁ, দেখতেই পেয়েছে প্রতিভা, এ শরীরকে কোন অন্ধও একটা কাহিল শরীর বলে সন্দেহ করবে না। তবু, ভুলের ভয় আছে বলেই কথাটা জিজ্ঞেস করেছে।

—যাও, ঘরে যাও। শুয়ে পড়, অনেক রাত হয়েছে। বলতে বলতে নিজের ঘরের দিকে চলে যায় অনুপম। দুটো স্টীল-সেফ আছে যে-ঘরে, সেই ঘরে। মুখ ফিরিয়ে আর তাকায় না প্রতিভা, কিন্তু শব্দ শুনে বুঝতেও কোন অসুবিধে নেই, তালা খুললো, ঘরে ঢুকলো, আর দরজাও বন্ধ করে দিল, অনুপম।

এইবার নিজের ঘরে ঢুকে দরজা বন্ধ করে আর শুয়েও পড়ে প্রতিভা। কিন্তু ঘুমিয়ে পড়া কি উচিত হবে?

উচিত নয়। অনুপমের রাতের জীবনের ইচ্ছেটা আজ বোধহয় দরজার গায়ে টোকা না দিয়ে পারবে না। আবার ভুল হবে, যদি ঘুমিয়ে পড়ে স্বপ্ন দেখে প্রতিভা, সে শব্দের ডাক শুনতে না পায়, তাড়াতাড়ি দরজা খুলে না দিতে পারে, আর, জাগা-চোখের দুটো ক্লান্ত কালো তারাকে হাসিয়ে ও চকচকিয়ে দিয়ে বলতে না পারে, এস।

রাত বাড়ছে, বাড়ুক। জেগে থাকতে অসুবিধে নেই। যদি সত্যিই চোখ দুটো জেগে জেগে ক্লান্ত হয় আর মাথাটা বার-বার ঢুলে পড়ে, তবে উঠে গিয়ে খোলা জানালাটার কাছে গিয়ে একবার দাঁড়াতে হবে, আর আকাশের মিটমিটে তারাগুলির দিকে একবার চোখ টান করে তাকিয়ে নিলেই হবে। ঘুমের আবেশ তখুনি ভেঙ্গে যাবে।

কিন্তু কই? দরজার নিরেট কাঠের কপাট যে সত্যিই একটা নিরেট বোবা ঠাট্টা। শব্দ নেই। বলতেই হবে, এ এক চমৎকার ভাগ্য। যাদের কেউ নেই, তারা এখন ঘুমোচ্ছে। খুব ভাল ঘুম, গভীর ঘুম। মুক্তিদি ঘুমোচ্ছে একটি চিঠির সঙ্গে, বাণীদি ঘুমোচ্ছে একটি বই-এর সঙ্গে, আর এক মুঠো নটে চাঁপা ফুলের সঙ্গে ঘুমোচ্ছেন ওই অজয়বাবু। শুধু গুপ্তিপাড়ার চৌধুরীবাড়ির মেয়ে, যার জীবনের একজন এত স্পষ্ট ও এত সত্য হয়ে একটু দূরে একটি ঘরের মধ্যেই আছেন, তারই চোখে ঘুম নেই। টোকার শব্দটাও তাকে আজ ভুলে গিয়েছে। এ যেন শ্মশান-ঘাটের একটা একলা মড়া, কেউ তাকে চেনে না, তাই কেউ কাছে যেতে আর ছুঁতেও চায় না।

রাত কি ভোর হয়ে এল? চমকে উঠে খোলা জানালার দিকে তাকায় প্রতিভা।

হ্যাঁ, ভোর হয়েছে বইকি। পুবের আকাশটা তো প্রায় ফরসা হয়েই এসেছে। হাওয়াটাও বেশ ঠাণ্ডা।

দরজা খুলে ঘরের বাইরে এসে দাঁড়ায় প্রতিভা। হ্যাঁ, ওটারই নাম শুকতারা। শুধু আকাশে নয়, শুকতারাটা বারান্দার দেয়ালের একটা আয়নার বুকের উপরেও ফুটে রয়েছে। ফুলের টবের পাশ দিয়ে হেঁটে হেঁটে আজকের ঘুমভাঙা ভোর বেলার প্রথম ছায়ার মত ঘুরে বেড়ায় প্রতিভা।

চমকে ওঠে প্রতিভা। দু' চোখ অপলক করে দেখতে থাকে। একটা উতলা আলুথালু ভয়ের চেহারা, হাঁপিয়ে হাঁপিয়ে আর হুমড়ি খেয়ে খেয়ে তেতলার সিঁড়ি ধরে উপরে উঠছে। ও কে? মনে হচ্ছে, মুক্তিদি।

উঠে এসেই প্রতিভার গায়ের উপর লুটিয়ে পড়ে, আর, প্রতিভার একটা হাত শক্ত করে আঁকড়ে ধরে কাঁপতে থাকে মুক্তি—ঘুমোতে পারিনি, বউদি। বুক কাঁপছে, বউদি।

প্রতিভা—কেন? কী হয়েছে?

মুক্তির দু' চোখের ভয় তখনও থরথর করছে। মুক্তি বলে—দরজার গায়ে টোকা।

প্রতিভা—শুনতে ভুল করনি তো?

মুক্তি—না বউদি ; একবার দু'বার নয়। বার বার, আট-দশ বার। চলে যায়, আবার ফিরে এসে দরজার গায়ে টোকা দেয়। ভয় পেয়ে প্রায় মরতেই বসেছিলাম। চেঁচিয়ে একটা ডাকও দিতে পারিনি। ঠক ঠক করে কেঁপেছি আর ভগবানকে ডেকেছি।

প্রতিভা—টোকার শব্দ থামলো কখন্?

মুক্তি—কে জানে কখন। কাক ডাকলো, আর আমিও তক্ষুনি দরজা খুলে বের হয়ে পড়ি-মরি করে একটা দৌড় দিয়ে তোমাকেই ডাকতে যাচ্ছিলাম।

প্রতিভা—বেশ করেছো।

মুক্তি—তোমার ঘরের দরজাতেও কি...।

প্রতিভা হাসে—না।

মুক্তি—এ কেমন শব্দ, আমি যে কিছুই বুঝতে পারছি না। চোর?

প্রতিভা—না।

মুক্তি—তবে?

প্রতিভা—ভূত।

মুক্তি—মিথ্যে কথা বলো না, বউদি।

প্রতিভা—আস্তে কথা বল। কথা বলোই না। এখন আমার ঘরে গিয়ে শুধু চুপটি করে বসে থাক। চল।

কিন্তু কতক্ষণ আর চুপটি করে বসে থাকা যায়? মুক্তির দুই চোখ বার বার শিউরে উঠতে থাকে। প্রতিভার মুখের দিকে তাকালেও যে বুকটা ছমছম করে। চুপ করে আর চোখ দুটোকে একেবারে পাথরের মত শক্ত করে নিয়ে কী দেখছে আর কী ভাবছে প্রতিভা?

প্রতিভার ঘরের মেজের উপর লুটিয়ে বসে আর আস্তে কথা বলতে গিয়েও মুক্তির গলার স্বর কাঁপে।—এত ঘর আর এত দরজা থাকতে শুধু আমারই ঘরের দরজাতে ভূতের টোকা?

প্রতিভা—তার মানে বুঝে দেখ।

মুক্তি—কী?

প্রতিভা—তার মানে, তোমার আর এখানে থাকা চলবে না। থাকলে ভুল করবে। ভূতে একদিন তোমার ঘাড় মটকে তোমাকে মেরে ফেলবে। তোমাকে এখনই চলে যেতে হবে।

মুক্তি—এখনই?

প্রতিভা—হ্যাঁ।

মুক্তি—কিন্তু কোথায় যাব?

প্রতিভা—তা আমি জানি না।

উঠে দাঁড়ায় মুক্তি।—আচ্ছা, চলি তবে বউদি। নমস্কার বউদি।

চলেই যাচ্ছিল মুক্তি ; কিন্তু প্রতিভা যেন ধড়ফড় করে চমকে উঠেই এগিয়ে আসে। মুক্তির একটা হাত ধরে।—গরীবের বাড়িতে থাকতে চাও, মুক্তিদি?

মুক্তি হাসে—চাই।

প্রতিভা—তাহলে আমার একটা কথা শোন।

মুক্তি—বল।

প্রতিভা—তুমি শেফালীদির কাছে চলে যাও।

মুক্তি—আমি তো যেতে পারি। কিন্তু...।

প্রতিভা—কোন কিন্তু নেই। আমি চিঠি লিখে দিচ্ছি। এই চিঠি নিয়ে তুমি এখনি চলে যাও।...হ্যাঁ, যাবার সময় বাণীদিকে একটা মিথ্যে কথা বলে যেতে পারবে?

মুক্তি হাসে—পারবো। বল।

প্রতিভা—বাণীদিকে বলো, কাজ পেয়েছি ; এখুনি না গেলে চলবে না, তাই চলে যাচ্ছি।

চিঠি লিখতে থাকে প্রতিভা—তোমার পায়ে পড়ি শেফালীদি, মুক্তিদিকে তোমার ঘরে ঠাঁই দিও। আমার এখানে ঘর আছে, কিন্তু জায়গা নেই। মুক্তিদির তাই জায়গা হলো না।

এ কি? সত্যিই যে গুপ্তিপাড়ার চিঠি। খামের টিকিটের উপরে গুপ্তিপাড়ার ডাকঘরের ছাপ। ঠিকানাটা রানু বউদিরই হাতের লেখা। গুপ্তিপাড়ার বাড়ির ঘরে তাহলে এখন সন্ধ্যে-পিদিম জ্বলে। পুরনো দোলমঞ্চের কাছে খেলা করে মণ্টু আর টুলু। ঠিক কত বয়স হলো টুলুর?

খাম খুলে চিঠি পড়ে প্রতিভা। তারপর চিঠিটারই দিকে অনেকক্ষণ তাকিয়ে থাকে। শক্ত শুকনো, আর যেন ছাই-মাখা দুটো চোখ অনেক দূরের একটা আগুনলাগা অদৃষ্টের ধোঁয়া দেখছে।

পরেশ চৌধুরীর মেয়ের চোখ পানসে নয়। তবু ভিজে ভিজে ভারী হয়ে যায় প্রতিভার চোখের পাতা। তার পরেই চোখ মোছে, আর হেসেও ফেলে।

রানু বউদির চিঠির লেখাগুলির মধ্যে আগুন-লাগা অদৃষ্টের ধোঁয়া আছে, আর এক ঠাট্টার হাসিও আছে।

বলাইদার চাকরি নেই। টাটানগর থেকে ফিরে এসে আবার সবাই গুপ্তিপাড়ার ভাঙ্গাবাড়ির ঘরে ঠাঁই নিয়েছে। দাদার মাথায় দোষ দেখা দিয়েছে। কথা বলে না দাদা। সারাদিন শুধু চুপ করে বসে থাকে আর দু'হাত দিয়ে কুচি-কুচি করে কাগজ ছেঁড়ে।...এই ভাগ্য নিয়ে আমি এখানে মহাসুখে পড়ে আছি, প্রতিভা। কবরেজী তেলের শিশিটা হাতে নিয়ে মাথায় মাখিয়ে দেবার জন্য যখন কাছে গিয়ে দাঁড়াই, তখনও ফ্যালফ্যাল করে আমার মুখের দিকে তাকিয়ে থাকে, বোধহয় আমাকে চিনতেও পারে না।...সেজদা, যাঁর নিজেরই সংসারে শত অভাব, তিনি মাসে মাসে পঞ্চাশটা টাকা পাঠিয়ে দেন বলেই এখনও আমরা বেঁচে আছি ; তুমি যাকে নিজের প্রাণের চেয়ে বেশি ভালবাসতে, সেই মণ্টুও তাই বেঁচে আছে। যাই হোক, চৌধুরীবাড়ির প্রাণ এখন একজন গরীব কুটুমের দয়াতে চলছে, বড়লোক মেয়ের দয়াতে নয়।

হাসবারই মত কথা। একটা কথা নিশ্চয় ভুলে গিয়েছে রানু বউদি, তাই চৌধুরীবাড়ির মান-মেজাজের গর্বটাকে খোঁচা দিয়েছে। বউদির সেজদা নিশ্চয় খুব ভাল লোক, তাই চৌধুরীবাড়িকে মাসে পঞ্চাশ টাকা দিয়ে সাহায্য করছেন।...কিন্তু তোমার ভুলে যাওয়া উচিত হয়নি রানু বউদি, তোমারই শ্বশুর পরেশ চৌধুরী একদিন তোমার ওই সেজদাকে দশ হাজার টাকা দিয়েছিলেন, ব্যবসা করবার জন্য।

আমাকেও তুমি খুব ভুল বুঝলে, রানু বউদি। কিন্তু সেজন্য তোমাকে একটুও দোষ দিতে পারি না। তোমার শক্ত শক্ত ঠাট্টার কথাগুলি আমাকে শুধু হাসিয়ে দেয়। জবাব দিতে পারবো না বলেই হাসি।

কিন্তু আর কিসের ধৈর্য? জবাব দিতে পারা যাবে না কেন? এখুনি রানু বউদিকে লিখে দিলেই তো হয় ; তুমি কিচ্ছু জান না, তাই তোমার ধারণা হয়েছে যে, আমি একটা মস্তবড় ভাগ্যিবান ভদ্রলোকের বউ। ডাহা মিথ্যে কথা।

হঠাৎ ছটফট করে চেয়ার ছেড়ে একটা লাফ দিয়ে উঠে দাঁড়ায় প্রতিভা। এত শক্ত করে বাঁধা খোঁপাটাও ঢিলে হয়ে ঝুলে পড়ে। গায়ের ধাক্কা লেগে আয়নাটাও কেঁপে ওঠে। হাতের

ধাক্কা লেগে টেবিলের উপরের ফুলদানিটা হেলে পড়ে, তারপর ধুপ করে পড়েই যায়। পড়ে যাবেই তো, হালকা পলকা একটা রুপোর ফুলদানি।

সন্ধ্যা হয়েছে। কিন্তু আলো জ্বেলে দিতে আর ইচ্ছে করে না। কিন্তু বাণীদি যেমন রোজই সন্ধ্যাবেলা একবার দেখা করতে আসে, তেমনই আজও নিশ্চয় আসবে। বাণীদি দেখেই তো আশ্চর্য হবে আর পাঁচ কথা জিজ্ঞেস করে করে আবার জবাব দেবার একটা হয়রানি বাড়িয়ে তুলবে। চুল বাঁধনি কেন? ফুলদানিটা গড়িয়ে পড়ে রয়েছে কেন? ঘর অন্ধকার রেখে চুপটি করে বসে আছ কেন?

আলো জ্বালে, খোঁপা বাঁধে, ফুলদানিটাকে দাঁড় করিয়ে দেয় প্রতিভা। চেয়ারের উপর বসে একটা হাঁপ ছাড়ে ; যেন বুকের ভিতরে হঠাৎ গুমরে ওঠা একটা নিঃশ্বাসকে এতক্ষণে শান্ত করে বাইরের বাতাসের কাছে ছেড়ে দেয়।

এক মাস হয়েছে, শেফালীদির চিঠি এসেছে। নিশ্চিন্ত হয়েছে প্রতিভা। প্রতিভার একটা ভয়ানক দুঃখের উদ্বেগ মিটে গিয়েছে। মুক্তিদি এখন শেফালীদির বাড়িতেই আছে। শেফালীদি লিখেছে, মুক্তিদি যদি চলে যেতে না চায়. তবে আমরা কখনও চলে যেতে বলবো না।...তোমার জীবনে শান্তির ফুল-চন্দন পড়ুক শেফালীদি।

এই এক মাসের মধ্যে কোন দিনের কোন মুহূর্তেও অনুপমের সঙ্গে প্রতিভার দেখা হয়নি। দিনেও না, রাতেও না। এটাও একটা শান্তি। আরও বড় শান্তি, দরজা বন্ধ করে ঘুমিয়ে পড়া যায়। দরজা খুলে দেবার দায় ফুরিয়ে গিয়েছে। বলা ভাল, সে দায় মিথ্যে হয়ে গিয়েছে।

প্রতিভারও আর জোর করে কোন আশার কথা ভেবে জল্পনা বা কল্পনা করবার কিছু নেই। দরজা খুলে দেবার সাধ্যি নেই প্রতিভার। প্রতিভার হাত আর উঠবে না। সে দাবি এই ঘরের দরজার উপর টোকার শব্দ করুক, দুমদাম করে শক্ত হাতের আঘাত আছড়ে দিক, কিংবা লাখি মেরে দরজাটাকে ভেঙেই ফেলুক, কিচ্ছু আসে যায় না। প্রতিভার প্রাণ শুধু একটি কথা বলে দেবার জন্যে তৈরী হয়ে আছে—না, কখ্‌খনো না, কিছুতেই না, মেরে ফেললেও না। চৌধুরীবাড়ির মেয়ের মেজাজ তুমি কখনও দেখনি, তাই চিনতেও পারনি।

বাণীদি বেচারা বেশ আশ্চর্য হয়েছে ; দুঃখও পেয়েছে, আর একটু অসুবিধাতে পড়েছে। মুক্তিদি নেই, কার সঙ্গে দিন-রাত গল্প করবে আর এত হাসবে বাণীদি? মাঝে মাঝে বেশ রাগ করে আক্ষেপ করে—আমার ভাবতে একটু আশ্চর্যই লাগে, বউদি ; যেন ট্রেন ছেড়ে যাচ্ছে, একেবারে হন্তদন্ত হয়ে ছুটে চলে গেল মুক্তি। যাবার সময় এতদিনের চেনা-জানা একটা মানুষকে অন্তত দুটো মায়ার কথাও তো বলে যেতে হয়। তা তো নয়। কাজ পেয়েছি বাণীদি, চললাম : বাস্ ; শুধু দুটো কথা কোনমতে মুখ থেকে উগরে দিয়েই চলে গেল।

মাঝে-মাঝে প্রতিভার ঘরে এসে অনেক গল্পে মাতিয়ে তোলে বাণী। আর হাসাহাসির মধ্যেই বলে ওঠে—নাঃ, মুক্তি থাকলে গল্প যেমন জমতো, ঠিক সে-রকম জমছে না।

প্রতিভা হাসে—শুধু এজন্যে মুক্তিদির ওপর এত রাগ করবার কোন মানে হয় না।

বাণী—মুক্তি সত্যিই রাগ-টাগ করে চলে যায়নি তো?

প্রতিভা—না।

বাণী—তাই বল। শুনে মনটা শান্ত হলো।...কিন্তু তুমি ঠিক হাসি জমিয়ে গল্প বলতে পার না, বউদি।

প্রতিভা—তবে শোন। শেফালীদির ভাই চিনুকে একবার বেশ দামী, বেশ চকচকে একজোড়া জুতো কিনে দিয়েছিলেন নরেনকাকা। তখন চিনুর বয়স মাত্র দশ বছর। চিনু সে জুতো পায়েই দিত না। স্কুলে যাবার আগে জুতো জোড়ার দিকে তাকিয়ে থাকতো, মাঝে মাঝে বুরুশ দিত, পালিশও লাগাতো। কিন্তু পরতো না। খালি পায়েই স্কুলে চলে যেত। ফিরে এসেও চিনুর ওই কাণ্ড। জুতো জোড়াকে মুছে আর ঘষে, খাটের তলায় একটা তক্তার উপর

রেখে দিয়ে বেড়াতে বের হয়ে যেত। একদিন খুব বৃষ্টি হয়ে গেল, কাদাজলে ভরে গেল রাস্তা। চিনুকে জব্দ করবার জন্য নরেনকাকা ডাকলেন—ওরে চিনু, তোর নতুন জুতো নিয়ে তুই যদি ওই কাদার উপর দিয়ে হেঁটে হেঁটে ভানুদের বাড়ির গেট একবার ছুঁয়ে দিয়েই চলে আসতে পারিস, তবে তোকে এখনি একটি টাকা দেব। চিনু কী করলে, শোন। জুতো জোড়া হাতে তুলে নিয়ে কাদার উপর দিয়ে থপ থপ করে হেঁটে চলে গেল আর গেট ছুঁয়ে ফিরে এল। নরেনকাকা বললেন, হলো না, তুমি টাকা পাবে না। চিনু বলে—কেন? নরেনকাকা বলেন—তুমি তো জুতো পায়ে দিলে না। চিনু বলে—তুমি বলেছো জুতো নিয়ে, জুতো পায়ে দিতে বলনি। চালাকী! শিগগির দাও আমার টাকা। দিতেই হবে।

বাণী হাসতে থাকে।—দেখ কাণ্ড! এইটুকু ছেলের বুদ্ধি কত সজাগ।

এই তো, নিশ্চিন্ত হওয়া একটা জীবন। কোন কাজ নেই, শুধু দিনগুলি পার করে দেওয়া। আশাটা সেই যে একটা হোঁচট খেল, হঠাৎ-টাকার একটা স্টীল-সেফ ঘরে এল, তারপর থেকে আর এক পা'ও এগুতে পারা গেল না। শুধু পিছিয়ে যেতে হলো। পিছিয়ে যেয়েও কোথাও থেমে থাকতে পারা গেল না। আবার আরও পিছিয়ে যেতে হলো। কিন্তু এই তো শেষ, আর যে পিছিয়ে যাবারও জায়গা নেই, পাথরের চটানে এসে পিঠ লেগেছে। ছোট হতে হতে একেবারে ধুলোর সঙ্গে সঙ্গে মিশে যেতে হলো, আর তো আরও ছোট হবার উপায় নেই। না, আর আলেয়া দেখবার ভয় নেই। আর নিশির ডাক শোনবার ভয় নেই। ঘেন্নার সঙ্গে লড়াই করবার হয়রানির পালা চুকে গিয়েছে। এই তো শেষবারের মত থেমে যাওয়া। শান্তি বইকি। শেফালীদিকে লিখে দিতে অসুবিধা হবে না, তোমাদের পতুর জীবনে আর চলবার ও চালিয়ে নেবার মত কিছু নেই।

বাণীদি জানে না, আজ জ্বর হয়েছে প্রতিভার। সুধার মা'কে জানিয়ে দিয়েছে প্রতিভা, আজ রাতে কিছুই খাব না। একটু দুধ বিস্কুটও না। এখন বাণীদি আর বেশি দেরি না করে এসে পড়লেই তো পারে, গল্পটল্পও তাড়াতাড়ি সেরে নিলেই ভাল। আজ এখুনি যে ঘুমিয়ে পড়তে ইচ্ছে করছে।

ঘরে ঢোকে বাণী।—আজ এখন আর গল্প করবো না, বউদি। শুধু একটা কথা বলে চলে যাব।

প্রতিভা—কেন? এখন বুঝি সুধার মা'র রামায়ণ শুনবে?

বাণী যেন আনমনার মত হাসে—না, তা নয়। আমাকে দিয়ে কোন একটা কাজ করাও, বউদি। নইলে আমার ভাল লাগছে না। তুমি অন্তত আমাকে কিছু উল আনিয়ে দাও। আমি অনুদার জন্যে একটা সোয়েটার বুনে দিই।

প্রতিভা হাসে—তোমার অনুদার অনেক সোয়েটার আছে, বাণীদি। বিলিতী উলের দামী দামী সোয়েটার।

বাণী—আছেই তো। তা কি আর জানি না? কিন্তু দাদার কাছে কি গরীব বোনের হাতের বোনা সোয়েটার কিছু কম দামী জিনিস হয়? তুমিই বল।

প্রতিভা—তা হলে আজ নয়, কাল। দীনুবাবুর কাছে কাল সকালবেলা একটা ফর্দ লিখে পাঠিয়ে দিও, কী চাই, তাহলেই হবে।

বাণী—আমি লিখলেই হবে?

প্রতিভা—হ্যাঁ।

চলে গেল বাণী। দরজা বন্ধ করে আর আলো নিভিয়ে দিয়ে শুয়ে পড়তেই ঘুম আর জ্বর যেন পালা করে প্রতিভাকে স্বপ্ন দেখায়, আবার জাগিয়ে তুলে ছটফট করায়। উঃ, এই পাখার হাওয়াতে জ্বরের জ্বালা জুড়োয় না। যদি গঙ্গার হাওয়াটা একবার হু হু করে ছুটে এসে খোলা জানালা দিয়ে ঘরের ভিতরে ঢুকে আর প্রতিভার মাথাটার উপরে পড়ে হুটোপুটি

করতো, তবে স্বস্তি পাওয়া যেত বোধ হয়।

বিছানা থেকে নামে, আলো জ্বালে, আর টেবিলের ঘড়ির দিকে তাকায় প্রতিভা। না, মাঝরাত পার হতে চলেছে, তবু এখনও গঙ্গার হাওয়া এল না। মনে হয়, ভোর না হওয়া পর্যন্ত এই গুমোট থাকবে।

চমকে ওঠে প্রতিভার কান। চমকে ওঠে প্রতিভার বুকের ভিতরের সব রক্ত। মনে হয়, নিশাচর টোকার শব্দটা দোতলার কোন ঘরে দরজার উপর পড়ে পড়ে আর বারে বারে বাজছে—টক্ টক্ টক্!

কার ঘরে? তবে কি বাণীদির ঘরে?

ঘরের দরজা খুলে, তেতলার বারান্দার অন্ধকারের ভিতর দিয়ে ছুটে যায় প্রতিভা। কিন্তু পায়ের শব্দ নেই। আক্রোশের সিংহিনীও ঠিক ওইরকম করে ছুটে যায়, পায়ের নরম থাবার শব্দ হয় না।

দোতলার সিঁড়ির মুখের কাছে এসে থমকে দাঁড়ায় আর গা-ঢাকা সিংহিনীরই মত উঁকি দিয়ে আর দুই চোখের দৃষ্টি অন্ধকারে ভাসিয়ে দিয়ে দেখতে থাকে প্রতিভা, হ্যাঁ, বাণীদিরই ঘরের দরজার সামনে কালো লোভের একটা শক্ত ছায়া দাঁড়িয়ে আছে। টক্ টক্ টক্—টোকার শব্দ বাজছে। উন্মাদ অজগরের তেষ্টা দরজার গায়ে ছোবল দিয়ে দিয়ে শব্দ করছে।

দরজাটার কাঠ বোধহয় ঘেন্না সইতে না পেরে পাথর হয়ে গিয়েছে। নড়ে না, খোলে না, সাড়া দেয় না দরজার কপাট।

ফিরে আসছে ছায়াটা। প্রতিভাও যেন বুকের ভিতরের একটা দমবন্ধ গুমোট এক নিঃশ্বাসে হালকা করে দিয়ে তখুনি উপরে চলে যায়। নিজের ঘরে ঢুকে দরজা বন্ধ করে দাঁড়িয়ে থাকে।

হ্যাঁ, নাগরা-চটির শব্দটা বারান্দার রঙীন মোজেয়িকের গা ঘষে ঘষে এগিয়ে আসছে। কান পেতে শুনতে থাকে প্রতিভা। এইবার থেমে যায় শব্দ। হাঁপ ছাড়ে প্রতিভা। এই বাড়ির রাতের সম্রাট অনুপম রায় এইবার নিজের ঘরে ঢুকে দরজা বন্ধ করলেন।

দরজা খুলে আবার বের হয়ে পড়ে প্রতিভা। দোতলায় নেমে বাণীর ঘরের দরজার উপর হাত ঠুকে ঠুকে আর চাপা স্বরে ডাক দেয়—বাণীদি ; ভয় নেই বাণীদি। আমি ডাকছি। শিগগির দরজা খোল।

দরজা খুলে দিয়েই হাঁপাতে থাকে বাণী। বাণীর কপাল ঘামে ভেসে গিয়েছে। কাঁপছে চোখ দুটো।—তুমি আমাকে মিছিমিছি কেন এরকম ভয় দেখালে, বউদি? ছিঃ, আমি যে আর-একটু হলে মরেই যেতাম। এই দেখ এখনও বুকটা কী ভয়ানক টিপ টিপ করছে।

বাণীর ঘরের ভিতরে ঢুকে কুঁজো থেকে এক গেলাস জল ঢালে প্রতিভা—নাও, কপালটা আর মুখটা ধুয়ে ফেল, আর, একটু জল খাও।...হ্যাঁ, এইবার শোন বাণীদি, আমি টোকা দিইনি।

চেঁচিয়ে ওঠে বাণী—তবে কে টোকা দিল?

প্রতিভা—ভূতে।

বাণী—ঠাট্টা করছো?

—না।

—তবে?

—তোমার আর এখানে থাকা চলবে না। আর একটি দিনও না। তোমাকে এখনই চলে যেতে হবে।

—একথা কেন বলছো?

—আমার ইচ্ছে।

—সত্যি কথাটা বল, বউদি।

—না।

দুই হাতে মুখ ঢেকে ফুঁপিয়ে ওঠে বাণী।—হ্যাঁ, এখনই চলে যাব।

বাণীর একটা হাতের উপর আস্তে আস্তে হাত বোলায় প্রতিভা—একটু দেরি কর। ভোর হোক্।

বাণী—তুমি কিন্তু এখনই ওপরে চলে যেও না।

প্রতিভা হাসে—না না, তবে এলাম কেন? তোমাকে বিদায় না করা পর্যন্ত আমি এখান থেকে নড়বো না।

নড়ে না প্রতিভা। ভোরের কাক যখন ডাকে, পুবের আকাশ যখন ফর্সা হয়, আর গুমোট-ভাঙা গঙ্গার হাওয়া বইতে শুরু করে, তখন ডাক দেয় প্রতিভা—এবার তৈরী হতে হয়, বাণীদি। নীচে গিয়ে রামপ্রসাদকে বললেই একটা রিক্সা ডেকে দেবে।

বাণী—হ্যাঁ ; কিন্তু কোথায় যে যাব, কার কাছে যাব, কিছুই ভাবতে পারছি না। পাগল হয়েই যাব, বউদি।

প্রতিভা—আমি ভেবে রেখেছি। তুমি এখন বেলেঘাটাতে আমার নরেন কাকার বাড়িতে চলে যাও।

বাণী—তবে একটা চিঠি লিখে দাও। একটু তাড়াতাড়ি কর বউদি। আমি আর এ বাতাস সহ্য করতে পারছি না।

চিঠি লেখে প্রতিভা—আপনাকে পায়ে ধরে অনুরোধ করছি কাকা, বাণীদিকে আপনার বাড়িতে থাকতে দিন, যতদিন না বাণীদি একটা কাজ যোগাড় করে নিতে পারে। এর বেশি কিছু আমি আর লিখতে পারছি না। ক্ষমা করবেন।

রামপ্রসাদকে এখুনি ডাক দিয়ে বলতে ইচ্ছে করে, একটা রিক্শা ডেকে দাও, আমাকে হাওড়া স্টেশনে পৌঁছে দিয়ে আসুক। আমাকে দুটো টাকা ধার দাও, রামপ্রসাদ, গুপ্তিপাড়া যাবার ট্রেনের টিকেট কিনতে হবে।

ইচ্ছেটা মাঝে মাঝে ছটফট করে প্রতিভার দুপুর বেলার এক অলস ঘুমটাকেও ভেঙে দেয়। আর ঘুম ভাঙলে নিজেরই উপর রাগ করে মনটা ছটফট করে, সত্যিই তো, আর এখানে কেন পড়ে থাকা?

আর, বুঝতে না পেরে নিজেই আশ্চর্য হয়, এখনও পড়ে থাকতে ইচ্ছে করে কেন? এটা যে একটা পাগলের অপেক্ষা। ঘাটে দাঁড়িয়ে দেখতেই পাচ্ছে, খেয়ার নৌকা ডুবে গেল, তবু খেয়া পার হবার অপেক্ষায় বসে আছে।

বিছানা থেকে উঠে আর চুপ করে চেয়ারের উপর বসে থাকলেই বা কী? মনটা চুপ করে থাকতে চায় না, কথা বলতে চায়। কবরেজী তেলের শিশিটা আমার হাতে দাও, রানু বউদি। দাদার মাথায় মাখিয়ে দিয়ে আসি। দেখি, দাদা আমাকে চোখে দেখেও কেমন করে না চিনে থাকতে পারে।

চলে যেতেই হবে যখন, তখন আর মিছে দেরি করে তো কোন লাভ নেই। গল্পটা দাদাই বলেছিল, আলিপুরের জেলে যখন ছিল দাদা, তখন একটা যাবজ্জীবন কয়েদীর সঙ্গে দাদার খুব ভাব হয়েছিল। চোদ্দ বছরের মেয়াদ শেষ হবার পর যেদিন ছাড়া পেল কয়েদীটা, তখন বলে কিনা, আজ যাব না, আজ শনিবার, যাত্রা নাস্তি, আজ দিন ভাল নয়। আর পাঁচ দিন পরে পূর্ণিমা, সেদিন আমি যাব। আমাকে দয়া করে আর পাঁচটে দিন জেলেই থাকতে দিতে আজ্ঞা হোক।

এইবার হাসতে ইচ্ছে করে। তবে কি জেলের ওই যাবজ্জীবন কয়েদীর মত প্রতিভা

রায়ের প্রাণটাও একটা পূর্ণিমা দেখবার ইচ্ছে নিয়ে এখানে পড়ে থাকবে? আলিপুর জেলের মাথার উপরে আকাশ ছিল। কিন্তু প্রতিভা রায়ের এই জীবনের মাথার উপরে কোন্ আকাশ আছে যে, পূর্ণিমা দেখবার অপেক্ষা করতে হবে?

বাণী চলে গিয়েছে ; আবার আরও একটা মাস পার হয়েছে। এর মধ্যে অন্তত চারটে দিন প্রতিভার ইচ্ছেটা ছটফট করেছে। কিন্তু সে দুরন্ত ইচ্ছেটা আবার যেন নিজেই নিজেকে শান্ত করে দেয়। রাত্রি ন'টা থেকে সকাল ন'টা পর্যন্ত ঘুমিয়ে পড়ে থাকতে কোন অসুবিধে হয় না। সকালবেলা ঘরের দরজা খুলে দিয়ে বারান্দায় এসে দাঁড়াবার পর মনে হয়েছে, আরও একটা দিন পার হয়ে গেল।

অনুপমের ঘরের দরজা এ সময় তালাবন্ধ। তাই কোন অস্বস্তি বোধ করতেও হয় না। বারান্দার টবের ফুল ছুঁয়ে ছুঁয়ে ঘুরে বেড়াতে পারা যায়। এখনি স্নানটা সেরে নিতে হবে, তাই খোঁপা খুলে ফেলে আর চুলের গোছা ঘাড়ে পিঠে এলিয়ে-ছড়িয়ে দিয়ে, আরও কিছুক্ষণ স্বচ্ছন্দে শুধু একা একা নিজেরই ছায়ার দিকে তাকিয়ে একটু ঘুরতে-ফিরতে পারা যায়।

আজ সকালবেলা ঘর থেকে বের হতে আরও একটু দেরি করে ফেলেছে প্রতিভা। এখন বেলা প্রায় দশটা। ঘরেরই দরজার কাছে বারান্দাটার উপর দাঁড়িয়ে, বারান্দার দেয়াল-ঘড়িটার দিকে তাকিয়ে, আর, তাড়াতাড়ি হাত চালিয়ে খোঁপা খুলতে থাকে প্রতিভা। কিন্তু চমকে ওঠে। শক্ত জুতো-পরা পায়ের শব্দ, সেই সঙ্গে অনুপম রায়ের খুব-ব্যস্ত একটি মূর্তি এই দিকেই আসছে, প্রায় এসেই গিয়েছে।

অনুপমের এক হাতে কাগজপত্রের চামড়া-ব্যাগ ঝুলছে, আর-এক হাতের দুই আঙুলের চিমটি দিয়ে চেপে ধরা কয়েকটা খোলা চিঠি।

নিজের ঘরের কাছে এসে একবার থেমে নিয়েই, আবার এগিয়ে আসতে থাকে অনুপম। ব্যস্তভাবে নয়, খুব আস্তে আস্তে, যেন জুতোর চাপে এক-একটা পোকামাকড় চেপটে দিয়ে-দিয়ে পা ফেলছে আর এগিয়ে আসছে।

হ্যাঁ, প্রতিভারই কাছে এসে দাঁড়ায়, আর প্রতিভারই মুখের দিকে তাকায় অনুপম।—তোমার সঙ্গে দেখাই হয় না, তাই একটা কথা জিজ্ঞেস করতে পারিনি। মুক্তি হঠাৎ চলে গেল কেন?

উত্তর দেয় না প্রতিভা। চুলের একটা গোছা শক্ত করে ধরে আর মুখ ফিরিয়ে বারান্দার রেলিংয়ের পাথুরে নকশাটার দিকে তাকিয়ে থাকে।

অনুপম—মুখ ঘুরিয়ে থাকলে চলবে না। আমার কথার জবাব দাও।

মুখ ঘুরিয়ে, মাথা তুলে, আর দু'চোখের দৃষ্টিটাকে সোজা ঠিকরে দিয়ে অনুপমের মুখের দিকে তাকায় প্রতিভা।

অনুপম—ওভাবে শুধু তাকিয়ে থাকলে চলবে না। আমার কথার জবাব দাও, মুক্তি হঠাৎ কেন চলে গেল?

প্রতিভা—ভূতের ভয়ে।

চোখ দুটোকে কুঁচকে দিয়ে আবার জিজ্ঞেসা করে অনুপম।—বাণী কেন চলে গেল?

প্রতিভা—ভূতের ভয়ে।

অনুপম—এটা তাহলে একটা ভূতুড়ে বাড়ি?

প্রতিভা—হ্যাঁ।

অনুপম—মনে হচ্ছে, চৌধুরীবাড়ির মেজাজের তেজ কথা বলছে।

প্রতিভা—হ্যাঁ।

হেসে ফেলে অনুপম—ভুল করছো। খুব ভুল।

কথা বলে না প্রতিভা। হাতের ব্যাগটাকে বারান্দার মেজের উপর নামিয়ে রেখে দিয়েই

অনুপম আবার হাসতে থাকে।—গুপ্তিপাড়ার চৌধুরীবাড়ি কিন্তু আর মেজাজের তেজ দেখাতে ভালবাসে না। তাহলে শোন, চিঠিটাকে একটু পড়েই শুনিয়ে দিচ্ছি।

চিমটি দিয়ে ধরে-রাখা তিন-চারটে চিঠির মধ্যে একটা চিঠির লেখা পড়তে থাকে অনুপম।—বড়লোকের বউকে এত করে লিখেও যখন কোন সাড়া পেলাম না, তখন তার বড়লোক স্বামীকেই লিখতে হচ্ছে। না লিখে পারলাম না। প্রতিভা না হয় সব ভুলে গিয়েছে, কিন্তু আপনি তো ভুলে থাকবার মত মানুষ নন। লোকের মুখে শুনছি, আপনার সাহায্যে স্কুল চলছে, হাসপাতাল চলছে। আপনি নিশ্চয় জানেন না যে, গুপ্তিপাড়ার এ-বাড়ির জীবন আর চলতে পারছে না। আমি কাল কলকাতায় যাচ্ছি, আপনার সঙ্গে একবার দেখা করবো। আশা করি, বিরক্ত হবেন না। ইতি...।

প্রতিভার মুখের দিকে তাকিয়ে অনুপম এইবার বেশ মৃদুস্বরে কথা বলে—ইতি কে, সেটা বুঝতে পারছো তো?

প্রতিভা—পারছি।

অনুপম—তবে চুপ করে থাক, খুশি হয়ে থাক।

প্রতিভা—না।

অনুপম—না? মনে হচ্ছে, বেশ তেজ করে কথা বলছো।

প্রতিভা—হ্যাঁ।

—একেবারে ঠাণ্ডা বরফ হয়ে যাবে এই তেজ।

—কখ্খনো না।

—আচ্ছা। তাহলে অপেক্ষায় থাক।

বারান্দার দেয়ালের ঘড়িটার দিকে তাকায় অনুপম। তারপর নিজেরই হাত-ঘড়িটার দিকে তাকায়। তারপর বারান্দার শেষ প্রান্তের সিঁড়ি-মুখের দিকে তাকায়। তারপর হেসে ফেলে অনুপম, উৎসুক চোখের দৃষ্টিটাও হাসতে থাকে।—এই যে, তিনি এসেই গিয়েছেন।

প্রতিভাও দেখতে পায়, সুধার মা'র সঙ্গে কথা বলে বলে, লাল রবারের চটি পায়ে দিয়ে, আর দুই চোখে অদ্ভুত একটা চকচকে আকুলতা নিয়ে যিনি এগিয়ে আসছেন আর হাসছেন, তিনি গুপ্তিপাড়ার চৌধুরীবাড়ির বউ, প্রতিভারই রানু বউদি।

রানু বউদির পায়ের ওই লাল রবারের চটি নিশ্চয়ই আজকেরই কেনা একটি নতুন সংগ্রহ, একেবারে নতুন। কিন্তু গায়ের শাড়িটা বেশ পুরনো। পাড়ের জরি উসকো-খুসকো, আঁচলের গায়ে তিন জায়গায় মোটা সুতোর তিনটে সেলাই, খুব মিহি জমির একটা শান্তিপুরী। গলাতে কিছুই নেই ; কানের ওদুটো জিনিসের মধ্যে সোনার একটা কুচিও নেই ; দুটো বেলোয়ারী কানফুল।

কত রোগা হয়ে গিয়েছে রানু বউদি। প্রতিভার চোখ দুটো সব জ্বালা নিয়েও অপলক হয়ে দেখতে থাকে, কী খসখসে হয়ে গিয়েছে রানু বউদির সেই দুটো নরম হাত, যে হাত একটা শিশির সামান্য একটু আঁট ছিপি খুলতে গিয়ে চুপসে যেত, বার বার হাতে ফুঁ দিত রানু বউদি।

অনুপম বলে—আসুন।

রানু হাসতে চেষ্টা করে—এসেই গিয়েছি, তাই বলতে পারলেন, আসুন। আগে কিন্তু এই সামান্য একটা কথাও কেউ লিখে জানাতে পারেনি।

রানু যেন প্রতিভার মুখের দিকে তাকাতেই চায় না। এক পলকে একবার প্রতিভাকে দেখে নিয়েই আবার অনুপমের মুখের দিকে তাকিয়ে কথা বলে রানু—টাটানগর থেকে লিখেছি, গুপ্তিপাড়া থেকে লিখেছি, কিন্তু ভুলেও একবার কেউ লিখলে না যে, একবার এস।

অনুপম—এখন যখন এসেই পড়েছেন, তখন পুরনো কথা ছেড়ে দিন।

রানু—আজই সকালবেলা কলকাতায় এসেছি। এসেই ভাবলাম...।

অনুপম—এতক্ষণ কোথায় ছিলেন?

রানু—সেজদার বাড়িতে, কালীঘাটে। আমি তো প্রতি মাসেই একবার করে কলকাতায় আসি। কিন্তু থাকবার তো উপায় নেই, সকালে এসে আবার বিকালেই গুপ্তিপাড়া ফিরে যেতে হয়।

অনুপম—কেন?

রানু—না যেয়ে উপায় তো নেই। একটা দশ বছরের বাচ্ছা মেয়ে, একটা ছ' বছরের বাচ্চা ছেলে, কার কাছে ওদের ফেলে রেখে কলকাতার হাওয়া খেতে পারি বলুন? সে ভদ্রলোক তো নিজেই পাগল। বলে-কয়ে বীণার মা'কে রাজি করাই, উনি দয়া করে দু' চারবার উঁকি দিয়ে দেখে যান বলেই আসা-যাওয়া করতে পারি। নইলে তা'ও পারতাম না। এখন তো সেজদাই ভরসা। সেজদা হাতে যা ধরিয়ে দেন, তাই নিয়ে আবার গুপ্তিপাড়া চলে যাই।

প্রতিভা হঠাৎ বলে ওঠে, যেন এতক্ষণের নীরব একটা মায়ার আশা হঠাৎ করুণ হয়ে কথা বলে ফেলেছে—মণ্টু আর টুলু আসেনি?

রানু এইবার প্রতিভার মুখের দিকে একটু স্পষ্ট করে তাকিয়ে জবাব দেয়।—না। ট্রেনে যাওয়া-আসা করতে পয়সা লাগে, প্রতিভা।

অনুপম—কিন্তু আপনার তো আজ গুপ্তিপাড়া ফিরে যাওয়া হবে না।

রানু—কেন?

অনুপম হাসে—আপনাকে যেতে দেওয়া হবে না। আপনি এখানে থাকবেন।

রানুও হাসে—যাক্, আপনি তবু তো মুখ খুলে একটু বললেন। কিন্তু আমার থাকা সম্ভব নয়, অনুপমবাবু। আপনি বলেছেন, এই যথেষ্ট। আমি শুধু আপনাকে কয়েকটা কথা বলে...।

অনুপম—সব কথা শুনবো। কিন্তু আপনাকে আজ চলে যেতে দেওয়া হবে না। আপনি বরং এখনই...।

রানু—বলুন।

অনুপম—এখনই আমার সঙ্গে একবার বের হতে পারবেন?

রানু—কোথায়?

অনুপম—চলুন, মার্কেটে ঘুরে আসি।

রানু—আর মার্কেট? কতবার ভেবেছি, এবার মণ্টুর জন্যে একটা সিল্কের ফ্রক নিয়ে যাব, কিন্তু...ভাবলেই কি স্বপ্ন সত্য হয়ে যায়? হয় না।

অনুপম—চলুন। ওসব সামান্য ব্যাপার নিয়ে আপনার আজ আর মন খারাপ করা উচিত নয়।

রানু—ফিরতে কত সময় লাগবে?

অনুপম হাসে—মণ্টুর জন্যে একটা সিল্কের ফ্রক কিনতে যতটুকু সময় লাগবে।

রানুর দুই চোখের চকচকে বিস্ময় যেন নিবিড় হয়ে টলমল করে।—সত্যি, কাছে না এলে মানুষকে চেনা যায় না। আপনাকে কী ভেবেছিলাম, আর কী দেখলাম।

অনুপম—কী ভেবেছিলেন?

রানু—ভেবেছিলাম, এত বড় একজন গণ্যিমান্যি বড়লোক মানুষ, ভাগ্যিবান মানুষ, লোকের মুখে যার সুনামের এত হাঁকডাক, তিনি কি আমার মত মানুষের দুটো কথা সত্যিই ধৈর্য ধরে শুনবেন?

চামড়ার ব্যাগটা হাতে তুলে নিয়েই ব্যস্ত হয়ে ওঠে অনুপম—চলুন।

প্রতিভার দিকে একবার তাকিয়ে নিয়েই অনুপমের দিকে তাকায় রানু।—হ্যাঁ, চলুন।

প্রতিভা ডাকে—বউদি।

অনুপম হাসে—পিছু ডাকতে নেই।

প্রতিভা—দাদা এখন কেমন আছে, বউদি?

রানু—একটুও ভাল নয়। মাঝে একদিন...।

অনুপম—চলুন চলুন, সময় নষ্ট করে লাভ নেই।

রানু—হ্যাঁ, চলুন।

প্রতিভা—টুলু কি খুব দুষ্টু হয়েছে?

রানু—আর বলো না! একদিন একটা বেড়ালের লেজ ধরে...।

অনুপম—এবার চলুন। চলতে থাকে অনুপম।

—হ্যাঁ, চলুন। রানুও চলতে থাকে।

প্রতিভার বুকের ভিতরের চিৎকারটা বোবা হয়ে শুধু ছটফট করে। নিথর হয়ে দাঁড়িয়ে দেখতে থাকে প্রতিভা। তাড়াতাড়ি পা ফেলে ফেলে, যেন অনুপম রায়ের হাসির শব্দের সঙ্গে তাল রেখে হেঁটে চলে যাচ্ছে একজোড়া লাল রঙের চটি।

রানু বউদিকে একবার জিজ্ঞেস করলে হতো, মনে পড়ে তো, একদিন লুকোচুরি খেলতে গিয়ে কী দশা হয়েছিল তোমার? রানু বউদি তখন নতুন বউ ; মা তখন রানু বউদিকে কোন কাজই করতে দিতেন না।

সন্ধ্যা হলেই, দাদা যখন বাইরে বের হতো, তখন সেই নতুন বউ নিজেই এসে প্রতিভার কাছে চুপি-চুপি বলতো, লুকোচুরি খেলবে? হ্যাঁ খেলবো। তবে লুকোই? হ্যাঁ ; ধরতে পারলে কিন্তু এক কিল। বেশ।

রানু বউদিকে ধরে ফেলতে কিন্তু এক মিনিটও সময় লাগেনি। একটা পুরনো মাদুর গায়ে জড়িয়ে ঘরের এক কোণের দেয়ালের গায়ে হেলান দিয়ে দাঁড়িয়ে নিয়ে, তখুনি বাবা-গো বলে চেঁচিয়ে উঠেছিল আর ধরা পড়ে গিয়েছিল সেই রানু বউদি। মস্ত বড় একটা মাকড়সা রানু বউদির মুখের উপর দিয়ে দৌড়ে গিয়েছিল। লুকোচুরি খেলতে সাহস করে, কিন্তু পারে না, সেই রানু বউদি আজ...।

যাই হোক, প্রতিভার জীবন রোজ এ সময় যেভাবে চলে, ঠিক সেভাবেই চলতে থাকে। দুপুর গেল। বিকেলও প্রায় শেষ হতে চললো। বিছানার উপর শুয়ে, আর, একটা মিথ্যে ঘুমের সঙ্গে উসখুস করে, বার বার টেবিলের ঘড়িটার দিকে তাকাতেও হলো। রানু বউদি কি এখনও ফিরে আসেনি?

ঘরের বাইরে এসে, তারপর বারান্দার শেষে সিঁড়ির মুখের কাছে এসে দাঁড়ায় প্রতিভা। তারপর দোতালাতে নেমে একটানা বারান্দার পাশে একটা ঘরের দরজার দিকে তাকায় ; সে ঘরের খোলা দরজা দিয়ে রঙীন সিল্কের পর্দা ফুরফুর করে উড়ছে। না, আর সন্দেহ নেই, ভয়ানক ভুতুড়ে তামাসার নিশান উড়ছে।

ঘরের দরজার কাছে এসে থমকে দাঁড়ায় প্রতিভা—কখন ফিরে এলে বউদি?

রানু—অনেকক্ষণ।

প্রতিভা—খাওয়া হয়ে গেছে নিশ্চয়।

—হয়েছে। তুমি অবিশ্যি একটু খোঁজ নিতেও ভুলে গিয়েছ।

—কখন্ খেলে?

—এই তো, ঘণ্টাখানেক হলো। অনুপমবাবু যখন খেলেন, তখন।

—নীচের খাবার ঘরের টেবিলে?

—হ্যাঁ।

—তুমি কি এখানে থেকে যাবে ঠিক করেছো?

—হ্যাঁ।

—কিন্তু কালীঘাটে খবরটা জানিয়েছো কি? ওঁরা কি চিন্তা করবেন না?

—খবর পাঠিয়ে দেওয়া হয়েছে।

কথা বলছে রানু, প্রতিভার সব কথারই জবাব দিয়েও চলেছে, কিন্তু রানুর চোখ দুটো আর হাত দুটোও সঙ্গে সঙ্গে ব্যস্ত হয়ে অন্য একটা কাজও করছে। একটা নতুন-কেনা বাস্কেটের ভিতরে জিনিস ভরছে রানু ; মাঝে মাঝে জিনিসগুলিকে এক-এক করে ছুঁয়ে ছুঁয়ে যেন গুণেও নিচ্ছে। বেবি-ফুড, চা, জেলি বিস্কুটের টিন, চকোলেটের প্যাকেট, মিছরি, মশলা, কিসমিস, বেদানা, মাখন...।

ঘরের টেবিলের উপর সাজানো রয়েছে বড় বড় প্যাকেট ; প্যাকেটের গায়ে লেখা দেখেই বোঝা যায়, এগুলো জামা-কাপড়ের প্যাকেট।

বিছানার উপরে পড়ে রয়েছে একটা বই। ঘরের ভিতরে ঢুকেই বইটাকে হাতে তুলে নেয় প্রতিভা। গয়নার দোকানের বই, গয়নার ছবিতে ভরা। একটা নেকলেসের ছবির কাছে লাল পেন্সিলের একটা দাগ হেসে রয়েছে।

হেসে ফেলে প্রতিভা।—এর চেয়ে আর একটু ভাল প্যাটার্নের নেকলেস পেলে না?

—অ্যাঁ? কী বললে? হ্যাঁ, ছিল হয়তো ; কিন্তু ওটাই আমার পছন্দ হলো।

—জিনিসটা দেখি, একবার।

—অনুপমবাবু পরে নিয়ে আসবেন।

—তাই বল।

—মণ্টুর জন্যে দুল কেনোনি?

—কিনেছি।

—দেখি।

—তোমাকেও আবার দেখাতে হবে নাকি? তা হলে তো আবার বাস্কেটের সব জিনিস তুলে নিয়ে তলা থেকে ডিবেটাকে বের করতে হয়।

—তা হলে থাক। যাক ; কিন্তু ভদ্রলোকের কাছ থেকে কিছু টাকা আদায় না করে নিলে তো চলবে না। টাকা চেয়েছো?

—চাইনি।

—না চাইলেও ভদ্রলোকের নিজের থেকেই দেওয়া উচিত ছিল।

—নিজেই বলেছেন। এখন তিন'শো টাকা দেবেন।

—মাত্র তিন'শো।

—এখন তিন'শো, পরে দরকার হলে আর লিখলে আরও যা পারেন পাঠিয়ে দেবেন।

—টাকা আর নেকলেস এখনও হাতে পাওনি?

—না।

—কিন্তু কখন পাবে?

—অনুপমবাবু বলেছেন, ফিরতে একটু রাত হতে পারে। যখনই ফিরে আসুন না কেন, নিজেই এসে আমার হাতে দিয়ে যাবেন।

অনেকক্ষণ চুপ করে বসে থাকে প্রতিভা। রানুর হাতের ব্যস্ততাও সব কাজ শেষ করে আর বাস্কেটের ডালা বন্ধ করে এইবার একটু স্বস্তি বোধ করবার সুযোগ পায়।

প্রতিভা—দু-একটা কথা বল, বউদি। এত চুপ করে বসে থাকা কি ভাল দেখায়?

রানু—তুমিই বল, আমি শুনি।

প্রতিভা—তোমার কি কিছু বলবার নেই।

রানু—কিছু মনে করো না, প্রতিভা। তোমাকে কোন কথা বলেও তো কোন লাভ নেই।

রানুর মুখটাকে যেন একটু ভাল করে দেখতে চায় প্রতিভা, তাই দুই ভুরু টান করে

তাকিয়ে থাকে। আর রানু যেন নিজেরই সঙ্গে কথা বলে—সন্ধ্যা হয়ে এল।

প্রতিভা—তোমার ভয় করছে না, বউদি?

রানু—কিসের ভয়?

—সন্ধ্যা হয়ে এল যে!

—তাতে ভয় কিসের?

—কিন্তু গুপ্তিপাড়াতে তো সন্ধ্যে হতেই তোমার খুব ভয়-ভয় করতো।

—এখনও করে। কিন্তু এখানে তো ভয়-ভয় করবার কিছু নেই।

প্রতিভা হাসে—হ্যাঁ, এখানে বাদুড় ওড়ে না, ঝিঁঝি ডাকে না, চালতে গাছের মরা ডালে পেঁচা বসে না, কলাগাছের কাছে কালোছায়ার হাত দোলে না।

রানুও হাসে—তবে?

প্রতিভা—তোমার হাসতে লজ্জা করছে না?

রানুর গলার স্বরও বেশ শক্ত হয়ে জবাব দেয়—না।

প্রতিভা—তোমার এখানে আসতে একটুও লজ্জা হলো না?

—না।

—তুমি এখনই চলে যাও।

—তোমার মুখ থেকে একথা শুনতে পাব বলে তৈরী হয়েই এসেছি।

—তোমাকে এখনই যেতে হবে।

—না। তোমার বাড়ি নয় যে, তোমার হুকুমে চলে যাব।

মেজের উপর ধুপ করে বসে পড়ে প্রতিভা, দুই হাত দিয়ে শক্ত করে রানুর দুই পা জড়িয়ে ধরে—চলে যাও, বউদি।

—এ কি? চমকে ওঠে রানু। রানুর দু' চোখে ভয়ানক একটা আশ্চর্যের ভয়ও যেন গুমরে উঠেছে, তাই কাঁপতে থাকে একটা অদ্ভুত অন্ধ-অন্ধ দৃষ্টি।

প্রতিভা—তুমি কি আমাকে দেখেও কিছুই বুঝতে পারলে না?

এইবার রানুর দুই চোখ যেন নিষ্পলক দুটো নির্বোধ যন্ত্রণার মত স্তব্ধ হয়ে দেখতে থাকে; প্রতিভার হাতে সেই রুলি, আর কানে সেই দুল, গুপ্তিপাড়ার মধু স্যাকরাকে মাত্র পাঁচ ভরি সোনা দিয়ে যে দুটো জিনিস তৈরী করানো হয়েছিল। দাদার ভাগ্যের মত বোনের ভাগ্যটাও কি পাগল হয়ে গিয়েছে? প্রতিভা কি শ্মশানের ছাই গায়ে মেখে ত্রিবেণীর সেই ক্ষেপী তুলসীর মত গাছতলায় পড়ে রয়েছে?

রানুর গলার স্বর কেঁপে কেঁপে কথা বলে—ঠিক বুঝতে পারছি না, প্রতিভা। কিন্তু ভয় করছে।

প্রতিভা—এটা একটা ভুতুড়ে বাড়ি, বউদি।

প্রতিভার হাত দুটো শক্ত করে আঁকড়ে ধরে রানুর রোগা শরীরটা যেন কাঠ হয়ে যায়।

প্রতিভা—ঠিক মাঝরাতে ভূত এসে তোমার ঘরের দরজায় টোকা দেবে। সে ভূত একটা সুড়ঙ্গের অন্ধকারের ভিতর থেকে চুরি করে গাদা-গাদা টাকা আনে। সে ভূত ঘরের বাইরে বক্তৃতা করে আর মানপত্র পায়! আর, ঘরের ভিতরে মানুষ পেলেই তাকে ঘাড় মটকে মেরে ফেলতে চায়। তুমি এখনই চলে যাও। শিগগির যাও।

—যাচ্ছি। এখনই যাচ্ছি। প্রতিভার গলা জড়িয়ে ধরে কেঁদে ফেলে রানু।

প্রতিভা—দেরি করো না, বউদি। রাস্তা থেকে একটা রিকশা ডেকে নিয়ে কালীঘাটে চলে যাও।

—যাচ্ছি। কিন্তু...।

—কী?

—তুমিও চল।

—যাব ঠিকই ; কিন্তু আজ নয়।

প্রতিভার হাত ছেড়ে দিয়ে আর পুরনো শাড়ির সেলাই-করা আঁচল তুলে চোখ মুছে নেয় রানু। তারপর আর একটি কথাও না বলে ঘর ছেড়ে বের হয়ে যায়। না, আর মুখ ফিরিয়ে প্রতিভাকে আর-একবার দেখে নেবার চেষ্টা করে না রানু। শুধু প্রতিভা দরজার কাছে দাঁড়িয়ে দেখতে থাকে, লাল রবারের একজোড়া চটি ধড়ফড় করে নীচের সিঁড়িতে নেমে গেল।

অনুপম রায়ের বুকটা নিশ্চয় দুর্দান্ত সাহসে ভরাট একটা চমৎকার ভাগ্যের বুক। সেই সাহসও বোধহয় মরুভূমির ঘোড়া। বাধা পেলে আরও দুরন্ত হয়ে ছুটতে থাকে।

একটা বোর্ড আছে ; সে বোর্ড দেশের সমাজজীবনের উন্নতির নানারকমের সেবা সাহায্য ও কল্যাণের কাজ করবার ক্ষমতা পেয়েছে। ক্ষমতা দিয়েছেন সরকার ; টাকাও দিয়ে থাকেন সরকার। এই বোর্ডের তিন বছরের চেয়ারম্যান এন সি সেন যে এবছরেও আবার চেয়ারম্যান হয়ে যাবেন, সে বিষয়ে কোন সন্দেহ ছিল না। এন সি সেনের মত মানুষের পক্ষে বোর্ডের সব মেম্বারের শ্রদ্ধা আর সমর্থন আছে। কিন্তু অনুপম রায়ের আশা সেজন্য একটুও ভয় পায়নি। অনুপম রায় শুধু একটি মাস ঘোরাঘুরি আর ছুটোছুটি করেছে: দশজন মেম্বারের ছ'জনকে এক এক করে আমন্ত্রণ করে নিয়ে এসে এই বাড়ির ওই কাজের ঘরে বসিয়েছে ; তারপর কাজের কথা হয়েছে।

তারপর একদিন এই কাজের ঘরের ভিতরে বসেই টেলিফোনের বার্তা পেয়ে হেসে উঠেছে অনুপম রায় ; বোর্ডের চেয়ারম্যান ইলেকশন হয়ে গেল। এন সি সেন হেরে গিয়েছেন, জয়ী হয়েছেন অনুপম। আজ থেকে বোর্ডের হাজার হাজার টাকার দাতব্যের খাতায় নাম সই করবেন নতুন চেয়ারম্যান অনুপম রায়।

কাজের ঘরের দরজায় সবুজ ভেলভেটের পর্দা দোলে। ঘরের ভিতরে চারটে আলো জ্বলে, দুটো পাখা ঘোরে। সকাল-সন্ধ্যা যখন-তখন চন্দ্রবাবু, আর সূর্যবাবুও এসে পড়েন। কাজের ঘরের জীবন যেভাবে এতদিন চলে এসেছে, সেভাবেই চলছে। জয়ের গুঞ্জন আর খুশি-হাসির হঠাৎ-কলরব একটুও ক্লান্ত হয়নি, হয়ও না।

কিন্তু অনেক রাতে তেতলার সিঁড়ি ধরে যখন আস্তে আস্তে দু'পায়ের নাগরা-চটি ঘষে ঘষে উপরে উঠতে থাকে অনুপম, তখন যেন আচমকা একটা হোঁচট খায়। জ্বলে ওঠে অনুপম রায়ের মাথার ঘিলু, সেই সঙ্গে গায়ের সব রক্ত।

আর, তেতলার দরজা-বন্ধ একটা ঘরের ভিতরে তখন বিছানার উপর শুয়ে পড়ে থেকে প্রতিভা রায়ের বিনা-ঘুমের প্রাণটা আশ্চর্য হয়ে ভাবে—আর কেন এভাবে পড়ে থাকা! এবার চলে গেলেই তো হয়।

সেই সেদিন সকাল হতেই আশ্চর্য হয়ে জিজ্ঞাসা করেছিল অনুপম—তোমার রানু বউদি হঠাৎ না বলে-কয়ে সব কিছু ফেলে রেখে দিয়ে একটা হঠাৎ-পাগল গাধার মত চলে গেল কেন?

প্রতিভা—ভূতের ভয়ে।

অনুপম—তাই বল!

প্রতিভা—একটা কথা বলবার ছিল।

অনুপম—কী কথা?

প্রতিভা—তুমি আমার ঘরের দরজাতে কখ্খনো টোকা দেবে না।

অনুপম রায়ের কপালের সম্মানিত সুখের রেখাটা যেন শিউরে গিয়ে নীল হয়ে যায়।—কেন?

প্রতিভা—আমি দরজা খুলবো না।

—আমি দরজা ভেঙে ঘরে ঢুকবো।

—আমি তখুনি ঘর ছেড়ে বের হয়ে যাব।

—এত সাহস আছে তোমার?

—আছে।

—তবে তোমার রানু বউদির আঁচল ধরে গুপ্তিপাড়া চলে গেলে না কেন? এখানে পড়ে আছ কেন?

—আমার ইচ্ছে।

হেসে ফেলে অনুপম।—তাই বল!

চলে গেল অনুপম।

তেতলার সারা বারান্দায় ছড়িয়ে পড়ে সকালবেলার রোদ হাসছে। এক হাতে চামড়ার ব্যাগ, আর-এক হাতে রুপোর চেনে ঝোলানো চাবি দোলাতে দোলাতে সেদিন যেমন চলে গিয়েছিল অনুপম, রোজই তেমনি চলে যেতে পারে। অনুপমের মনটাও হাসে, দরজা বন্ধ করে ঘরের ভিতরে বসে রয়েছেন অদ্ভুত এক কাঙাল অভিমান। অনেকদিন ঘরের দরজায় টোকার শব্দ বাজেনি, তাই রাগ হয়েছে। সে আবার ওই টোকার শব্দেরই ওপর রাগ দেখায়।

কিন্তু অনেক রাতে যখন আবার তেতলার এই সিঁড়ি ধরেই উপরে উঠতে হয়, তখন যেন একটা ঠোকর খায় অনুপম। নাগরাচটি দুমড়ে যায়। টিকটিকিটাও শব্দ করে ডেকে ওঠে। বোর্ডের নতুন চেয়ারম্যান অনুপম রায়কে টিটকারি দিচ্ছে, অনুপম রায়ের নিজেরই ঘর। তবে কি টিকটিকির ভয়ে পা টিপে টিপে হাঁটতে হবে? না, সহ্য করা অসম্ভব।

প্রতিভা রায়ের এই মিছে পড়ে থাকা জীবনেও কোথাও যেন একটা ছটফট পিপাসা লুকিয়ে আছে। প্রায় একটা অভ্যাসে দাঁড়িয়ে গিয়েছে প্রতিভার সন্ধ্যাবেলার একটা হঠাৎ-ব্যস্ততা, প্রতিভার প্রাণেরই একটা বাতিক।

সারা বিকেল ঘুমিয়ে পড়ে থাকবে, কিন্তু সন্ধ্যা হলেই ধড়ফড় করে জেগে উঠবে, দরজা খুলবে ; আর, বারান্দায় রেলিংয়ের কাছে দাঁড়িয়ে চোখ তুলে আকাশের দিকে তাকাবে। ছটফট করে যেন একটা পূর্ণিমা দেখতে চাইছে প্রতিভার দুই চোখ। সুধার মা যখন চা নিয়ে আসে, তখন সত্যিই চমকে ওঠে প্রতিভা।—কে? ও, তুমি সুধার মা।

সুধার মা হাসে—এমন কিছু গভীর আঁধার তো এখনও হয়নি, বউদি, তবু তুমি যেন আমাকে দেখে চিনতেই পারলে না।

প্রতিভাও হাসে—যার চোখেই আঁধার, সে অত তাড়াতাড়ি চিনতে পারে না।

সুধার মা—ষাট, তোমার চোখ আঁধার হবে কেন? মাণিকের আলো নিয়ে চিরকাল হেসে থাকুক তোমার চোখ।

বারান্দার আলো জ্বেলে দিয়ে চলে যায় সুধার মা।

একদিন সন্ধ্যায় প্রতিভার প্রাণের বাতিকটা যেন হঠাৎ ছটফট করে জিজ্ঞেস করেই ফেলে, আজ কী তিথি, সুধার মা?

কিন্তু সুধার মা তখনও সেখানে দাঁড়িয়ে নেই। আনমনা প্রতিভার চোখ দুটো দেখতেই ভুলে গিয়েছে, চা রেখে দিয়ে কখন্ নীচে চলে গেল সুধার মা।

আবার আনমনার মত আস্তে আস্তে হেঁটে বেড়ায় প্রতিভা। বারান্দার এদিক থেকে ওদিক। বুকের ভিতরের একটা অশান্ত নিঃশ্বাস আজ আর কিছুতেই শান্ত হতে পারছে না। সেগুন কাঠের সিংহ-আয়নার কাছে এসে দাঁড়িয়ে উপরের ঘড়িটার দিকে একবার তাকায় প্রতিভা।

সিঁড়িতে পায়ের শব্দ। চমকে ওঠে প্রতিভা। চোখ তুলে তাকায়। কে? কে এল? কে ও?

সাদা পাঞ্জাবী, সাদা চাদর, অনুপম রায়ের ধবধবে মূর্তিটা সিঁড়ি ধরে উপরে ওঠে, প্রতিভার কাছে এসে দাঁড়ায়।

অনুপমের মুখের হাসিটাও বেশ ধবধবে।--তোমাকেই বলে যাবার জন্য এলাম। ভবতোষবাবুর বাড়িটা আমিই কিনবো বলে ঠিক করে ফেলেছি, তোমারই নামে ওটা কেনা হবে।

প্রতিভার উদাস চোখ আর নীরব মুখে কোন সাড়া নেই। কিন্তু অনুপমের মুখের হাসি আর ভাষা হঠাৎ একেবারে মৃদু হয়ে ফিস-ফিস করে।--খুব রাগ হয়েছে, তাই না? কিন্তু খুব ভুল বুঝেছো। আমি আজ রাতে তোমার ঘরে যাব। অনেক কথা আছে।

গায়ের চাদরটাকে টেনেটুনে একটু আলগা করে নিয়েই অনুপম বলে--আজ আমাকে এখন...এখনও অবশ্য অনেক সময় আছে, একবার বের হতে হবে। ওরা একটা সভা করে আমাকে সম্মান জানাবে ; আমি যে জিতেছি, প্রতিভা।

রামপ্রসাদ এসে বলে--মাস্টারমশাই অজয়বাবু এসেছেন।

--এসেছেন! প্রতিভার উদাস চোখ যেন ঘুম-ভাঙা পাখির মত খোলা বাতাসের ছোঁয়া পেয়ে আর খোলা আকাশের আলো দেখতে পেয়ে খুশি হয়ে নেচে উঠেছে। সিঁড়ি দিয়ে তরতর করে নেমে চলে যায় প্রতিভা।

ড্রইং-রুমের পর্দা সরিয়ে ভিতরে ঢুকে প্রতিভার বুকের ভিতর থেকে যেন অনেক দিনের একটা ছটফটে অপেক্ষার বদ্ধ যন্ত্রণা মুখভরা হাসি হয়ে উথলে ওঠে।--এসেছেন তবে?

অজয়--আসতেই তো হতো। এই নিন, বাকি দশ টাকা।

প্রতিভা--দেনা শোধ।

অজয় হাসে--দেনা শোধ নয় ; টাকা শোধ।

প্রতিভা--এতদিনে যে কথা কখনও মনে হয়নি, আজ সে কথা, এই এখুনি আপনি আসতেই মনে হয়ে গেল। আমি আগে বুঝতেই পারিনি যে, আপনার অপেক্ষায় বসে আছি। কিন্তু আপনি আসতে বড় দেরি করে দিলেন।

--হ্যাঁ, দেরি হয়েই গেল।

--আমার কথা রেখেছেন তো?

--নিশ্চয়। আমাকে দেখে এতক্ষণে আপনার সেটা বুঝে নেওয়া উচিত ছিল।

--হ্যাঁ, আপনার শরীর অনেক ভাল হয়েছে। আরও ভাল হবে, যদি আমার কথাটা ভুলে না যান।

--না, ভুলে যাব না, এতদিনেও যখন ভুলিনি।

--আমাকে ভুলে যাবেন নিশ্চয়।

--না।

--কেন?

--না না, সম্ভব নয়। এতে আবার 'কেন' কিসের?

--আমাকে মনে করে রেখে আপনার কী লাভ?

--মনে করে রাখাই তো একমাত্র লাভ, আর সব ফাঁকি।

--তার মানে?

--তার মানে, কাছে পেয়েই বা কী লাভ, যদি মনের মধ্যে পেতে না পারি।

--খুব ইচ্ছে করে, অজয়বাবু, আপনার কাছে চলে যাই।

--আপনি...কী আশ্চর্য...আপনি এ কথা বলছেন?

--হ্যাঁ, আমিই বলছি, আমি প্রতিভা, যার নাম আভা হলে আরও ভাল হতো। ইচ্ছে করে, এখুনি দৌড়ে গিয়ে আপনার একলা ঘরের বিছানাতে লুটিয়ে পড়ি।

যার সঙ্গে প্রথম পরিচয় হয়, তাকেই প্রথম আলাপে মুগ্ধ করে দিতে পারে পুষ্কর রায়চৌধুরী। বড় সুন্দর করে কথা বলতে পারে পুষ্কর রায়চৌধুরী এবং গলার স্বরেও যেন সুরেলা মধুরতার ধ্বনি রিমঝিম করে। কিন্তু শুধু কথার ভঙ্গী নয়, এবং সুন্দর চেহারার আবেদনও শুধু নয়, যে-সব কথা বলে পুষ্কর রায়চৌধুরী, সে-সব কথাও যেন বিস্ময়ের ইন্দ্রজাল। যে শোনে তারই মনে পুষ্কর রায়চৌধুরীর জন্য একটা শ্রদ্ধাময় সমবেদনার আবেশ নিবিড় হয়ে ওঠে।

এই শহরের শেষ প্রান্তে শেষ ল্যাম্পপোস্টের ছায়া থেকে একটু দূরে, শুধু পাখির কাকলিতে মুখর হয়ে থাকা একটা নিরালাতে যে বাগান-বাড়িটা প্রায় বিশ বছর ধরে ছাড়াবাড়ির মতো সাড়াহীন অস্তিত্ব নিয়ে পড়েছিল, সেই বাগান-বাড়িকে শহরের মানুষ কলকাতার সেই বিখ্যাত বি বি রায়চৌধুরীর একটা সম্পত্তি বলে জানতো। আরও জানতো, বিখ্যাত বি বি রায়চৌধুরীর এই রকমের আরও কত সম্পত্তি দেশের আরও কত শহরের কত নিরালাতে পড়ে আছে। আজকাল যে পুষ্কর রায়চৌধুরী সস্ত্রীক এই বাড়িতে থাকে, সে হলো সেই বিখ্যাত বি বি রায়চৌধুরীর একমাত্র ছেলে।

বিখ্যাত বি বি রায়চৌধুরী আজ আর বেঁচে নেই। এবং শহরের অনেকেই জানে, তাঁর সেই সব সম্পত্তিও আর বেঁচে নেই। সব গিয়েছে। বি বি রায়চৌধুরী মারা যাবার আগেই তিনি তাঁর সেই বিপুল সম্পত্তির অন্তর্ধানের দুঃখ সহ্য করে গিয়েছেন। এবং বোধহয় এই শহরের এই বাগান-বাড়িটাই তাঁর ঐশ্বর্যের বিপুল ধ্বংসের মার থেকে কোনমতে আত্মরক্ষা করতে পেরেছে। এবং একমাত্র ছেলে পুষ্কর সস্ত্রীক এসে সেই বাড়িতে ঠাঁই নিয়েছে।

একটা যে-সে মানুষের ছেলে নয় পুষ্কর রায়চৌধুরী ; এবং একদিন যে অবস্থা ছিল সে অবস্থার গৌরবও যে-সে ধরনের ছিল না। আজও গল্প করে পুষ্কর রায়চৌধুরী এবং প্রথম আলাপে বিমুগ্ধ শ্রোতা সে গল্প শুনে আরও মুগ্ধ হয়ে যায়। আজই সকালে ম্যাজিস্ট্রেটের বাংলোতে গিয়ে ম্যাজিস্ট্রেটের সঙ্গে আলাপ করে এসেছে পুষ্কর রায়চৌধুরী। তিনদিন হলো দুমকা থেকে বদলি হয়ে এই শহরে এসে সবেমাত্র চার্জ নিয়েছেন যে ম্যাজিস্ট্রেট, বয়সে ভারিক্কি নয়, মেজাজও ভারিক্কি নয়, হাসিখুশি ও স্পোর্টপ্রিয় মানুষ যে মিস্টার দত্তগুপ্ত, তিনিও পুষ্কর রায়চৌধুরীর সঙ্গে প্রথম আলাপের বিস্ময় সহ্য করতে গিয়ে পুষ্কর রায়চৌধুরীর মুখের দিকে কিছুক্ষণ শ্রদ্ধাবিচলিত দৃষ্টি তুলে তাকিয়েছিলেন।

পুষ্কর বলে—বাবার নিউমোনিয়ার সংবাদ যেদিন কাগজে বের হলো, সেদিন স্টক এক্সচেঞ্জের সেই বিচলিত অবস্থা আজও আমার মনে পড়ে মিস্টার দত্তগুপ্ত। ইণ্ডিয়ান আয়রণ পঁচিশ টাকা পনর আনা থেকে চট করে পঁচিশ টাকা আট আনায় ডিক্লাইন করে গেল। সিলভারেও বেশ প্যানিক দেখা দিয়েছিল। একশো ছেষট্টি টাকা আট আনা থেকে স্টার্ট করে একশো চৌষট্টি টাকা পনর আনাতে ফিনিশ হয়ে গেল।

—আশ্চর্য!

—হ্যাঁ, একটু আশ্চর্যেরই ব্যাপার হয়েছিল মিস্টার দত্তগুপ্ত। কোন স্টেটের প্রেসিডেণ্টের হঠাৎ মৃত্যু হলেও মার্কেটের উপর এ রকম রিয়্যাকশন হয় না, কিন্তু আমার বাবা...।

বলতে বলতে পুষ্কর রায়চৌধুরীর লালচে ঠোঁট দুটো যেন একটা অভিমানের ব্যথায় শিউরে ওঠে। যেন বলতে চায় পুষ্কর রায়চৌধুরী, আমি তো সেই বিপুল প্রভাব ক্ষমতা ঐশ্বর্য আর গৌরবেরই সন্তান। অথচ...।

অথচ, সেই বি বি রায়চৌধুরীর ছেলে পুষ্কর আজ টাকার অভাবে ছোট একটা আর্ট ইনস্টিটিউট প্রতিষ্ঠা করতে পারছে না।

এই শহরটা কালচারের দিক দিয়ে বড় দরিদ্র। দুটো লাইব্রেরি ছাড়া বলতে গেলে আর কোন আয়োজনই নেই যার সাহায্যে এই শহরের মানুষের মন আর রুচির রিফাইন্‌মেন্ট সম্ভব

হতে পারে। তাই পাঁচ বছর ধরে একটা কাজের পরিকল্পনা যেন পুষ্কর রায়চৌধুরীর জীবনের স্বপ্ন হয়ে রয়েছে। একটা আর্ট ইনস্টিটিউটের প্রতিষ্ঠা।

দেশের আর বিদেশের বিখ্যাত শিল্পীদের আঁকা বিখ্যাত ছবিগুলির রেপ্লিকা আনাতে হবে। আর চাই, প্যারিস প্লাস্টার দিয়ে তৈরি যত ঐতিহাসিক কীর্তির—তাজমহলের, হুমায়ুনের কবরের, বুদ্ধগয়া, কোনারক আর মাদুরার মন্দিরের মিনিয়েচার। সারনাথের ও মথুরার ধ্যানী বুদ্ধের, আর জৈন গোমতেশ্বরের এক-একটা মডেল মূর্তি। এই সব শিল্পকীর্তির নমুনা দিয়ে গ্যালারি সাজাতে হলে যে টাকা দরকার, সে টাকাটা মোটামুটি যোগাড় হয়েই আছে।

—তা ছাড়া ক্র্যাফটেরও একটা ওয়্যাণ্ডারহাউস হবে এই ইনস্টিটিউট। এর জন্য আমি সারা ভারত তোলপাড় করবো মিস্টার দত্তগুপ্ত। মহীশূরের চন্দনকাঠের কাজ, জয়পুরের মীনা, উড়িষ্যার ফিলিগ্রি, মুর্শিদাবাদের আইভরি। তা ছাড়া বার্মার ল্যাকার, পাঞ্জাবের কামানগিরি, কাশ্মীরের ল্যাটিস ওয়ার্ক। নেপাল আর তিব্বত থেকে কিছু গ্রেটেস্কও আনাবো।

দত্তগুপ্ত বলেন—বড় চমৎকার আপনার পরিকল্পনা। আমি মনে-প্রাণে আপনার সাফল্য কামনা করি।

মুখে যা বলে পুষ্কর রায়চৌধুরী তার চেয়ে অনেক বেশি বৈচিত্র্যের বর্ণনায় ভরে আছে মোটা একটা ফাইল, যেটা এই ধরনের আলাপের সময় পুষ্কর রায়চৌধুরীর হাতেই থাকে। ইনস্টিটিউটের জন্য প্রথমেই একটা ভবন চাই। সেই ভবনের একটা প্ল্যানও ফাইলের ভিতরে আছে। এবং সেই প্ল্যান ফাইলের ভিতর থেকে বের করে নিয়ে নিজেরই চোখের সামনে রেখে গম্ভীর হয়ে যায় পুষ্কর রায়চৌধুরী।

—ওটা কি? প্রশ্ন করেন দত্তগুপ্ত।

পুষ্কর হাসে—আমার দুশ্চিন্তা। আর্ট আর ক্র্যাফ্‌টের নমুনাগুলি যোগাড় করে ফেলতে যে টাকা দরকার হবে, সে টাকা অবশ্য আমিই দেব। কিন্তু...।

—আজ্ঞে! চোখ বড় করে প্রশ্ন করেন দত্তগুপ্ত।

পুষ্কর হাসে—নেই নেই করেও বি বি রায়চৌধুরীর ছেলের এখনও যা আছে, তাতে ওসব বস্তু কেনবার মতো লাখ খানেক টাকা হয়েই যাবে। কিন্তু...

আবার গম্ভীর হয় পুষ্কর।—কিন্তু এই বিল্ডিংটা তৈরীর খরচের জন্য একটু ভাবনায় পড়তে হচ্ছে। বিল্ডিংটা না হওয়া পর্যন্ত অন্য কাজ এগুতেই পারছে না। আশা করি...আপনি আমার এই দুশ্চিন্তার ভার লঘু করতে কিছুটা সাহায্য করবেন।

—আমি কি করতে পারি, বলুন? আমি আমার সাধ্যমত সাহায্য করতে প্রস্তুত আছি।

—তবে আজই সন্ধ্যায় একবার গরীবের আশ্রমে দয়া করে পদার্পণ করুন না কেন? একটু চা খাবেন এবং আমার কাছ থেকে আরও ডিটেল্‌স্‌ জানবার পর নিজেই বুঝতে পারবেন যে...।

দত্তগুপ্ত—আজ নয়, কাল সন্ধ্যায় অবশ্যই যাব।

## ২

এই বাড়িটা যেন একটু গা-ঢাকা দিয়ে লুকিয়ে থাকতে ভালবাসে। বাগানটা প্রায় একটা জঙ্গল হয়ে বাড়িটার গায়ের উপর ডালপালা ছড়িয়ে দিয়েছে। দিনমানে নানারকম ছায়া আর আবছায়ার আড়ালে লুকিয়ে থাকা এই বাড়ির চেহারাটা তবু কিছু কিছু দেখতে পাওয়া যায়, কিন্তু সন্ধ্যা হলে বাড়িটা যেন অন্ধকারের সঙ্গে একেবারে মিশে যায়।

বাড়িটা অন্ধকার ভালবাসে বোধ হয়। তা না হলে সন্ধ্যা হলে এবং বেশ একটু রাত হয়ে গেলেও বাড়ির ভিতরে বা বাইরে আলো জ্বলতে দেখা যায় না কেন?

কিন্তু বাড়িটার ভিতরে ও বাইরে যে ভালরকমের আলোর ব্যবস্থা আছে, তার প্রমাণ পাওয়া যায়। কারণ, এক মাস দু'মাস বা কয়েক মাস ধরে অন্ধকারের সঙ্গে যেন একটানা মাখামাখি করবার পর হঠাৎ কয়েকটা দিন অন্ধকারের সঙ্গে আড়ি করে দিয়ে আর আলো ছড়িয়ে এই বাড়ির রাতের জীবনটা হেসে ওঠে। বাড়ির জানালা দিয়ে আলো ঠিকরে পড়ে, বাড়ির বারান্দায় আলোর ডুম জ্বলজ্বল করে।

যে সন্ধ্যায় এই বাড়িতে কোন ব্যক্তির চা-এর নিমন্ত্রণ থাকে, শুধু সেই সন্ধ্যায় এবং সন্ধ্যার পর থেকে আরও দু'তিন ঘণ্টা পর্যন্ত বাড়িটা আভাময় হয়ে জংলা বাগানটাকেও হাসিয়ে দেয়।

তা না হলে রোজই অন্ধকার। আকাশে চাঁদ থাকলেও বাড়িটার চেহারা জংলা বাগানের যত গাছের ছায়ার আবরণে আড়াল হয়ে লুকিয়ে থাকতে পারে। দেখে কিছুই বুঝতে পারা যায় না, বাইরের বারান্দার উপর কোন মানুষ বসে আছে কি নেই।

সন্ধ্যার পর বাড়ির ভিতর থেকে বের হয়ে এসে বারান্দার অন্ধকারে দুটি চেয়ারের উপর বসে গল্প করে দুটি মানুষ, স্বামী আর স্ত্রী ; পুষ্কর রায়চৌধুরী এবং নীরজা রায়চৌধুরী। নিবিড় প্রীতির ডোরে বাঁধা দুটি জীবনের তৃপ্তি গল্প করে। টুকরো টুকরো মিষ্টি ঝংকারের মতো মিষ্টি হাসির শব্দ উথলে ওঠে।

যতক্ষণ না বুড়ো খানসামা এসে ডাক দেয়, মেজ লাগায়া হুজুর, ততক্ষণ এইভাবে সংসারের এক টুকরো নিরেট অন্ধকারের নীড়ে একেবারে বুকে-বুকে কাছাকাছি আর লাগালাগি হয়ে বসে থাকে পুষ্কর ও নীরজা।

মাঝে একবার বুড়ো খানসামাকে ডাক দিয়ে জেনে নেয় নীরজা, আজ কি রান্না করছে খানসামা? পুষ্কর যা খেতে ভালবাসে, ঠিক তাই তো? চিকেন গ্রিল আর দেরাদুন চালের ভাত? একমুঠো মনক্কা আর বাদাম ছেঁচে রাখতে বুড়ো খানসামাকে বলা হয়েছিল। ভুলে যায়নি তো খানসামা?

হ্যাঁ. পুষ্করের আর একটা শখের অভ্যাস আছে। যতক্ষণ না বুড়ো খানসামা ডাকতে আসে, ততক্ষণের মধ্যে পাঁচ আউন্স হুইস্কির স্বাদ পেতে চায় পুষ্কর রায়চৌধুরীর সান্ধ্যকালীন তৃষ্ণাটা। নীরজা নিজের হাতে একটা ট্রের উপর হুইস্কি-ঢালা ছোট একটা জার আর ক্রিস্ট্যালের একটা গেলাস সাজিয়ে নিয়ে বারান্দার ছোট টেবিলের উপর রেখে দেয়। মাঝে মাঝে চেয়ার থেকে উঠে, ক্রিস্ট্যালের গেলাসে চুমুক দিয়ে দিয়ে, আর পায়চারি করে ঘুরে ঘুরে নীরজার সঙ্গে গল্প করতে থাকে পুষ্কর রায়চৌধুরী।

জংলা চেহারার বাগানের গাছপালার ফাঁকে ফাঁকে হাজার হাজার জোনাকি যেন গুচ্ছ ধরে মিটমিট করে জ্বলছে। দেখলে হাসি পায়। গুচ্ছ গুচ্ছ কতগুলি দুর্বল লোভের পোকা মিছিমিছি আলোর ঝলক ছাড়বার চেষ্টা করছে। পুষ্কর রায়চৌধুরী হেসে ফেলে—জান তো নীরজা, বাংলা কবিতায় জোনাকিকে বলে খদ্যোত।

হাসতে হাসতে কেশে ফেলে পুষ্কর রায়চৌধুরী।—খদ্যোত, কি ভয়ানক ভাষা রে বাবা! আমি ঐ খদ্যোত দেখে ঘেন্না করে বাংলা কবিতা পড়াই ছেড়ে দিয়েছি।

কথাটা ঠিকই, বাংলা কবিতা পড়া ছেড়েই দিয়েছে পুষ্কর। কিন্তু কবে ছেড়েছে সেটা নীরজার জানা নেই।

কিন্তু ঘেন্না করে বাংলা কবিতা পড়া ছেড়েই দিয়েছে বলে ভালবেসে ইংরেজী কবিতা পড়ে থাকে পুষ্কর, এটাও সত্যি নয়। শুধু বাংলা কবিতাকে কেন, সারা সংসারের সব আলো-ছায়াকে বোধহয় ঘৃণা করে পুষ্কর রায়চৌধুরী। এই জংলা বাগানের ইউকালিপটাসের ঠিক মাথার উপরের আকাশে যে চাঁদ ভাসতে থাকে, সে চাঁদের দিকেও তাকিয়ে থাকতে পুষ্করের ইচ্ছে করে না, ভালই লাগে না, এবং ঘৃণাই করে বোধহয়। সরকারী চাকরি নিতে ইচ্ছে করে

না, নেয়ওনি পুষ্কর ; কারণ দেশের সরকারকে মনে-প্রাণে ঘৃণা করে পুষ্কর। দেশী ক্যাপিটালিস্টগুলোকে দেখলেই গা ঘিনঘিন করে ; কাজেই কোন দেশী কনসার্নে সার্ভিস নেওয়া সম্ভব নয়। বিদেশী মার্চেন্টগুলিকে ইতর বলে মনে হয়, ওদের কাছে চাকরি করা পুষ্কর রায়চৌধুরীর সম্মানে পোষায় না। এই সবই জানে নীরজা। পুষ্কর রায়চৌধুরী যা বলেছে, মনে-প্রাণে তাই বিশ্বাস করেছে এবং নীরজা নিজের চোখেই দেখেছে, মানুষের ছায়া আর ছোঁয়াও পুষ্করের সহ্য হয় না। তাই ট্রেনে চড়তে ঘৃণা বোধ করে এবং গত পাঁচ বছরের মধ্যে যে এই শহর ছেড়ে অন্য কোথাও যেতে পারেনি পুষ্কর, তার একমাত্র কারণ হলো, জানে নীরজা, মানুষের ভিড়ের ছোঁয়াচ বড় ঘেন্না করে পুষ্কর, সহ্য করতেই পারে না।

—এমন দেশটি কোথাও খুঁজে পাবে নাকো তুমি? বলতে বলতে হেসে ফেলে পুষ্কর। নীরজার সঙ্গে গল্প করতে করতে কথাগুলি পুষ্করের গলার একটা অদ্ভুত স্বরের বিদ্রূপে মাঝে মাঝে নাকিসুরের ধিক্কারের মতো বেজে ওঠে।

—আমি সত্যিই সবকিছু ঘৃণা করি নীরজা। ভগবান-টগবান সমাজ-টমাজ সব কিছুকে...আমার অদৃষ্টকেও আমি ভয়ানক ঘৃণা করি নীরজা! ভালবাসি শুধু...।

নীরজাকে বুকে জড়িয়ে ধরে নীরজার মুখটাকে চুমোয় চুমোয় ভরে দেয় পুষ্কর।

পুষ্করের কথাগুলিকে হুইস্কির প্রলাপ বলে মনে করে না নীরজা। নীরজা জানে, মানুষটা শুধু একজনকে ভালবেসে এবং শুধু সেই জনেরই ভালবাসার জোরে সারা সংসারের সব আলো-ছায়াকে ঘৃণা করেও খুশি হয়ে আছে। নীরজা পুষ্করকে ভালবাসে, এটাই যেন পুষ্করের জীবনের একমাত্র অহংকার।

এবং নীরজার জীবনটাও যেন একটা জেদ। পৃথিবীর কত গবেট কুৎসিত আর ইতর মানুষ বছরে লক্ষ টাকার সুখ ভোগ করে ঘুরে বেড়াচ্ছে, কিন্তু শুধু পুষ্কর, নীরজার জীবনের পনর বছরের সঙ্গী, শোবার আগে নীরজার কপালটা যার ভালবাসার চুমো না পেলে ঘুমই আসে না নীরজার, সেই মানুষটা টাকার অভাবের জন্য সামান্য চিকেন গ্রিল আর পাঁচ আউন্স হুইস্কির স্বাদ থেকেও মাঝে মাঝে বঞ্চিত হয়। টাকার কথা চিন্তা করতে হয়। নীরজার বুকের ভিতরেও যেন একটা প্রচণ্ড অভিযোগের আগুন ধিকধিক করে জ্বলে। এই পৃথিবী আর এই সংসারের সবকিছুর উপর একটা নির্মম ঘৃণায় কঠোর হয়ে গিয়েছে নীরজারও বুকটা। এত মানুষ সুখে আছে, শুধু কষ্ট পাবে কি তারই স্বামী? নীরজার জীবনের বিরুদ্ধে অদৃষ্টের এই চক্রান্তের আহ্লাদ কি ছিন্নভিন্ন করে দেওয়া যায় না!

পুষ্কর বলে—আমি কোন ভয়কে ভয় বলেই মনে করি না। কারও পরোয়া করি না, তুমি থাকতে আমার অদৃষ্টের কোন বদমাইশী আমাকে জব্দ করতে পারবে না, এবং...। বলতে বলতে প্রায় চেঁচিয়ে হেসে ফেলে পুষ্কর—এবং আজ পর্যন্ত যে জব্দ করতে পারলেও না, সেটা তোমারই ভালবাসার জন্য।

নীরজার খোঁপার উপর হাত দিয়ে কি যেন খুঁজতে থাকে পুষ্কর। নীরজা বলে—কি করছো?

পুষ্কর হাসে—একটা খদ্যোত!

টোকা মেরে জোনাকিটাকে নীরজার খোঁপা থেকে ফেলে দিয়ে হঠাৎ একটু আশ্চর্য হয়ে ফটকের দিকে তাকায় পুষ্কর।

—কে আসছে? আজ তো কারও আসবার কথা নয়।

ফটকের কাছ থেকে ছায়াটা আস্তে আস্তে হেঁটে বারান্দার কাছে পৌঁছতেই গম্ভীর স্বরে হাঁক দেয় পুষ্কর—কে?

—আমি হেমন্ত।

—হেমন্ত? কোন হেমন্ত?

—পুষ্করদা কথা বলছেন বোধহয়!

—হ্যাঁ, কিন্তু আমি তো তোমাকে ঠিক চিনে উঠতে...।

—আমি আপনার শ্যামলী বউদির ভাই।

—শ্যামলী বউদির ভাই, হেমন্ত...ও ইয়েস, মনে পড়েছে।

পুষ্কর রায়চৌধুরীর জেঠতুতো দাদার স্ত্রী সেই শ্যামলী বউদি যে আজ আর বেঁচে নেই, সেকথা জানে পুষ্কর। এবং মনেও আছে, বিয়ের পর নীরজাকে দার্জিলিং-এর বাড়িতে রেখে দিয়ে কার্সিয়ং-এ শ্যামলী বউদির বাড়িতে যখন গিয়েছিল পুষ্কর, তখন এই হেমন্তরই সঙ্গে সকাল-সন্ধ্যা টেনিস খেলে বেশ ক'টা দিন আনন্দ করা গিয়েছিল। সেই হেমন্ত আজ এতদিন পরে, এখানে, এই সন্ধ্যাতে, কেমন করে আর কিসের জন্য আসে?

হেমন্ত বলে—আমি একটা চাকরি নিয়ে হঠাৎ এখানে এসে পড়েছি পুষ্করদা। আজই জানতে পেরেছি, আজকাল আপনি এখানে এই বাড়িতে থাকেন। তাই ইচ্ছা হলো একবার দেখা করে আসি। তাছাড়া বউদির সঙ্গেও দেখা হবে। ওঁকে তো আমি আজ পর্যন্ত দেখিনি।

বারান্দার থামের গায়ে হাত রেখে সুইচ টেপে পুষ্কর। দপ্ করে আলো জ্বলে ওঠে। পুষ্করও যেন দপ্ করে হেসে ওঠে। —এই যে তোমার বউদি।

আলোটা আর পুষ্কর রায়চৌধুরীর হাসিটা দপ্ করে জ্বলে উঠেছে, কিন্তু বোধহয় সেজন্য হেমন্তর চোখ দুটো ওভাবে ধাঁধিয়ে যায়নি। পুষ্করদার স্ত্রী নীরজা বউদির রূপ কি অদ্ভুত রূপ! মনে হয়, নীরজা বউদির মুখে ওরকম সুন্দর একটা হাসি শিউরে উঠেছে বলেই আলোটা জ্বলে উঠেছে।

—নমস্কার বউদি! নীরজার দিকে হাত তুলে অভিবাদনের ভঙ্গি করে বারান্দার উপরে উঠে দাঁড়ায় হেমন্ত। নীরজাও মাথা ঝুঁকিয়ে নমস্কারের ভঙ্গি করে—বসুন।

পুষ্কর এবং নীরজা, দুজনের চোখেচোখে একটা পরামর্শের বিনিময়ও হয়ে যায়। দুজনের মনে একই প্রশ্ন। কেমন ধরনের মানুষ হেমন্ত? বাড়ির ভিতরে নিয়ে গিয়ে চা-এর টেবিলের কাছে বসতে অনুরোধ করা উচিত, এমন মানুষ কি?

পুষ্কর—এখানে কিসের কাজে এসেছ হেমন্ত? কেমন চাকরি?

হেমন্ত—আমি সেটেলমেন্টের কাজে এসেছি, সার্ভেয়ারের চাকরি। মাত্র দেড়শো টাকার মাইনেতে স্টার্ট পেয়েছি। বাবা মারা যাবার পর থেকে বাড়ির যা অবস্থা হয়েছে, তাতে এই দেড়শো টাকাই একটা সৌভাগ্য।

পুষ্কর আর নীরজা, দুজনেরই চোখের উজ্জ্বল কৌতূহল যেন হঠাৎ একটা হতাশার আঘাত পেয়ে অপ্রসন্ন হয়ে যায়। মুখ ফিরিয়ে নিয়ে বাগানের অন্ধকারের দিকে তাকিয়ে থাকে নীরজা। পুষ্করও হাতের ঘড়ির দিকে তাকিয়ে ব্যস্ত হয়ে ওঠে।—আচ্ছা, তোমার সঙ্গে দেখা হয়ে ভালই হলো। এখন...তাহলে...।

বলতে বলতে ভিতরের ঘরের দিকে চলে যাবার জন্য এক পা এগিয়ে গিয়ে পুষ্কর বলে—তুমি এখন তাহলে এস হেমন্ত।

হেমন্তর বিহ্বল চাহনিটা যেন হঠাৎ চমকে ওঠে, একটা সুস্বপ্নের শোভা হঠাৎ ছিঁড়ে গেলে যেমন করে চমকে ওঠে ঘুমন্ত চোখ।

চেয়ার ছেড়ে আস্তে আস্তে উঠে দাঁড়ায় হেমন্ত।—হ্যাঁ, হঠাৎ এসে আপনাদের একটু বিরক্ত করে ফেললাম বোধহয়...আচ্ছা, আসি তবে পুষ্করদা?

পুস্কর—এখানে তোমাদের কাজ কতদিন চলবে?

হেমন্ত—বোধহয় মাস কয়েকের মধ্যেই শেষ হয়ে যাবে।

পুষ্কর—কাজটা বোধহয় নিতান্ত মীন ম্যানুয়াল কাজ?

হেমন্ত—কি বললেন?

পুষ্কর—দৌড়দৌড়ির কাজ বোধহয়।

হেমন্ত—তা তো বটেই। প্রায় রোজই গাঁয়ে গাঁয়ে আর মাঠেমাঠে ঘুরতে হয়! আজই তো সকাল থেকে বিকেল পর্যন্ত সেলিমপুরের সব আবাদী জমির জরিপ শেষ করে তবে...।

পুষ্কর—সেলিমপুর?

হেমন্ত—হ্যাঁ।

পুষ্কর—সেলিমপুরের মুর্গীর খুব সুনাম শুনেছি।

হেমন্ত হাসে—কথাটা ঠিকই, দামও বেশ সস্তা।

পুষ্কর—কিন্তু তোমার পক্ষে কি সম্ভব হবে?

হেমন্ত—কি?

পুষ্কর—ডজন দুই মুর্গী একটা ঝাঁকায় ভরে আমার এখানে যদি পাঠিয়ে দিতে পার, তবে...।

হেমন্ত হাসে—খুব পারা যাবে।

চলে গেল হেমন্ত। এবং সুইচ টিপে আলো নিভিয়ে দিয়ে হেসে ওঠে পুষ্কর—একটা খদ্যোত।

হেসে ফেলে নীরজা। বুড়ো খানসামা এসে ডাক দেয়—মেজ লাগায়া হুজুর।

৩

যেমন নতুন ম্যাজিস্ট্রেট দত্তগুপ্ত তেমনই আরও অনেকে পুষ্কর রায়চৌধুরীর এই আর্ট ইনস্টিটিউটের প্রতিষ্ঠায় সাহায্য করবার আগ্রহ নিয়ে এই বাড়িতে এসেছেন। চা খেয়েছেন আর চলে গিয়েছেন। এবং প্রত্যেকেই কিছু না কিছু টাকা সাহায্য করতে বাধ্য হয়েছেন। কেউ পাঁচশত, কেউ এক হাজার, কেউ আরও কিছু বেশি।

যিনি পাঁচ টাকা সাহায্য করবেন বলে মনে করে পুষ্কর রায়চৌধুরীর এই বাড়িতে চা-এর টেবিলে এসে বসেছেন, তিনি শেষ পর্যন্ত পাঁচশত টাকা সাহায্য করেছেন, এমন ব্যাপারও হয়েছে। যিনি একবার চাঁদা দিয়েই মনে করেছিলেন যে, যা দেবার ছিল তা দিয়ে দেওয়া হলো, তিনিও শেষ পর্যন্ত আশ্চর্য হয়েছেন। কারণ তাঁকে আরও তিনবার এসে এই বাড়ির চা-এর টেবিলে বসতে এবং আরও তিনবার চাঁদা দিয়ে চলে যেতে হয়েছে।

দত্তগুপ্তও ভেবেছিলেন যে, শ' তিনেক টাকা দিয়ে তিনি পুষ্কর রায়চৌধুরীর জীবন ও সাধনার প্রতি তাঁর মমতা ও শ্রদ্ধার কর্তব্যটা সেরে দেবেন। কিন্তু পুষ্কর রায়চৌধুরীর এই বাড়ির চা-এর পেয়ালা হাতে তুলে নেবার পর দত্তগুপ্তের ভাবনা যেন এলোমেলো হয়ে গেল।

পুষ্কর রায়চৌধুরী বলে—আপনি তিনশ টাকা দেবেন, ভাল কথা, আমি খুশি হয়ে এই সামান্য টাকাকে আপনার অসামান্য সহৃদয়তার উপহার বলে গ্রহণ করবো। কিন্তু...এ ছাড়া, আপনি যদি শুধু চীফ ইক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার মুখার্জিবাবুকে একবার বাংলোতে ডাকিয়ে নিয়ে এসে শুধু একটু বলে দেন যে...।

—কি বলবো? দত্তগুপ্তের গলার স্বর হঠাৎ যেন একটু বিরক্ত হয়ে চমকে ওঠে।

পুষ্কর—মুখার্জিবাবু যেন সরকারী কন্ট্রাক্টর পার্থসারথিবাবুকে একটু বলে দেয় যে...।

—কি?

—পার্থসারথিবাবু যেন অন্তত পাঁচটা হাজার টাকা আমার এই আর্ট ইনস্টিটিউটের জন্য দান করেন। জানেনই তো, পার্থসারথিবাবু হলেন টাকার কুবের।

পুষ্কর রায়চৌধুরীর ইচ্ছা আর উদ্দেশ্যের সব ডিটেল্স্ যেন এইবার স্পষ্ট হয়ে একেবারে

খোলাখুলি ভাষায় কি ভয়ানক গুঞ্জনের মতো বাজতে শুরু করে দিয়েছে! দত্তগুপ্তের চোখের দৃষ্টিটা হঠাৎ ভয় পেয়ে চমকে ওঠে। পুষ্কর রায়চৌধুরীর মুখের দিকে তাকিয়ে থাকে দত্তগুপ্ত। তারপরেই দত্তগুপ্তের চোখের চাহনি শক্ত হয়ে ওঠে।

—না। পুষ্কর রায়চৌধুরীর পরামর্শের এই গুঞ্জনকে যেন ঘৃণা করে চেঁচিয়ে ওঠেন দত্তগুপ্ত।

—আপনি ভেবে দেখুন মিস্টার দত্তগুপ্ত। পুষ্কর রায়চৌধুরীর দুই ঠোঁটে একটা লালচে হাসি জ্বলতে থাকে।

—না, ভেবে দেখবার কিছু নেই।

পাশের ঘর থেকে দরজার পরদা সরিয়ে এই ঘরের চা-এর টেবিলের কাছে আস্তে আস্তে হেঁটে এগিয়ে আসে একটি রঙীন মূর্তি ; বিরক্ত দত্তগুপ্তের দিকে দু' হাত তুলে ছোট্ট একটি কোমল অভিবাদনের ভঙ্গী নিবেদন করে হেসে ওঠে পুষ্কর রায়চৌধুরীর স্ত্রী নীরজা।—নমস্কার।

—নমস্কার! পাল্টা অভিবাদন জানাতে গিয়ে দত্তগুপ্তের হাত দুটো যেন আর-এক বিস্ময়ের হঠাৎ-আবেশ সহ্য করতে চেষ্টা করে এবং চোখের শক্ত চাহনিটা টলমল করে ওঠে।

পুষ্কর রায়চৌধুরী বলে—দেখে সুখী হও নীরজা, ইনিই মিস্টার দত্তগুপ্ত, আমাদের দণ্ডমুণ্ডের কর্তা। কিন্তু ওঁর সামনেই বলে দিতে আমার একটুও বাধবে না, ওঁর মতো রিফাইণ্ড মনের মানুষ আমি আজ পর্যন্ত দেখিনি। অফিসারদের কথা ছেড়েই দাও, বড় বড় আর্টিস্টদের কথাই ধর, তাঁরাও অনেকে মন-প্রাণ দিয়ে ভালবাসতে শেখেননি।

নীরজা হাসে—দেখে সুখী হয়েছি এবং জেনেও সুখী হলাম। আমার সৌভাগ্য।

রূপ তো অনেক নারীরই আছে, কিন্তু পুষ্কর রায়চৌধুরীর স্ত্রী নীরজার মতো এমন মনোহরা রূপ খুব কম দেখতে পাওয়া যায় বললেও কম বলা হয়। এবং পুষ্কর রায়চৌধুরীর স্ত্রী যে এত বড় রূপসী, এই সত্য শহরের খুব কম মানুষেরই চোখে দেখে উপলব্ধি করবার সৌভাগ্য হয়েছে ; কারণ এই বাড়ির বাইরে কখনও বের হয় না নীরজা। পথ দিয়ে যেতে এই বাড়ির বারান্দা ও জানালার কাছে, কিংবা বাগানের গাছের ছায়ার কাছে নীরজাকে দাঁড়িয়ে থাকতে যারা দেখেছে, তারা শুধু দূর হতে দেখা ফুলের স্তবকের মতো একটা শোভাকেও দেখেছে। কেউ কল্পনাও করতে পারবে না, নীরজার চোখের তারাতে কি সুন্দর একটা দ্যুতিময় তীব্রতা চিকচিক করে জ্বলে। নীরজার ঠোঁট দুটো কি অদ্ভুত এক রঙীন হাসির রং-ঝারি। নীরজার বুটিদার জামদানির আঁচলটা যখন কাঁধের কাছ থেকে একটু আলগা হয়ে সরে যায়, তখন নীরজার ঘাড় আর গলার গড়নও যেন একটা ছন্দের বিস্ময়ের মতো উথলে ওঠে। সেই সঙ্গে গলার সোনার হারটাও দুলে ওঠে, আর ঝিক করে হেসে ওঠে হারের লকেটের হীরাটা। লাল পাউডারে মাজা এবং প্রায় অর্ধেক খোলা বুকের রংও যেন শিউরে হেসে ওঠে।

দত্তগুপ্তের হাতের কাপের শূন্যতার দিকে তাকিয়ে নীরজা রায়চৌধুরীর চোখে ছোট্ট একটা মিষ্টি ভ্রূকুটি ফুটে ওঠে—এ কি!

বলতে বলতে দত্তগুপ্তের চেয়ারের কাছে এসে দাঁড়ায় নীরজা।—আর এক কাপ চা নিন মিস্টার দত্তগুপ্ত।

দত্তগুপ্ত বিব্রতভাবে বলেন—না, আর নয়। ডাক্তারের নির্দেশ আছে যে...।

নীরজা রায়চৌধুরীর গলার স্বর হঠাৎ মৃদু হয়ে যায়। টেবিলের উপর হাত রেখে আর মাথা ঝুঁকিয়ে এবং দত্তগুপ্তের একেবারে চোখের কাছে মুখটা এগিয়ে দিয়ে যেন একটা নিবিড় অনুরোধের নিঃশ্বাস ছাড়ে নীরজা। যেন এই পৃথিবীর কেউ শুনতে না পায়, আস্তে আস্তে ফিস ফিস করে কথা বলে নীরজা—আমার অনুরোধ, প্লীজ।

নীরজার খোঁপার সৌরভ, নীরজার পাউডারে মাজা বুকের সৌরভ এবং সেই সঙ্গে নীরজার সেই অদ্ভুত চোখের দ্যুতিময় তীব্রতা যেন সিক্ত হয়ে গিয়ে আবেদন করছে, আর এক কাপ চা খান মিস্টার দত্তগুপ্ত।

দত্তগুপ্ত ব্যস্তভাবে বলেন—বেশ তো, আর এক কাপ চা খাব, তাতে আর...।

পট হাতে তুলে নিয়ে দত্তগুপ্তের পেয়ালায় চা ঢালতে থাকে নীরজা। নীরজার মুখের দিকে তাকিয়ে পুষ্কর বলে—আমার আর্ট ইনস্টিটিউটের জন্য বিল্ডিং তৈরির টাকা তোলবার একটা উপায় হিসাবে আমি মিস্টার দত্তগুপ্তকে একটা চেষ্টা করবার জন্য অনুরোধ করেছি নীরজা, কিন্তু উনি বোধহয় একটু বিরক্ত হয়েছেন।

দত্তগুপ্ত বলেন—না না, সে কি কথা...বিরক্ত হব কেন?

দত্তগুপ্তের মুখের দিকে দু'চোখের চাহনি একেবারে অপলক করে দিয়ে তাকিয়ে থাকে নীরজা। দত্তগুপ্তের চোখের কত কাছে নীরজার মুখটা। নীরজার চোখের তারার মধ্যে দত্তগুপ্তের গলার লাল টাই-এর লাল ছায়াটা কাঁপছে। ফিসফিস করে যেন নিঃশ্বাসের শব্দ দিয়ে দত্তগুপ্তের কানের কাছে কথা বলে নীরজা।—যদি বিরক্ত হয়ে থাকেন, তবে ক্ষমা করবেন। কিন্তু এখানে আসতে ভুলবেন না, আমার অনুরোধ।

দত্তগুপ্ত—আসবো বৈকি, নিশ্চয় আসবো।

সিগারেট ধরিয়ে আর মুখভরা ধোঁয়া ফুরফুর করে ছেড়ে দিয়ে পুষ্কর বলে—আমার প্রস্তাবটা যখন আপনার কাছে এতই কঠিন বোধ হচ্ছে, তখন...।

দত্তগুপ্ত লজ্জিতভাবে বলেন—কঠিন ঠিকই...কিন্তু...যাক্‌গে...এমন কিছু কঠিন নয় যে...।

পুষ্কর—তাহলে মুখার্জিবাবুকে বলে পার্থসারথিবাবুর কাছ থেকে অন্তত হাজার পাঁচেক টাকা আপনি পাইয়ে দেবেন বলে আশা করতে পারি।

দত্তগুপ্ত—হ্যাঁ, আশা করতে পারেন বৈকি।

## ৪

হেমন্ত তার প্রতিশ্রুতি রক্ষা করেছে। সেলিমপুর থেকে এক ঝাঁকা মুর্গী মুটের মাথায় চাপিয়ে দিয়ে এবং নিজেও মুটের সঙ্গে এসে এই বাড়ির বারান্দার কাছে দাঁড়িয়েছে। হেসে উঠেছে পুষ্কর, হেসে উঠেছে পুষ্করদার স্ত্রী নীরজা বউদি।

হেমন্ত হাসে।—আপনার জন্যে আরও কতকগুলি অদ্ভুত জিনিস এনেছি বউদি।

—সর্বনাশ। একটা লাজুক অস্বস্তির শিহর সামলাতে গিয়ে রুমাল দিয়ে মুখ ঢাকে নীরজা।

হেমন্ত—অভয়নগরের মেলা দেখতে গিয়েছিলাম। জিনিসগুলি সেখানেই কিনেছি।

জিনিসগুলি হলো, লাল টুসটুসে এক হাজার লিচুর একটা গুচ্ছ, একটা সাঁওতালি চিরুনি, গালার তৈরি একটা ঝাঁপি আর পিতলের একটা পিলসুজ। পিলসুজের গায়ে সামান্য একটু মীনার কাজ আছে, ঘড়টা মন্দিরের মতো।

—বাঃ, চমৎকার জিনিস। মুখ থেকে সিগারেটের ধোঁয়া ফুরফুরিয়ে ছড়িয়ে দিয়ে হেসে ওঠে পুষ্কর।

—আপনি খুশি হলেন তো বউদি? নীরজার মুখের দিকে তাকিয়ে অদ্ভুত রকমের একটা আশাবিহ্বল চাহনি তুলে তাকিয়ে থাকে হেমন্ত। যেন নীরজা বউদি খুশি হলে হেমন্তর বুকের সব নিঃশ্বাস আর ধমনীর সব রক্তকণা খুশি হয়ে যাবে।

নীরজা বলে—যখন এত সব দামী দামী জিনিস এনেছেন, তখন খুশি হতেই হচ্ছে।

হেমন্ত চেঁচিয়ে ওঠে—এমন কিছু দামের জিনিস নয় বৌদি। সবসুদ্ধ ন' টাকা দাম পড়েছে। তা, কি আর এমন দাম? পুষ্করদার বিয়েতে আমি উপস্থিত হতে পারিনি, আপনাকে

সামান্য একটা উপহার দেবার চান্স পাইনি। আজ যখন চান্স পেয়েছি, তখন...।

—ওয়েল ডান হেমন্ত। হেসে হেসে কাশতে থাকে পুষ্কর। তোমার উপহার পেয়ে নীরজা নিশ্চয় ধন্য হয়ে গিয়েছে।

যে কাজের জন্য এসেছিল হেমন্ত সে কাজ শেষ হয়েই গিয়েছে। এবং কথাও ফুরিয়ে গিয়েছে। কিন্তু এখনই যে চলে যেতে হবে, চলে যাওয়া উচিত, সে কথা যেন ভুলেই গিয়েছে হেমন্ত। নীরজা বউদির চোখের সামনে বসে থাকা একটা মুহূর্তের অনুভব যেন একটা বিপুল তৃপ্তির স্বর্গ। নীরজার মুখের দিকে যে-রকম মুগ্ধতার আবেশ নিয়ে তাকিয়ে থাকে হেমন্ত, তাতে এই ধারণাই করতে হয় যে, ভয়ানক ভুল করেছে খদ্যোতটা। অন্ধকার ছেড়ে প্রচণ্ড একটা আলোর দিকে লুব্ধ হয়ে তাকাতে গিয়ে ঝলসে গিয়েছে চোখ ; তাই বসে থাকতে পারছে না, চলে যেতেও পারছে না, শুধু ছটফট করছে।

—এখন তবে এস হেমন্ত। পুষ্করের কথায় হেমন্তর আত্মাটা যেন হঠাৎ সাবধান হয়ে চমকে ওঠে এবং আর দেরি না করে চলে যায় হেমন্ত।

মুখের উপর রুমাল চাপা দিয়ে হাসতে থাকে নীরজা।

দত্তগুপ্তও তাঁর প্রতিশ্রুতির সম্মান রক্ষা করেছেন। কন্ট্রাক্টর পার্থসারথিবাবু খুশি হয়ে এসে পাঁচ হাজার টাকা দিয়ে গিয়েছেন। কারণ এই সামান্য ত্যাগের বিনিময়ে মিস্টার দত্তগুপ্ত আর মুখার্জিবাবুর কাছ থেকে তিনি যে উপকার পেয়েছেন তার দাম পাঁচ হাজারের দশ গুণেরও বেশি। তিন মাইল রোড আর তিনটে ব্রিজ তৈরির কন্ট্রাক্ট পেয়েছেন পার্থসারথিবাবু।

কিন্তু মিস্টার দত্তগুপ্ত আরও দুবার এই বাড়িতে এসে চা খেয়ে যাবার পর তৃতীয়বার হঠাৎ কেন যেন সাবধান হয়ে গেলেন। হঠাৎ সন্দেহ করেন দত্তগুপ্ত, পুষ্কর রায়চৌধুরীর বাড়ির এই চায়ের টেবিলও যেন একটা ভয়াল ইন্দ্রজাল।

দত্তগুপ্ত—না, আর আমার কাছে টাকার দাবি করবেন না।

পুষ্কর হাসে—ভাল কথা।

অনেকক্ষণ চুপ করে বসে থাকেন দত্তগুপ্ত। টেবিলে চা-এর পট নেই, এবং নীরজাও আসছে না। দত্তগুপ্ত বলেন—মিসেস রায়চৌধুরী কোথায়?

পুষ্কর হাসে—বলতে পারছি না।

ভয় পেয়ে চমকে ওঠে দত্তগুপ্তের চোখ দুটো। তারপর যেন তাড়া-খাওয়া একটা ভীরু ছায়ার মতো ধড়ফড় করতে করতে ঘর ছেড়ে চলে যান।

পাশের ঘরে মুখে রুমাল চাপা দিয়ে খিলখিল করে হেসে ওঠে নীরজা রায়চৌধুরী।

মিঃ দত্তগুপ্তের জানতে ও বুঝতে একটু সময় লেগেছিল যে, পুষ্কর রায়চৌধুরীর আর্ট ইনস্টিটিউটও কাগজপত্রে আঁকা আর লেখাজোখা করা একটা ইন্দ্রজাল। ওটা স্বর্গত বি বি রায়চৌধুরীর ছেলের জীবিকা। অনেকের কাছ থেকে অনেক টাকা আদায় করেছে পুষ্কর রায়চৌধুরী, কিন্তু সে টাকা দিয়ে কোন ভবন নির্মাণের জন্য এক ডজন ইটও কেনেনি।

ভয়ানক এক ভুলের লজ্জা থেকে পালিয়ে যাবার জন্য শেষ পর্যন্ত ইচ্ছে করে আর অনেক চেষ্টা করে মুঙ্গেরে বদলি নিয়ে চলে গেলেন দত্তগুপ্ত।

দত্তগুপ্তের মতো আরও অনেকে বুঝতে দেরি করেছে, কিন্তু বুঝে ফেলবার পর তারা আর এই বাড়ির ছায়ার কাছেও আসেনি। লজ্জা পেয়ে কিংবা রাগ করে অথবা হতাশ হয়ে তারা সরে গিয়েছে। সন্ধ্যা আর রাত্রির অন্ধকারে বাড়িটার আশেপাশে গাছের গা ও মাথা ছেয়ে জোনাকির আলো কি ভয়ানক দপ্‌দপ্ করে! বাড়িটাকে একটা অভিসন্ধির দুর্গ বলে মনে হয়। যে একবার ভিতরে ঢুকেছে, সে অন্তত একটা মোটা অঙ্কের চেক উৎসর্গ না করে ফিরে আসতে পারেনি। যে টাকা একবার এই বাড়ির চা-এর টেবিলের কাছে এসেছে সে টাকা আর এখান থেকে ফিরে যেতে পারেনি। কিন্তু কি আশ্চর্য, সেই সব মানী আর ধনীদের

কারও মনে এমন সাহসের সঞ্চার দেখা দিল না যে, একদিন এসে পুষ্কর রায়চৌধুরীকে একটা ঘৃণার ধিক্কার শুনিয়ে দিয়ে চলে যায়।

স্টেভেডর মিস্টার কাঞ্জিলাল কলকাতা থেকে হাওয়া বদল করতে এই শহরে এসে কিছুদিন হলো আছেন। এবং পুষ্কর রায়চৌধুরীর সঙ্গে প্রথম আলাপেই মুগ্ধ হয়ে পুষ্কর রায়চৌধুরীর আর্ট ইনস্টিটিউট প্রতিষ্ঠার পরিকল্পনাকে দুশো টাকা দিয়ে সাহায্য করবার জন্য এই বাড়িতে এসে চা খেয়ে গিয়েছেন। তাঁর সঙ্গে নগদ আরও দু' হাজার টাকা ছিল। সেই দু' হাজার টাকাও চা-এর টেবিলের উপর, অর্থাৎ নীরজা রায়চৌধুরীর সেই সুন্দর চোখের দ্যুতিময় চাহনির সামনে সঁপে দিয়ে তারপর বিদায় নিয়েছেন মিস্টার কাঞ্জিলাল।

—দেখছো নীরজা, মিস্টার কাঞ্জিলালের কাছে ঠিক দু' হাজার টাকা রয়েছে। কি আশ্চর্যের ব্যাপার!

কাঞ্জিলাল আশ্চর্য হয়েছিলেন।—অ্যাঁ, কিসের আশ্চর্য পুষ্করবাবু?

নীরজার মুখের দিকে তাকিয়ে হাসতে থাকে পুষ্কর।—তুমি ওরকম লজ্জায় মরে গিয়ে একেবারে নীরব হয়ে আছ কেন নীরজা?

চা-এর পট হাতে নিয়ে মিস্টার কাঞ্জিলালের কাপে চা ঢালতে ঢালতে আরও লজ্জিতভাবে লাজুক হাসির মুখটাকে অন্যদিকে ঘুরিয়ে নেয় নীরজা।

পুষ্কর বলে—কাল রাতে নীরজা অদ্ভুত একটা স্বপ্ন দেখেছে মিস্টার কাঞ্জিলাল।

—অ্যাঁ, স্বপ্ন?

—হ্যাঁ, কে যেন একজন নীরজার কানের কাছে বলছে, তোমার একখানা অয়েল আঁকবার জন্য কলকাতার আর্টিস্ট যে দু' হাজার টাকা চেয়েছে, সে টাকা আমি দেবো। তুমি আপত্তি করতে পারবে না। আমি তোমার গত জন্মের বন্ধু।

পুষ্করের মুখের দিকে তাকিয়ে ভ্রূকুটি করে হাসতে থাকে নীরজা।—তুমি একটু চুপ কর তো।

মিস্টার কাঞ্জিলাল নীরজার মুখের দিকে তাকিয়ে বিড়বিড় করেন—অদ্ভুত, খুব অদ্ভুত স্বপ্ন।

নীরজার চোখ ছলছল করে ওঠে ; নীরজার নিঃশ্বাসের বাষ্প মিস্টার কাঞ্জিলালের কানের উপর ছড়িয়ে পড়তে থাকে। এবং সেই সঙ্গে নীরজার চাপা-গলার একটা কাতর অনুরোধের স্বরও কাঞ্জিলালের কানের কাছে ফিসফিস করে ওঠে।—আমার একটা স্বপ্নের ওপর আপনি কোন মায়াটায়া দেখাবেন না। আপনি আমার কেউ নন।

—না, তা হয় না। আপনার ধমক-ধামক আমি গ্রাহ্য করবো না মিসেস রায়চৌধুরী। এই দু' হাজার টাকা আমি এখানেই রেখে যাব।

—কাল আবার আসছেন তো? কাঞ্জিলালের মুখের দিকে অপলক চোখের ভেজা-ভেজা চাহনি তুলে ধরে এবং সেই চাহনিকে চোখ বুঁজে নিংড়ে দিয়ে প্রশ্ন করে নীরজা!

কাঞ্জিলাল বলেন—দেখি...আসতে তো ইচ্ছে করছেই...কিন্তু...।

নীরজার গলার স্বর যেন চারদিকের একটা উৎকর্ণ সংসারের ভয়ে ভীরু হয়ে ফিসফিস করে—আসবেন মিস্টার কাঞ্জিলাল। আমি আশায় থাকবো।

বার বার কয়েকবার এসেছিলেন কাঞ্জিলাল। কিন্তু শেষের সেইবার কি যেন সন্দেহ করে, ভ্রূকুটি করে, অর্থাৎ বেশ বিরক্ত হয়ে পুষ্করের মুখের দিকে তাকিয়ে রইলেন।—না, মিস্টার রায়চৌধুরী, হাজার টাকা পারবো না। বড়জোর একশো টাকা দিতে পারি।

পুষ্কর হাসে—তাই দিন তাহলে।

একশো টাকার চেক পুষ্করের হাতে তুলে দিয়ে কাঞ্জিলাল বলেন—নীরজাদেবীকে এখনও দেখছি না কেন?

পুষ্কর—বেঁচে আছেন, কিন্তু...।

হাতের ঘড়ির দিকে তাকিয়ে পুষ্কর বলে—কিন্তু বেশ রাত হয়েছে মিস্টার কাঞ্জিলাল।

কাঞ্জিলালের চোখ দুটো জ্বলে ওঠে, এবং সেই মুহূর্তে ঘর ছেড়ে চলে গেলেন কাঞ্জিলাল।

পাশের ঘরে মুখের উপর রুমাল চেপে খিলখিল করে হেসে হেসে ছটফট করে নীরজা।

৫

আজ আর কারও এই বাড়িতে চা খেতে আসবার কথা নেই। আজ না, কালও না। এবং দেখতে দেখতে প্রায় একটা মাস পার হয়ে যাবার পরেও এই বাড়িতে চা-এর জন্য লোলুপ হয়ে ছুটে আসবে, এমন কোন উদ্‌ভ্রান্তের সন্ধান পায়নি পুষ্কর রায়চৌধুরী। মিসেস জোন্সের হোটেলে গিয়ে একবার খোঁজ নিয়ে এসেছে পুষ্কর। শুধু জানতে পারা গিয়েছে যে, মল্লিক ব্রাদার্স নামে একটা কোল কোম্পানীর কনিষ্ঠ-ভ্রাতা, একজন পি মল্লিক কিছুদিন পরে আসবেন। একটা মাস থাকবেন এবং শিকারের শখ মিটিয়ে নিয়ে চলে যাবেন।

বুড়ো খানসামা আজকাল রাত্রিবেলায় মেজ লাগিয়ে যখন ডাক দেয়, তখন খাবার টেবিলে গিয়ে শুধু আটার পরোটা আর তরকারি আর সামান্য এক বাটি পায়েস দেখে নীরজার চোখ দুটো ছলছল করে। এ খাবার খেতে পুষ্করের যে একটুও ভাল লাগে না, ভাল করে জানা আছে নীরজার। ছলছল চোখ দুটোও যেন হঠাৎ দপ্‌ করে জ্বলে ওঠে। অদৃষ্টের এই চক্রান্ত ভেঙে গুঁড়ো করে দেবার জন্য বুকের ভিতরে একটা দুরন্ত জেদ ছটফট করতে থাকে। চেঁচিয়ে ওঠে নীরজা—পি মল্লিকের খবর কি?

পুষ্কর—এখনও কোন খবর নেই। খুব সম্ভব আরও এক মাস পরে আসবে।

একটা মাসের এক একটা দিন যেন আস্তে আস্তে গড়িয়ে গড়িয়ে পার হতে থাকে। এরই মধ্যে মাঝে মাঝে যে আসে, আর চলে যায়, সে হলো হেমন্ত।

দু' আউন্স হুইস্কি শেষ হয়ে যাবার পর পুষ্করও একদিন বারান্দার অন্ধকারে দাঁড়িয়ে চেঁচিয়ে ওঠে—খদ্যোতটা, যেটাকে দিয়ে কোন কাজই হবে না, সেটা কিন্তু ঠিক নিয়ম করে নিয়ে মাঝে মাঝে আসছে।

ডেভিলের কথা মনে পড়তেই ডেভিল এসে হাজির হয়। কী অদ্ভুত সত্য কথা! ফটকের দিকে তাকিয়ে হেসে ওঠে পুষ্কর—সত্যিই যে খদ্যোতটা আসছে নীরজা।

বারান্দার আলো জ্বলে ওঠে আর হেমন্ত এসে বারান্দার উপরে উঠেই হাসতে থাকে—বউদির জন্য একটা নতুন জিনিস এনেছি।

নতুন জিনিসই বটে। এক সের চিনির পাখি, অর্থাৎ গোলাপী রং-এর কতগুলি নিরেট মিষ্টি শরীরের চিল হাঁস আর কবুতর।

হেমন্ত বলে—হীরাগঞ্জে গিয়েছিলাম, সেখানে একটা দোকানে এগুলিকে দেখতে পেয়েই ইচ্ছে হলো, বউদির জন্য কিনে নিয়ে যাই।

পুষ্কর—কিন্তু তোমার হাতে এত বড় একটা ব্যাগ কেন হেমন্ত?

হেমন্ত—হীরাগঞ্জে এখন ক্যাম্প পড়েছে কিনা ; স্টাফের প্রায় সকলেই সেখানে আছে। কাল হলো মাইনের তারিখ। ট্রেজারি থেকে টাকাটা নিয়ে যাবার জন্য সুপারিন্টেণ্ডেন্ট আমাকে পাঠিয়েছিলেন।

পুষ্কর—কত টাকা?

হেমন্ত—হাজার দুই হবে।

পুষ্কর—তুমি বেশ ক্লান্ত হয়েছ বলে মনে হচ্ছে হেমন্ত।

হেমন্ত—আমাদের মতো মানুষের আবার ক্লান্তি কিসের পুষ্করদা? এসব খাটুনি গ্রাহ্যই করি

না।

পুষ্কর—হেমন্তকে আজ চা না খেয়ে চলে যেতে দেবে না নীরজা।

নীরজা ডাকে—আসুন।

এবং তারপর আর কতক্ষণই বা সময় লাগে? সেই চা-এর টেবিল এবং পুষ্কর রায়চৌধুরীর চোখে সেই উজ্জ্বলতা, এবং নীরজা রায়চৌধুরীর চোখের তারায় সেই দ্যুতিময় তীব্রতা। চা-এর পট হাতে তুলে নিয়ে হেমন্তর পেয়ালায় চা ঢালতে থাকে নীরজা।

পুষ্কর বলে—তোমার নীরজা বউদি তোমাকে কি-যেন বলতে চায় হেমন্ত, কিন্তু লজ্জার জন্য বলতে পারছে না।

--বলুন বউদি।

নীরজা বউদির মুখের দিকে তাকাতে গিয়ে হেমন্তর চোখ দুটো অপলক হয়ে যায়। যেন নীরজা বউদির মুখের একটা কথা শোনবার জন্য হেমন্তর অদৃষ্টটা পিপাসিতের মতো এতদিন ধরে নিদারুণ প্রতীক্ষার দুঃখ সহ্য করছিল।

পুষ্কর বলে—হাজার দুই টাকা নীরজার বড় দরকার ছিল। আজ ব্যাঙ্ক বন্ধ ছিল, কালও বন্ধ থাকবে, কাজেই টাকা তুলতে পরশু হয়ে যাবে। অথচ কাল সকালেই টাকাটা নীরজার ভয়ানক দরকার। না পেলে নীরজার ভয়ানক অপমানের ব্যাপার হবে।

—বউদির অপমান? হেমন্তর চোখ দুটো কুঁচকে যায়, যেন হেমন্তর বুকের হাড়ে একটা চোট লেগেছে।

পুষ্কর—হ্যাঁ হেমন্ত, নীরজার এক গরীব বান্ধবী তার মেয়ের বিয়ের খরচের জন্য নীরজার কাছে সাহায্য চেয়েছে। নীরজাও দু' হাজার টাকা দেবে বলে কথা দিয়েছে। কাল সকালেই টাকা নিতে আসবে নীরজার বান্ধবী।

হেমন্ত—আপনি যদি এখনই একটা চেক লিখে আমাকে দেন পুষ্করদা, তবে আমি এই রাতেই একটা চেষ্টা করে দেখতে পারি।

পুষ্কর—কি চেষ্টা করবে?

হেমন্ত—আগরওয়ালার গদিতে গিয়ে চেকটা ক্যাশ করে আনতে পারি। আগরওয়ালা আমাকে বেশ একটু খাতির করে।

পুষ্কর—তা হয় না হেমন্ত। সেটা আমার অপমান। পুষ্কর রায়চৌধুরীর টেবিলের দেরাজে নগদ দু' হাজার টাকা থাকে না, একথা বাইরের মানুষকে জানানোর অর্থ পুষ্কর রায়চৌধুরীর প্রেস্টিজ নষ্ট করা।

হেমন্ত উদ্বিগ্ন হয়—তাহলে কি উপায় হবে?

পুষ্কর—তুমি যদি একটু সাহস কর, তবেই উপায় হতে পারে।

হেমন্ত—আমি? আমি কি সাহস করতে পারি বলুন?

পুষ্কর—তুমি তোমার এই টাকা নীরজাকে দুদিনের জন্য লোন দাও।

হেমন্ত—সর্বনাশ। এ যে পরের টাকা, স্টাফের পেমেন্টের টাকা! এ টাকা আমি কেমন করে দিই, বলুন?

পুষ্কর—আমি আর কিছু বলতে চাই না হেমন্ত। যাকগে..হেমন্তকে আর এক কাপ চা দাও নীরজা। হেমন্তর কাপে চা ঢালে নীরজা। কিন্তু চা-এর কাপের দিকে নয়, হেমন্তর মুখের দিকে তাকিয়ে নীরজার সুন্দর চোখের বড় বড় পাতাগুলি কাঁপতে থাকে।

নীরজা বউদি কি দুঃখিত হলেন? অপরাধীর মতো ক্ষমাভিক্ষু চাহনি তুলে ছটফট করে ওঠে হেমন্ত—আমি বড় দুঃখিত বউদি, বিশ্বাস করুন, সম্ভব হলে আমি নিশ্চয়ই আপনাকে এই টাকাটা দিয়ে যেতে পারতাম।

নীরজার নিঃশ্বাস যেন সিরসির শব্দ করে কেঁপে কেঁপে বুকের উপর পড়ে থাকা

লকেটের হীরাটাকে কাঁপাতে থাকে।—সম্ভব নয় যখন, তখন দেবেন না।

হেমন্ত—কিন্তু আপনাকে যে কাল বড় অপ্রস্তুত হতে হবে।

নীরজা—হবে বৈকি, কিন্তু সেজন্য আপনি ভাবেন কেন?

হেমন্ত—সত্যি, না ভেবে থাকতে পারছি না বউদি।

নীরজা—আমি আপনার এমন কোন আপন-জন নই যে, আমার মান-অপমানের জন্য আপনার এত ভাবনা করবার দরকার হতে পারে।

হেমন্ত—এত শক্ত কথা বলবেন না বউদি। আপনাকে নিতান্ত আপন-জন বলে মনে করি বলেই...।

নীরজার গলার স্বর হঠাৎ মৃদু হয়ে ফিসফিস করে—বিশ্বাস করি না!

হেমন্তর নিঃশ্বাস যেন দুঃসহ একটা বেদনা সহ্য করতে গিয়ে মৃদু হয়ে এবং বিপুল অনুনয়ের বেদনায় ফিসফিস করে।—বিশ্বাস করুন বউদি।

—তবে? প্রশ্ন করে নীরজা। নীরজার চোখের তারার সেই ভয়ানক সুন্দর দ্যুতিময় তীব্রতা ঝিকঝিক করে জ্বলতে থাকে।

হেমন্ত যেন আনমনার মতো বিড় বিড় করতে থাকে—ওরা চোর বলে সন্দেহ করবে, সাসপেণ্ড করবে, চাকরিটাও যাবে, জেলও হয়ে যেতে পারে...।

কিন্তু নীরজা বউদির খোঁপার সৌরভ যেন হেমন্তর করুণ হৃৎপিণ্ডটার চারদিক ঘিরে ছুটোছুটি করছে। চেঁচিয়ে ওঠে হেমন্ত—ঠিক আছে, ঠিক আছে। টাকাটা আপনি নিন বউদি।

—দাও, আমার কাছেই দাও। হাত বাড়িয়ে দিয়ে টাকার ব্যাগটা হাতে তুলে নিয়ে টেবিলের এক-পাশে হাতের কাছেই রেখে দেয় পুষ্কর।

নীরজার কপালের উপর ছোট ছোট ঘামের ফোঁটা চিক চিক করে হাসছে। রুমাল দিয়ে মুখের হাসি চাপা দিয়ে ভিতরের ঘরের দিকে চলে যায় নীরজা।

হেমন্ত বলে—আজ তবে আসি পুষ্করদা।

পুষ্কর—এস।

চলে যায় হেমন্ত ; এবং তখনি শুনতে পায় পুষ্কর, ভিতরের ঘরে রুমাল-চাপা একটা সুন্দর মুখের অদ্ভুত এক উল্লাসের চাপা-চাপা হাসির শব্দ যেন নেচে নেচে বাজছে। আস্তে আস্তে উঠে ভিতরের ঘরের ভিতর ঢুকে হেসে ওঠে পুষ্কর।—খদ্যোতটা শেষ পর্যন্ত একটা কাজ দিল তবে নীরজা।...একি? তুমি কি করছো নীরজা?

নীরজার মুখের দিকে তাকিয়ে বুকফাটা একটা বিস্ময়ের আর্তনাদ ছেড়ে তারপরেই একেবারে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে পুষ্কর। শুনতে বড় ভুল করেছে পুষ্কর। নীরজা রায়চৌধুরী আজ আর রুমাল দিয়ে মুখের হাসি চাপছে না। চাপছে একটা ফোঁপানো কান্নার স্বর।

—খদ্যোতটার জন্য? চেঁচিয়ে ওঠে পুষ্কর।

কথা বলে না নীরজা, মুখ তুলে তাকায়ও না।

—তুমি বড় বেশি হাঁপাচ্ছ, বড় বিশ্রী কান্না কাঁদছো নীরজা! দাঁতের উপর দাঁত চেপে কথা বলে পুষ্কর।

কিন্তু কোন উত্তর দেয় না নীরজা।

—মনে হচ্ছে খদ্যোতটা যেন তোমারই সর্বস্ব কেড়ে নিয়ে পালিয়ে গিয়েছে।

উত্তর দেয় না নীরজা।

—ছিঃ, ট্রেচারি দাই নেম ইজ উওম্যান! আবার দাঁতে দাঁতে শব্দ করে যেন একটা ধিক্কারের জ্বালা আছড়ে দিয়েই নীরব হয়ে যায় পুষ্কর ; চোখের চাহনিও ফ্যালফ্যাল করতে থাকে। পুষ্কর রায়চৌধুরীর অদৃষ্টের সব গর্ব অসহায় হয়ে গিয়েছে।

পুষ্কর রায়চৌধুরীর জীবনের একমাত্র সান্ত্বনা, একমাত্র অহংকার, একমাত্র শান্তি হঠাৎ

যেন একটা অভিশাপে বিষাক্ত হয়ে সর্বময় শাস্তির জ্বালা হয়ে উঠছে। ছটফট করে চেঁচিয়ে ওঠে পুষ্কর—তুমি বোধ হয় আর হাসতে পারবে না নীরজা?

উত্তর দেয় না নীরজা। রুমাল দিয়ে চোখ ঢাকে আর নিথর হয়ে বসে থাকে।

পুষ্কর—কিন্তু তুমি না হাসলে আমি বাঁচবো কি করে?

তবু উত্তর দেয় না নীরজা।

পুষ্কর—তা হলে এখনই টাউনে গিয়ে হেমন্তর খোঁজ করে ওকে ওর টাকাটা দিয়ে আসি, কেমন?

চোখের উপর চাপা রুমালটা সরিয়ে দিয়ে হেসে ওঠে নীরজা—এস।

## হিরো এবং ভিলেন

এই স্টুডিও হলো দি ফিল্মস লিমিটেডের স্টুডিও। মস্ত বড় বাগান আছে। বড় বড় শেড আছে। ল্যাবরেটরি আছে। অফিসঘর আছে। যা যা থাকা দরকার সবই আছে। সাজঘরও আছে।

আর, স্টুডিওর মধ্যে সবচেয়ে বেশি হাসাহাসি গল্প ও আড্ডার ঘর হলো এই সাজঘর। আর্টিস্টদের কাজ শেষ হয়ে যাবার পরেও, মেক-আপ নামিয়ে ফেলে আবার যথাপূর্ব অকপট চেহারাটি ফিরে পাওয়ার পরেও চা-এর কাপ হাতে নিয়ে এই সাজঘরের ভিতরেই কিছুক্ষণ গল্প না করে কেউ চলে যায় না।

দি ফিল্মস লিমিটেডের যিনি ম্যানেজিং ডিরেক্টর, তিনি হলেন ছোটবাবু। কোম্পানীর বার-আনা মালিক বলতে যাঁকে বোঝায়, সেই অনাথবন্ধুবাবুর ছেলে বলেই বোধহয় ম্যানেজিং ডিরেক্টরকে ছোটবাবু বলা হয়। যাই হোক, ছোটবাবুও মাঝে মাঝে এদিকে আসেন, সাজঘরে আড্ডার মাঝখানে এসে দাঁড়ান এবং এই হাসাহাসির কিছুটা শেয়ার নিজেও উপভোগ করে চলে যান।

মাইনে-করা আর্টিস্ট সুরমাও এই তিন-মাসের মধ্যেই বুঝে ফেলেছে, এই সাজঘর কেন এত হাসাহাসির ঘর। যেদিন কাজ থাকে না, কিংবা ফ্লোরে যাবার তাড়া থাকে না, সেদিনও এই সাজঘরের ভিতরে একটা ঘণ্টা গল্প করে পার করে দেওয়াও একটা কাজের মতো কাজ মনে হয়। প্রদোষবাবু, কেদারবাবুর মতো পুরোনো আর্টিস্টও থাকেন। বিরজা, কাজললতা আর প্রভাও থাকে। কত রকমের গল্প হয়। চীন থেকে শুরু করে চীনেবাদাম পর্যন্ত, সব বিষয়েই তর্ক মন্তব্য আর গল্প চলে। কিন্তু সব গল্পই শেষ পর্যন্ত একটা হাসির হর্‌রা জাগিয়ে দিয়ে তবে শেষ হয়।

সাজঘরের মনটাকে এত হাসিয়ে মজিয়ে রাখেন যিনি, তিনি হলেন সাজঘরের প্রতুলদা। কখনও তুলি, কখনও পরচুলা আর কখনও বা পাফ হাতে নিয়ে সকলেরই সব গল্পের ওপর একটা না একটা মন্তব্য না ছেড়ে দিয়ে থাকতে পারেন না প্রতুলদা। সব সময় হাসিখুশি, কিন্তু সব সময় মুখর নন প্রতুলদা। এক এক সময় বেশ গম্ভীর হয়ে গল্প শোনেন এবং বেশ সাবধানে আর্টিস্টদের মুখের দিকে তাকিয়ে থাকেন। মনে হয়, মুখের ভাব দেখেই অনেককিছু বুঝে ফেলছেন প্রতুলদা।

প্রতুলদা নিজেও গর্ব করে বলেন—আরে, আমি যে ভগবানের কর্ম করি।

—তার মানে?

--তার মানে প্রত্যেক দিন ডজন ডজন বীর মহাবীর সাধু ফকির বাদশাহ ডাকাত নিজের হাতে তৈরী করছি। আপনারাই তো বলেন, আমি হলাম মেক-আপ-ম্যান।

মেয়ে আর্টিস্টদের সঙ্গে মাঝে মাঝে বেশ মুখ খুলেই ঠাট্টা করেন প্রতুলদা--সধবা বিধবা করাও তো আমার হাত। কাল যাকে বিধবা করে দিই, আজ তাকে সধবা করি—একি যে-সে কাজ!

প্রতুলদার বয়স ত্রিশের বেশি হবে না। যারা বয়সে ছোট, শুধু তারা নয়, যাঁরা বয়সে বড় তাঁরাও সাঝঘরের প্রতুলকে প্রতুলদা বলে ডাকেন। মানুষটার সরল স্বভাবের জন্যই বোধহয়, সকলে প্রতুলদাকে একটু প্রীতির চোখে দেখে, এবং সেই প্রীতির মধ্যে একটু শ্রদ্ধাও যেন থাকে।

মাঝে মাঝে নিজেও একটা প্রচণ্ড হাসির কাণ্ড বাধিয়ে তোলেন প্রতুলদা। আর্টিস্টরা সাজঘরে ঢুকেই দেখতে পায় প্রতুলদা নেই। একজন কাবুলিওয়ালা মারমূর্তি হয়ে বসে গজগজ করছে।

—এ কি? কিসকো খোঁজতা হ্যায়? একটু রুষ্টভাবে প্রশ্ন করে আগন্তুক আর্টিস্ট। সেই মুহূর্তে মাথার চুল আর দাড়ি খুলে ফেলে হেসে ফেলেন প্রতুলদা।

এই রকম আরও অনেকবার, রূপসজ্জার অনেক কেরামতি দেখিয়ে সাজঘরের ভিড়কে হাসিয়েছেন প্রতুলদা। নিখুঁত মেক-আপ নিতেও পারেন প্রতুলদা। প্রতুলদা নিজেই বলেন, একদিন একটা মিনিস্টারের মেক-আপ নিয়ে বড়বাজারে গিয়ে...থাক্, বাকিটা আর নাই বা বললাম।

—বলতেই হবে। চেঁচিয়ে ওঠে সকলে।

—কিছু না, কিছু না। শুধু ইচ্ছে করে, ধারে কিছু মাল নিয়ে চলে আসি।

আর্টিস্টদের সঙ্গে মাঝে মাঝে ঘরোয়া সুখ-দুঃখের আলোচনা করেন প্রতুলদা। আর্টিস্টরা অনেক অভিযোগের কথা এই সাজঘরে বসে এই প্রতুলদার কাছে এমন ভাষায় বলে ফেলে, যেটা ছোটবাবুর অফিস ঘরের কানে পৌঁছলে আর্টিস্টের চাকরি আর থাকবে না। প্রতুলদাও অনেক সময় অনেকের কানের কাছে ফিসফিস করে এমন কথা বলে ফেলেন, যেটা তাঁর জানবার কথা নয়। কিন্তু, কি আশ্চর্য, প্রতুলদার চোখ আর কান যেন এই সাজঘরের বাইরেও ঘুরে বেড়ায়। সব খবর রাখেন প্রতুলদা। তা না হলে পরেশবাবুকে একদিন প্রশ্ন করে চমকে দিলেন কেমন করে—সত্যিই কি বিয়ে করছেন?

—অ্যাঁ? কোথায় শুনলেন?

—শুনবো কেন, বুঝতেই পারছি।

—কি বুঝেছেন?

—প্রভার সঙ্গে আপনার বিয়ে।

—হ্যাঁ। কিন্তু...কি আশ্চর্য...আপনি প্রতুলদা কি করে...।

কোন উত্তর না দিয়ে নিজের কৃতিত্বের গর্বে উৎফুল্ল হয়ে হাসতে থাকেন প্রতুলদা।

প্রতুলদা নামে এই মানুষটাকে এই তিন মাসের মধ্যে সুরমারও বেশ ভাল লেগে গিয়েছে। সুরমার সঙ্গেও মাঝে মাঝে ঘরোয়া কথা বলেন প্রতুলদা।—শুনে খুবই ভাল লাগলো, আপনার মাইনে বেড়েছে। মাত্র তিনমাস চাকরি করবার পর মাইনে বেড়েছে, এই প্রথম দেখলাম। তা আপনার মাইনে বাড়িয়ে দেওয়া উচিতও ছিল। মাত্র একশো টাকা মাইনে...অথচ আপনার খাটুনি হলো তিনটে শকুন্তলার খাটুনির চেয়েও বেশি।

সুরমাও মাঝে মাঝে বেশ হেসে হেসে আর পাঁচজনের মতো বায়না ধরে।—অনেক দিন হলো আপনার কোন নতুন মেক-আপ দেখছি না কেন প্রতুলদা?

—কিসের মেক-আপ দেখতে চান?

প্রদোষবাবু মুখ টিপে হাসেন—খাঁটি হিরোর মেক-আপ।

—তার মানে?

—খাঁটি প্রেমিকের মেক-আপ।

—আচ্ছা, একটু অপেক্ষা করুন।

পাশের ছোট ঘরের ভিতরে গিয়ে ঢোকেন প্রতুলদা। আর মাত্র পনর মিনিট পরেই বের হয়ে আসেন।

প্রথমে একসঙ্গে চমকে ওঠে সকলেই। তার পরে সকলেই একসঙ্গে চেঁচিয়ে হাসতে থাকে। শুধু মাথা হেঁট করে মুখ লুকোতে চেষ্টা করে সুরমা।

ল্যাবরেটরির নীরেনের চেহারার মেক-আপ নিয়েছেন প্রতুলদা। ঠিক সেই ধরনের ব্যাক-ব্রাশ চুল। সেই ধরনের নীল রং-এর ট্রাউজার। ট্রাউজারের পকেটের ভিতরে একটা লাল রুমাল উঁকি দিয়ে রয়েছে। নীরেনের হাসিটারও অবিকল-নকল করেছেন প্রতুলদা। ঠিক, সেই, সেইরকম হাসির সঙ্গে সেইরকম ভঙ্গী করে ঠোঁট কামড়াচ্ছেন। আর চশমাটাকে হাতে নিয়ে চরকির মতো দোলাচ্ছেন। নীরেনের নাক মুখ আর চোখের ধাঁচটাও কি চমৎকার ফুটিয়ে তুলতে পেরেছেন প্রতুলদা।

সুরমা মাথা হেঁট করে আছে কেন? আর বুঝে ফেলতে কারও অসুবিধা নেই। একটু আশ্চর্য হলেও সকলেই খুশি হয়। বেশ তো, ভালই তো, ল্যাবরেটরির নীরেন খুবই ভাল ছেলে। সুরমার জীবনের কাছে নীরেন যদি খাঁটি হিরো হয়ে এসে গিয়ে থাকে, তবে দোষের কি আছে? বরং বিয়েটা তাড়াতাড়ি হয়ে গেলেই ভাল।

—তাহলে আমাদের কপালে একটা নেমন্তন্নের সুযোগ পাকলো! কি বলো সুরমা?

কথাটা বলেই হেসে ওঠেন কেদারবাবু। সঙ্গে সঙ্গে সকলে হেসে ওঠে। সুরমার মাথাটা আরও লজ্জা পেয়ে হেঁট হয়ে যায়।

সাজঘরের আড্ডা সেদিনের মতো সমাপ্ত হয়। যাবার আগে প্রতুলদার দিকে রাগ করে তাকাতে গিয়ে হেসে ফেলে সুরমা।

রাগ করবার যে কিছুই নেই। তাই না হেসে থাকতে পারবে কেন সুরমা? নীরেনের সঙ্গে সুরমার ভালবাসার আনন্দটাকেই ধরা পড়িয়ে দিয়েছেন প্রতুলদা। কিন্তু ধন্যি প্রতুলদার চোখ! কেমন করে বুঝতে পারেন প্রতুলদা? সত্যিই কি প্রতুলদার কান আর চোখ বাইরে বাইরে ঘুরে বেড়ায়?

প্রতুলদাও কৃতার্থভাবে হেসে ফেলেন—আমার আপরাধ নেবেন না। মোট কথা, ব্যাপার দেখে খুবই খুশি হয়েছি বলে একটু আনন্দ করে নিলাম।

কিন্তু আরও তিন মাস পার হয়ে গেলেও সুরমার বিয়ের নেমন্তন্ন খাবার সুযোগ যখন কারও হলো না, তখন কেউ কেউ একটু আশ্চর্য হলেও সুরমাকে কোন প্রশ্ন করেনি। একদিন কিন্তু একটু আশ্চর্য হতে হলো, যেদিন শোনা গেল যে, ল্যাবরেটারির নীরেনের চাকরি গিয়েছে।

নীরেনের চাকরি যাবার খবরটা শুনে তেমন কিছু আশ্চর্য হয়নি কেউ। ছোটবাবুর রাজত্বে এরকম হঠাৎ বরখাস্তের ঘটনা প্রায়ই ঘটে থাকে। কিন্তু নীরেনের মতো একজন অতি দক্ষ কাজের মানুষকে হঠাৎ সরিয়ে দেবার কি কারণ থাকতে পারে? শোনা গেল, ছোটবাবু নীরেনের ওপর খুবই অসন্তুষ্ট হয়েছেন। কিন্তু কেন? অসন্তুষ্ট হবার কোন একটা কারণই যে খুঁজে পাওয়া যায় না।

সবচেয়ে বেশি আশ্চর্য করে দিল সুরমা। সাজঘরের আড্ডার সব মানুষ যে ঘটনার কথা

শুনে একটু বিমর্ষ হয়ে পড়েছে, সে ঘটনার কথা শুনে যে সুরমারই সবচেয়ে বেশি বিমর্ষ হবার কথা! কিন্তু সুরমা একটুও বিমর্ষ হয়নি। আজ এক সপ্তাহ হলো এই স্টুডিওতে আর আসেনি নীরেন। কিন্তু নীরেন কি আরও ভাল মাইনের চাকরি এরই মধ্যে কোথাও জুটিয়ে নিয়েছে?

না, পরেশবাবুর সঙ্গে নীরেনের আজই ট্রামে একবার দেখা হয়েছে। নীরেন বলেছে, চাকরির চেষ্টায় বোম্বাই চলে যাবো কিনা ভাবছি।

কিন্তু সুরমার মুখে খুশির উচ্ছ্বাস একটুও কাতর হয়ে উঠতে দেখা যায় না। বরং দেখা যায় যে, সুরমার চোখ দুটো যেন একটা নিবিড় অনুভবের আবেশে আরও খুশি হয়ে হাসছে। সুরমার হাসিতে নতুন রকমের ঝংকার। সুরমার কথাবার্তায় নতুন রকমের ব্যস্ততা। সুরমার চোখে নতুন অহংকারের চাহনি। সুরমার মুখে একটা নতুন বিশ্বাসের তৃপ্তি।

প্রতুলদার চোখের দিকে তাকালে সুরমার মনের ভিতরে যেন একটা নীরব ঠাট্টা হেসে ওঠে। কিচ্ছু না, প্রতুলদার চোখের সবজান্তা অহংকারটা কিচ্ছু না। সুরমার জীবনের এই নতুন উল্লাস আর বিশ্বাসের রহস্য ধরে ফেলবার সাধ্যি প্রতুলদার নেই।

প্রতুলদা মাঝে মাঝে খুব গম্ভীর হয়ে সুরমার মুখের দিকে তাকান। এই মাত্র। বুঝতে পারে সুরমা, প্রতুলদা আজও কিছু বুঝে উঠতে পারেননি বলেই এভাবে তাকাচ্ছেন। যদি সত্যিই বুঝে ফেলতে পারতেন, কার সঙ্গে বিয়ে হবে সুরমার, তবে সুরমার সৌভাগ্যের নামে জয়ধ্বনি করে হেসে উঠতেন। প্রতুলদাও নিশ্চয় নিমন্ত্রণ পাবেন। সেদিন চমকে উঠবেন, আর আশ্চর্য হয়ে যাবেন প্রতুলদা। তার আগে নয়। কিন্তু সেদিন আর ঠাট্টা করে সুরমাকে আর এই সাজঘরকে হাসিয়ে দেবার সুযোগ পাবেন না। কারণ সেদিন এই স্টুডিওর চাকরির জীবনের সীমা থেকে অনেক দূরে আর অনেক উপরে চলে যাবে সুরমার অদৃষ্ট।

আরও তিন মাস পার হয়ে গেল। কিন্তু সাজঘরের আড্ডার চোখেও একটা খটকা লাগে। সাজঘরের এত হাসাহাসির মধ্যে শুধু নীরব হয়ে বসে থাকে সুরমা। সুরমার মনের ভিতরে সেই নতুন উল্লাসের মুখর প্রাণটাই যেন মরে গিয়েছে।

ছোটবাবুর বিয়ের ব্যবস্থা সব ঠিক, এত বড় খবরটা পেয়ে সাজঘরের আড্ডা যেদিন কলরব করে ওঠে, সেদিনও চুপ করে যেন একটা মূক ও বধির মূর্তির মতো স্তব্ধ হয়ে বসে থাকে সুরমা। চোখ দুটো শুধু দপদপ করে জ্বলে, যেন প্রচণ্ড নির্মম একটা বিদ্রূপের দিকে তাকিয়ে অভিশাপ বর্ষণ করতে চাইছে সুরমার চোখ।

কিন্তু সাজঘরের আড্ডার মুখরতা হেসে হেসে বাজতেই থাকে। সেই সঙ্গে কত রকমের মন্তব্য! মনে হচ্ছে, এইবার একমাসের বোনাস ঘোষণা করবেন ছোটবাবু! জানেন তো খবর, ছোটবাবুর সঙ্গে কার বিয়ে হবে? জানি মশাই, ঐ তো সেই মহিলা, যার সঙ্গে আজ তিন বছর ধরে ছোটবাবুর একটা ইয়ে...অর্থাৎ বেশ অন্তরঙ্গতা চলছিল! তা জানি না মশাই, তবে এটুকু জানি যে, খুব বড়লোকের মেয়ের সঙ্গে ছোটবাবুর বিয়ে হচ্ছে।...হ্যাঁ হ্যাঁ, নারায়ণ কটন মিলের মালিক পি চক্রবর্তীর মেয়ে।

প্রদোষবাবু হঠাৎ চেঁচিয়ে হেসে ওঠেন—প্রতুলদা!

—বলুন স্যার!

—একটু মেক-আপের খেলা দেখান প্রতুলদা।

—বলুন, কিসের মেক-আপ নেব?

—যা ইচ্ছে হয়।

বিরজা খিল খিল করে হেসে ওঠে—ভিলেন হলে ভাল হয়।

কেদারবাবু বলেন—তাই হোক! একেবারে খাঁটি ভিলেন।

—বেশ। বলতে বলতে প্রতুলদা সেই ছোট সাজঘরের ভিতরে চলে যান।

বেশিক্ষণ নয়, মাত্র কুড়ি মিনিট পরে বের হয়ে এলেন প্রতুলদা।

সাজঘরের আড্ডার সব চোখ একসঙ্গে চমকে ওঠে। প্রাণ খুলে হাসবার জন্য তৈরী হয়েছিল যারা, তাদের প্রাণের হাসি যেন হঠাৎ আতঙ্কে স্তব্ধ হয়ে গিয়েছে। এ কি কাণ্ড করেছেন প্রতুলদা!

মিহি আদ্দির ধবধবে সাদা পাঞ্জাবি। আস্তিন গিলে করা। লম্বা কোঁচাটাকে চিমটি দিয়ে ধরে কোমরের কাছে ধরে রেখেছেন প্রতুলদা। চুলের মাঝখানে সিঁথি। খুব সরু গোঁফের কালো রেখা। চিবুকের ওপর একটা বড় আঁচিল। সিগারেটের পাইপ মুখের এক কোণে কামড়ে ধরে রেখেছেন এবং মুখের আর এক কোণ দিয়ে হাসছেন। কী চমৎকার, কী নিখুঁত ছোটবাবুর মেক-আপ নিয়েছেন প্রতুলদা। প্রতুলদার চাপা চাপা গাল দুটোও যে ভরাট হয়ে অবিকল ছোটবাবুর গাল দুটোর মতো ফুলে রয়েছে।

আর একটা আশ্চর্যের ব্যাপার। মাথা হেঁট করে ফুঁপিয়ে ওঠে সুরমা।—ভুলের শাস্তি পেয়েছি প্রতুলদা। আর ঠাট্টা করবেন না। মাপ করুন।

আর একবার আরও বেশি আতঙ্কিত হয়ে চমকে ওঠে সাজঘরের আড্ডার এতগুলি মানুষের চোখ। সকলে চেয়ার ছেড়ে একসঙ্গে উঠে দাঁড়ায়! দরজার কাছে এসে দাঁড়িয়েছেন ছোটবাবু।

প্রতুলদার সেই মূর্তির দিকে তাকিয়ে হো হো করে হেসে উঠলেন ছোটবাবু—প্রতুল বুঝি আজ ছোটবাবুর মেক-আপ নিয়ে আপনাদের হাসাচ্ছে?

সাজঘরের ভেতরে ঢুকলেন ছোটবাবু। হেসে হেসে প্রতুলদার মুখের দিকে তাকিয়ে আবার প্রশ্ন করেন—কি প্রতুল? কি সেজেছো বল শুনি? একটি খাঁটি ছোটবাবু?

—একটি খাঁটি ভিলেন। ছোটবাবুর হাসিভরা মুখের দিকে সোজা তাকিয়ে একেবারে সোজা সরল ও স্পষ্ট ভাষায় যেন একটা জ্বলন্ত ধিক্কার বর্ষণ করে সুরমা।

চমকে ওঠেন ছোটবাবু, ভ্রূকুটি করেন। তারপর প্রতুলদাকেই প্রশ্ন করেন—তাই নাকি প্রতুল?

প্রতুলদা বললেন—হ্যাঁ।

হনহন করে হেঁটে ঘর ছেড়ে চলে গেলেন ছোটবাবু।

সাজঘরের এতগুলি মানুষের চোখেমুখে একটা অদ্ভুত বিস্ময়ের বেদনা ছমছম করতে থাকে। এ কি হলো? কি ব্যাপার?

আজ আবার সুরমার জীবনের একটা প্রচণ্ড বঞ্চনা আর ক্ষতির রহস্য ধরে ফেলেছেন প্রতুলদা। সুরমার মুখের দিকেই সকলে আবার একসঙ্গে তাকায়। সুরমা হাসে—আমার চাকরি গেল প্রতুলদা।

প্রতুলদা বলেন—আমার চাকরিটাও কি থাকবে ভেবেছেন?

সুরমা—কিন্তু আপনি তো অনায়াসে একটা মিথ্যে কথা বলে দিতে পারতেন, তাহলে আপনার চাকরিটা যেত না।

যে প্রতুলদা কোন দিন রাগ করে আর চেঁচিয়ে কথা বলেন না, যে মানুষের প্রাণটা সব সময়ে হেসে আর হাসিয়ে সুখী হয়ে রয়েছে, সেই প্রতুলদাই আজ রাগ করে কাঁপতে কাঁপতে চেঁচিয়ে ওঠেন—এমন ভিলেনের কাছে চাকরি করবার ইচ্ছেও আর নেই।

# কাব্যিক

কাব্যি করে আর স্বপ্ন দেখে জয়ন্ত। এইবার বোধহয় প্রেমেও পড়েছে। নইলে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত বাইরের ঘরের জানালার কাছে ওভাবে বসে থাকে কেন, ওরকম করে তাকায় কেন, আর ঠিক ঐ মেয়েটিই যখন এই পথ দিয়ে চলে যায়, তখন রঙীন হয়ে ওঠে কেন জয়ন্তের মুখ?

গ্রামের বাড়ি থেকে জয়ন্ত যেদিন প্রথম কলকাতায় তার মেজকাকার এই বাড়িতে এল, সেইদিন থেকেই জয়ন্তের সঙ্গে আমার বন্ধুত্বের শুরু। আমরা দু'জনে এক কলেজে এক ক্লাসেই পড়েছি। একই বছর ফাইনাল পরীক্ষা দিয়েছি। তারপর আরও বড় বড় কয়েকটা পরীক্ষা পার হতে গিয়ে আমিই ফেল করেছি, আর খুব ভাল নম্বর নিয়ে পাশ করে বেশ ভাল মাইনের সার্ভিস লাভের যোগ্য হয়ে উঠছে জয়ন্ত। অ্যাকাউন্টস্-এ এত ভাল প্রতিভা সাধারণত দেখাই যায় না। এখন ইচ্ছা করলে, আর একটু চেষ্টা করলে জয়ন্ত বেশ উঁচুদরের কোন সওদাগরী কোম্পানীর অডিটর হতে পারে।

কিন্তু কি আশ্চর্য, শুকনো ও কঠিন যত অঙ্কের স্তূপ ঘেঁটে ঘেঁটে এতদিন ধরে যে মানুষটা হিসাব-বিজ্ঞানের সাধনা করলো, সেই মানুষের মনটা হঠাৎ এমন বেহিসাবী হয়ে গেল কেমন করে?

মেজকাকা রাগ করেছেন, এবং তারপর ভয় পেয়ে সব আশাই ছেড়ে দিয়েছেন। সন্দেহ করেন তিনি, জয়ন্তের মাথার কিছু গোলমাল হয়েছে। নইলে চাকরি-বাকরির চেষ্টা ছেড়ে দিয়ে সর্বক্ষণ এভাবে একটা ঘরের জানালার কাছে বসে পথের দিকে কেন তাকিয়ে থাকবে একটা সুস্থ-সবল ইয়ং ছেলে?

মেজকাকা জানেন না, আমরা জানি, কেন পথের দিকে তাকিয়ে বসে থাকে জয়ন্ত। কাব্যি করে, অর্থাৎ কাব্য পড়ে আর লেখে, আর পথের দিকে তাকিয়ে স্বপ্ন দেখে, কারণ ঐ পথ দিয়ে দিনের মধ্যে অনেকবার যায় আর আসে সেই মেয়েটি, যার সাজ-পোশাক আর গলার গয়না থেকে শুরু করে চোখের চাহনিতে পর্যন্ত কেমন একটা অদ্ভুত তীব্র আর ঝকঝকে ফ্যাশান থমথম করে।

মেয়েটিকে আমরা চিনি না। জয়ন্তও ঐ মেয়ের কোন পরিচয় জানে না। ঐ ওদিকে মার্কেটের পিছনের দিকে নতুন বাড়িগুলির কোন একটা ফ্ল্যাটে বোধহয় থাকে এই মেয়ে, কারণ ঐদিক থেকে ওকে আসতে দেখা যায়। রাত্রিবেলা ট্রামলাইনের দিক থেকে ছোট রাস্তা ধরে এদিকে আসে। কিন্তু ঠিক কোথা থেকে আসে, সে-খবর আমরা জানি না।

জয়ন্তও জানে না। জয়ন্ত বলে, জানবার কোন প্রয়োজন নেই। এক নাম-না-জানা অপরিচিতা পথিক-তরুণী জয়ন্তের চোখের সম্মুখের পথ ধন্য করে দিয়ে চলে যায়। জয়ন্তও যেন এক আন-জগতের রূপময়ীর সেই ছন্দিত মূর্তির দিকে তাকিয়ে ধন্য হয়ে যায়।

আমাদের কাছে জয়ন্ত তার মনের ভাষা গোপন করে না। জয়ন্ত বলে—ওকে সত্যিই এক স্বপ্নলোকের মেয়ে বলে মনে হয়।

আমরা বলি—কিন্তু স্বপ্নলোকের এই ধরনের একটা বস্তুর জন্য সারাদিন পথের দিকে তাকিয়ে বসে থেকে লাভ কি?

জয়ন্ত বলে—প্রেমের রীতিই যে এই। এই প্রতীক্ষাই একদিন সকল কাঁটা ধন্য করে গোলাপ হয়ে ফুটবে।

আমরা প্রশ্ন করি—কবে?

জয়ন্ত সোজাভাষায় উত্তর না দিয়ে শুধু বলে—একদিন! দেখতে পাই, জয়ন্ত কথাটা বলেই জানালার নিকটে দুটো টবের দিকে তাকিয়ে আছে।

প্রশ্ন করি—ওখানে কি?

জয়ন্ত বলে—রজনীগন্ধার চারা।

বুঝতে পারি না, কি ভাবছে জয়ন্ত। জয়ন্তই বলে—এই রজনীগন্ধা হলো আমারই মনের তপস্যার মতো।

তারপরেই বলে—এই রজনীগন্ধা আমারই জীবনের কাব্য।

তারপর আকাশের দিকে তাকিয়ে বিহুল স্বরে বলে—মানুষের কাব্যকেই আমি একটা নতুন কল্পনা দিয়ে যাব, যার জন্য ভবিষ্যতের মানুষ আনন্দে করিবে পান সুধা নিরবধি!

জয়ন্তের কাব্যিক প্রলাপ শুনে আমরা হতাশ হয়ে চলে যাই। কিন্তু কয়েকদিন পরে আবার ফিরে এসে বলি—মেয়েটিকে ভালোবেসে ফেলেছ, ভালই, কিন্তু সেজন্য এরকম ধ্যান-ট্যান আর কাব্যি করার দরকাব কি? তুমি যদি কিছু বলতে না পার, তবে বলো, আমরাই না হয় মেয়েটির বাপ-মার কাছে গিয়ে...!

জয়ন্ত ক্ষুব্ধভাবে তাকায়—কি করতে চাও?

আমরা বলি—তোমার সঙ্গে ঐ মেয়ের বিয়ের প্রস্তাব।

হঠাৎ আহত মানুষের মতো বেদনার্তভাবে তাকায় জয়ন্ত—দোহাই তোমাদের, আমার স্বপ্নকে হত্যা করো না।

—এ কথার অর্থ?

জয়ন্ত একটু শান্ত হয়ে নিয়ে তারপর আমাদের একটু ভাল করে বুঝিয়ে দেবার জন্য বলে—ওভাবে তাকে দড়ি দিয়ে বেঁধে টেনে এনো না। তাকে আসতে দাও আমার জীবনে, ধীর মৃদুল চরণপাতে, মধু-মাধবী রাতে, কে তুমি পথিক বলি সুধাহাসি হেসে, মালা তুলে নিতে হাতে।

কিন্তু আমরা আরও হতাশ হই। জয়ন্তের কল্পনা শেষ পর্যন্ত জয়ন্তের মাথায় সত্যিই গোলমাল ঘটাবে, এই ভয়ে আমরা শুধু ভাবি, কি করা যায়?

জয়ন্তই একদিন আবার হেসে বলে—তোমরা শোননি, কাব্যে কি বলে?

—কি বলে?

জয়ন্ত—অশোকের মঞ্জরী ফুটে ওঠে কিসের স্পর্শে?

—জানি না।

জয়ন্ত—ঐ রকমই এক তরুণী নারীর চরণের মঞ্জীর ধ্বনির স্পর্শে।

—বেশ।

জয়ন্ত—জান কি, তিলক ফুলের কুঁড়ি ফোটে কিসের স্পর্শে?

—কে জানে কিসের স্পর্শে?

জয়ন্ত বলে—ঐ রকমই সুন্দরীর আঁখির কটাক্ষে।

—ভাল কথা।

উচ্ছ্বসিত হয়ে বলতে থাকে জয়ন্ত—বকুল পুষ্পিত হয় কামিনীর অধরমধুর ছোঁয়ায়, আর রক্তকুরুবক ফোটে রূপসীর কমনীয় তনুর আলিঙ্গনে। ধন্য কবি, ধন্য তাদের কল্পনা।

আমরা বলি—কিন্তু একটা কথা ভেবে দেখ।

জয়ন্ত—কি?

—ঐ মেয়েকে নিয়ে কল্পনা-টল্পনার খেলা ছেড়ে দাও।

ক্ষুব্ধ হয় জয়ন্ত—কেন?

—মেয়েটাকে কেমন যেন মনে হয়।

জয়ন্ত—কি রকম?

স্বপ্নলোকের মেয়েটেয়ে বলে তো মনে হয় না। কখনো দেখি সন্ধ্যাবেলা মার্কেটে

বেড়াচ্ছে, কখনো দেখি সিনেমা হাউসের সামনে দাঁড়িয়ে চীনা বাদাম খাচ্ছে।

প্রভাত রূঢ়ভাবে বলে—একদিন দেখলাম চৌরঙ্গিতে, একজন অবাঙালী ভদ্রলোকের গাড়িতে গিয়ে উঠে বসলো।

জয়ন্ত বলে—অবাস্তব, অবাস্তব। ওসব মানুষের আসল পরিচয় নয়। ওভাবে মানুষকে চিনতে হয় না।

রাগ করেই বলি—তুমি একবার চিনে দেখ না, যেভাবে চিনতে হয়।

জয়ন্ত গম্ভীরভাবে বলে—চিনেছি।

আমরা অপ্রস্তুত হই।

জয়ন্ত বলে—সেও আমাকে চিনেছে। এই পথে তার যাওয়া-আসা আমারই প্রতীক্ষার প্রতি তার মুগ্ধ মনের অভিনন্দন। তোমরা ওকে চিনতে পারনি। তোমরা শুধু দেখেছো ওর ফ্যাশন, যেটা জীবনের বাইরের জিনিস। ওর পরিচয় পেয়েছি আমি ওর চোখের মধ্যে। বুঝতে পারি ওর চোখের ভাষা।

—কি বললে? চেঁচিয়ে ওঠে প্রভাত।

জয়ন্ত—সে জানিয়ে গেছে, তার চোখের নীরব ভাষার ইঙ্গিত, সে আসতে চায় আমার জীবনে।

তাহলে তো সমস্যা মিটেই গেল। আর আমাদের কিছু করবার নেই। দুজনে দুজনেরই আত্মার পরিচয় যখন জেনে ফেলেছে, তখন আমরা কেন আর রুক্ষ কথায় ঘটকালি করে ওদের স্বপ্নের আর কাব্যের মধুরতা নষ্ট করে দেব?

মিথ্যে বলেনি জয়ন্ত। আমরা বসেছিলাম নিকটেরই এক বাড়ির দাওয়ায়, যেখানে পাড়ার পূজা-কমিটির মিটিং শুরু হবে আর একটু পরে। সন্ধ্যা হয়ে গিয়েছে অনেকক্ষণ। সকলেই দেখে চমকে উঠলাম, আসছে সেই অপরিচিতা। গলায় সোনার হাঁসুলি, লঘু ভয়েলের শাড়ি আঁটসাট করে পরা, ভাঙা খোঁপায় দুটো সরু সরু সোনার চেন ঝুলছে।

অপরিচিতা ধীরে ধীরে আমাদের সম্মুখের পথ পার হয়ে জয়ন্তর ঘরের জানালার কাছে দাঁড়ালো। আমরা দেখতে থাকি, একটি মৃদু কটাক্ষ তুলে অপরিচিতা সেই নারীর মূর্তি জানালার দিকে তাকিয়ে আছে।

অন্যপথে ঘুরে এবং লুকিয়ে-লুকিয়ে আমরা আস্তে আস্তে জয়ন্তর ঘরের কাছে গিয়ে দাঁড়ালাম। লজ্জা, ভয়, আবার কেমন একটা অজানা আনন্দ, সব মিলে আমাদের বুকে দুরু দুরু ধরিয়ে দিল। অভিসারিকার মতো, সত্যিই তাই, জয়ন্তের স্বপ্নলোকের মেয়ে যে সত্যিই ধীরে মৃদুল চরণপাতে ফটক পার হয়ে বারান্দার উপর এসে দাঁড়ালো।

বের হয়ে এল জয়ন্ত। জয়ন্ত তার কাব্যময় চক্ষু নিয়ে এতই মুগ্ধ হয়ে আছে যে, আমাদের ছায়াগুলিকে দেখেও কিছু বুঝতে পারলো না।

জয়ন্তের হাতে একরাশ রজনীগন্ধার ডাঁটা, ডাঁটার মাথায় ঘুমন্ত কুঁড়ি।

জয়ন্ত বলে—আমি জানতাম, তুমি নিজেই একদিন আসবে।

অপরিচিতা বলে—আমিও জানতাম, আপনি নিজেই একদিন ডাকবেন।

জয়ন্ত—যখন এসেছ, তখন নাও আমার এই উপহার।

রজনীগন্ধার রাশি দু' হাতে তুলে অপরিচিতার হাতের কাছে এগিয়ে দেয় জয়ন্ত।

অপরিচিতা কুণ্ঠিতভাবে বলে—এখনি কেন?

জয়ন্ত—হ্যাঁ এখনি, সবার আগে আমার তপস্যার এই উপহার তুমি নাও।

অপরিচিতা—সবার আগে এসব জিনিস কেন?

জয়ন্ত—আমার কল্পনা আজ ধন্য হবে। স্বপ্ন দেখেছি আমি, তোমারই মুখের হাসির স্পর্শে

আমার রজনীগন্ধার কুঁড়ি ফুল হয়ে ফুটে উঠেছে।

অপরিচিতার কটাক্ষ একটু তীব্র হয়ে ওঠে।—বাঃ, বলা নেই, কওয়া নেই, আগেই হাসি চাই!

জয়ন্ত--কি বললে?

অপরিচিতা--আগেই হাসি-টাসি হয় না।

জয়ন্ত ফ্যাল ফ্যাল করে তাকায়--তবে কি?

অপরিচিতা গম্ভীর ভ্রূভঙ্গী করে বলে--আগে টাকার কথা বলে নিতে হয়।

জয়ন্ত--টাকা? জয়ন্তের ফ্যাল ফ্যাল দুই চক্ষুকে কাঁপিয়ে দিয়ে একটা হাহাকার যেন আস্তে ধ্বনিত হয়। ধপ করে জয়ন্তের হাতের রজনীগন্ধা বারান্দার মেঝের উপর পড়ে যায়।

অপরিচিতা বলে--ধেৎ!

হনহন করে হেঁটে ফটক পার হয়ে চলে যায় অপরিচিতা। খোঁপার চেনগুলি ঝোলানো সাপের মতো লিকলিক করে।

আমরা আস্তে আস্তে এগিয়ে গিয়ে জয়ন্তের কাছে দাঁড়ালাম। গলার স্বর বেশ কঠিন করে নিয়ে প্রশ্ন করলাম—কি হে, তপস্যা শেষ হলো?

উত্তর দেয় না জয়ন্ত। আবার জিজ্ঞাসা করলাম--কি বলে তোমার কাব্য? রূপসীর হাসির ছোঁয়ায় রজনীগন্ধার কুঁড়ি ফোটে তো?

প্রভাত রূঢ়স্বরে হেসে ওঠে—ফোটে না, মাটিতে লুটিয়ে পড়ে।

যাক্, অনেকক্ষণ রইলাম জয়ন্তের ঘরে। সকলেই দু'কাপ করে চা খেলাম। চলে যাবার সময় জয়ন্তকে জিজ্ঞাসা করলাম--এইবার একটা ভাল সার্ভিসের জন্য চেষ্টা করা উচিত।

জয়ন্ত বলে—হ্যাঁ।

আবার প্রশ্ন করি—চেষ্টা করবে তো?

জয়ন্ত বিরক্ত হয়ে বলে—নিশ্চয়।

## ঠাণ্ডা যুদ্ধের অবসান

স্টেশনটার নাম বললে প্রায় সকলেই বুঝে ফেলতে পারেন, কলকাতা থেকে কতদূরের আর কোন্ জায়গার কথা বলা হচ্ছে।

রায়ের হাট স্টেশন। এই স্টেশন থেকে প্রায় মাইল খানেক ফাঁকা পথের দূরত্ব পার হয়ে যেতে পারলে একটা শহুরে ভিড়ের কাছে পৌঁছানো যায়। একটা বাজার। সেই বাজারের চেহারা দেখলেই বোঝা যায়, নিকটে নিশ্চয়, খুব বড় না হোক, মাঝারি রকমের একটা শহর আছে এবং সে শহরে সবই আছে। আদালত কাছারি হাসপাতাল সিনেমা হাউস আর কলেজ। বাজারের কাছে এসে দাঁড়ালে আর এদিকে ওদিকে তাকালে রাস্তাগুলির চেহারার সঙ্গে সঙ্গে নামগুলিও চোখে পড়বে। কলেজ রোড, হাসপাতাল রোড ইত্যাদি। এতদূর থেকেও শোনা যায়, সিনেমা হাউসের লাউড স্পীকার গলা ফাটিয়ে বিজ্ঞাপনী গান গাইছে।

যখন কোন প্যাসেঞ্জার ট্রেন এসে থামে, শুধু তখনই স্টেশনটার প্রাণ যেন কলরব করে জেগে ওঠে, নইলে সব সময় শান্ত। সব সময় নীরব। দিন ও রাতের মধ্যে বেশির ভাগ সময় স্টেশনের জীবন যেন আধঘুমের আলস্যে নিঝুম হয়ে পড়ে থাকে। প্ল্যাটফর্মের উপর দুটো বড় বড় নাগকেশরের গাছ আছে। সেই গাছের তলায় চীনেবাদামের ফেরিওয়ালাও টান হয়ে

শুয়ে থাকে। ধড়ফড় করে জেগে ওঠে তখন, যখন একটা প্যাসেঞ্জার ট্রেনের আগমনী সঙ্কেতের ঘন্টা ঝনঝন করে বেজে ওঠে।

স্টেশনের যে ফটকের কাছে দাঁড়িয়ে যাত্রীর টিকেট চেক করেন চেকার, সেই ফটক পার হলেই কয়েক ধাপ সিঁড়ি এবং সিঁড়ির শেষ ধাপ পার হলেই বেশ চওড়া একটা কাঁকর ছড়ানো জায়গা, সেখানে একটা-দুটো ট্যাক্সি আর গোটা দশেক সাইকেল রিক্সা সব সময়েই উপস্থিত থাকে।

প্যাসেঞ্জার ট্রেন থেকে যাত্রীরা নেমে, কিলবিল করে সরু ফটক পার হয়ে যখন এই খোলা জায়গায় এসে ছড়িয়ে পড়ে, তখন শোরগোল জাগে সবচেয়ে বেশি। সব ট্যাক্সি আর সব সাইকেল রিক্সার হর্ণ একসঙ্গে বাজতে থাকে। সেই সঙ্গে হাঁক আর চিৎকারও চলতে থাকে।—এই যে আসুন স্যার—এইসো বুড়ো মা—এস গো বাবু। বাজারে যাবেন তিন আনা, টাউন যাবেন চার আনা।

ট্যাক্সি বলে, চলে আসুন, টাউন পর্যন্ত এক টাকা।

সব সাইকেল-রিক্সাই যাত্রী পেয়ে যায়। ট্যাক্সিও বাদ যায় না। কারণ, প্রায় প্রত্যেক প্যাসেঞ্জার-ট্রেন থেকে এমন দু'চার জন যাত্রী নামেন, যাঁরা ট্যাক্সি চড়তেই ভালবাসেন আর, এক মাইলের জন্য এক টাকা দিতে কিছুমাত্র আপত্তি করেন না।

সাইকেল-রিক্সাগুলি দুটি সারিতে মুখোমুখি হয়ে দাঁড়িয়ে থাকে। এই সারিতে ভাগ্যলক্ষ্মী, কত মজা, পক্ষিরাজ, জয় মা কালী আর মন রে আমার। ওই সারিতে চল রে চল, সুখশান্তি, উর্বশী, আশীর্বাদ আর প্রাণারাম।

তা ছাড়া, এই সারিতে ভাগ্যলক্ষ্মী আর ওই সারিতে আশীর্বাদ সব সময়েই মুখোমুখি, যেন পরস্পরের দিকে একটা আক্রোশের আবেগ নিয়ে দাঁড়িয়ে থাকে। ভাগ্যলক্ষ্মীর নিতাই আশীর্বাদের রামচরণের দিকে চোখ রেখে আস্তে আস্তে বিড়ি টানে। আর, আশীর্বাদের রামচরণ ভাগ্যলক্ষ্মীর নিতাই-এর দিকে আড় চোখে তাকিয়ে ছোলা চিবোয়। আরও তো আটটা সাইকেল রিক্সা আছে কিন্তু তাদের মধ্যে এরকম কোন রেষারেষির ভাব নেই। করালী, ভানু, সিদ্দিক, গিরধারী এবং আরও সবাই আশ্চর্য হয়ে যায়, ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদের মধ্যে এরকম টকরা-টকরি কেন? বোঝা যায় না, কেন নিতাই ওরকম কটমট করে রামচরণের দিকে তাকায়। আর, রামচরণই বা কেন ওভাবে ঠোঁট কামড়ে নিতাই-এর দিকে বিশ্রী একজোড়া আক্রোশের চোখ তুলে তাকিয়ে থাকে। এটা একটা রহস্য।

রোজগারের দিক দিয়ে কেউ কারও চেয়ে কম নয়। একটা সপ্তাহ যদি কারো রোজগারে কিছু কমতি হয়, তবে আর-একটা সপ্তাহে সে কমতি পুষিয়ে যায়। গঙ্গাস্নান করবার জন্য যেদিন যাত্রী নামে বেশি, সেদিন হয়তো নিতাই একটু বেশি রোজগার করে। কিন্তু তারপরেই একটা মেলার দিনে রামচরণের রিক্সাই বার বার ভাড়া নিয়ে ছুটে-ছুটে যায় আর আসে। এবং সব রিক্সাওয়ালাই বুঝতে পারে, আজ রামচরণই টেক্কা দিয়েছে, নিতাই-এর চেয়ে অন্তত দেড় টাকা বেশি রোজগার করেছে রামচরণ।

নিতাই আর রামচরণ, দুজনেরই বেশ হট্টাকট্টা চেহারা। দুজনের মধ্যে সত্যিই একদিন যদি একটা হাতাহাতি বাধে, তবে কে জিতবে বলা যায় না। নিতাই পরে ছিটের কামিজ আর ধুতি। আর রামচরণ পরে গেঞ্জি ও হাফপ্যান্ট। বয়সের দিক দিয়ে কেউ কারও চেয়ে ছোট-বড় বলে মনে হয় না. কতই বা বয়স? ভানু আর সিদ্দিকের চেয়েও কম। বড়জোর কুড়ি-একুশ হবে নিতাই-এর বয়স, আর রামচরণ বড়জোর সাড়ে-বিশ বা সাড়ে-একুশ।

যতক্ষণ স্ট্যাণ্ডের ভিতরে এই দুই রিক্সা দুই ভিন্ন সারির মধ্যে দাঁড়িয়ে পরস্পরের মুখের দিকে তাকিয়ে থাকে, ততক্ষণ যেন একটা নীরব উদ্বেগ সহ্য করে দুই রিক্সাই। ভাগ্যলক্ষ্মীর নিতাই বার বার স্টেশনের ফটকের দিকে তাকায়। আশীর্বাদের রামচরণও তাকায়। কিলবিল

করে যাত্রীর দল ফটকের মুখ থেকে বের হয়ে এদিকেই এসে ছড়িয়ে পড়ে। এমন কি সামনে এসেও দাঁড়ায়। কিন্তু না নিতাই, না রামচরণ, দুজনের কারও চোখের দৃষ্টিতে বা আচরণে ভাড়া নেবার আগ্রহ চঞ্চল হয়ে ওঠে না। ওরা দুজনেই যেন বিশেষ একজনেব শুভাগমনের ছবি দেখবার আশায় চোখ তুলে ফটকের দিকে তাকিয়ে থাকে। সে আসছে বোধহয়, কাল তো এই দশটা-পাঁচের ট্রেনেই সে এসেছিল। আজ কি তাহলে আসবেই না?

ফটকের কাছ থেকে চেকারের মূর্তি যখন সরে যায়, যখন শেষ যাত্রীকেও ফটক পার হয়ে চলে আসতে দেখা যায়, তখন দুজনেই একসঙ্গে হাঁপ ছেড়ে নিশ্চিন্ত হয়। সে আসেনি। দুজনেরই উদ্বেগের প্রতিযোগিতা যেন শান্ত হয়ে যায় এবং সামনের যাত্রীদের উপর চোখ পড়ে।

এবং তখনি যাত্রী নিয়ে উল্লাসের সঙ্গে ছুটে চলে যায় ভাগ্যলক্ষ্মী, সোজা বাজার। আর আশীর্বাদ ও যাত্রী নিয়ে ছুটতে থাকে, বাজার ছাড়িয়ে একেবারে টাউন পর্যন্ত।

ভানু, সিদ্দিক আর গিরধারী আশ্চর্য হয়। নিতাই আর রামচরণ, দুজনের কেউ কারও অজানা নয়। বরং, এই দুজনের মধ্যে যে কত গলাগলি ভাব, হাসাহাসি আর মাখামাখি ছিল, তাও সকলেই একদিন দেখেছে। বেশি দিন নয়, এই বোধহয় মাস ছয়েক হবে, কে জানে কেন দুজনের মধ্যে এমন একটা নীরব রেষারেষির ভাব দেখা দিল! আজকাল দুজনের কেউ কারও সঙ্গে একটা সাধারণ কথাও যেন বলতে চায় না। অথচ ছ'মাস আগে এই ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদ, দুজনেই এক সারিতে পাশাপাশি দাঁড়াতো। ভাগ্যলক্ষ্মীর পাশে উর্বশীকে দাঁড়িয়ে থাকতে দেখে কতবার রামচরণ এসে একটা গোলমাল বাধিয়ে আর ঠেলেঠুলে আশীর্বাদকে ভাগ্যলক্ষ্মীর পাশে দাঁড় করিয়ে তবে খুশি হয়েছে। ভানুও রাগ করে কতবার বলেছে—আঃ, দুজন যেন রাম-লক্ষ্মণ দুটি ভাই। একটু ছাড়াছাড়ি হয়ে থাকতে পারে না।

রোজই নয়, তবে সপ্তাহের মধ্যে অন্তত তিনটে দিন, এই রায়ের হাট স্টেশনেই কোন না কোন প্যাসেঞ্জার ট্রেন থেকে নামে একটি মেয়ে। দেখেই বোঝা যায়, এই মেয়ে কেমন মেয়ে, আর কেন সপ্তাহে তিনটে দিন রাযের হাট স্টেশনে ওকে দেখা যায়, আর কোথায় যেতে চায়।

টাউনে যায় মেয়েটি। হাতে বই আছে। সব সাইকেল-রিক্সাই জানে, মেয়েটি টাউনের কলেজে পড়ে।

কিন্তু আসে কোথা থেকে? এ খবরও অনেকে জানে। ভানু বলে, উনি জয়গর থেকে আসেন। ত্রিবেণীর কাছে সেই জয়গড়, যেখানে নতুন একটা কলোনি গড়ে উঠেছে।

মেয়েটি একাই আসে আর একাই ফিরে যায়। টাউনের দিক থেকে যে-কোন একটা রিক্সায় চড়ে বিকেলের দিকে ফিরে এস পাঁচটা পঞ্চাশের ট্রেন ধরে মেয়েটি। কোনদিন উর্বশী, কোনদিন পক্ষীরাজ আর কোনদিন মন-রে-আমার ওকে টাউন থেকে নিয়ে আসে।

কিন্তু স্টেশন থেকে টাউনের কলেজ পর্যন্ত ওকে নিয়ে যাবার দায়িত্ব যেন এই স্ট্যাণ্ডের এতগুলি রিক্সার মধ্যে মাত্র এই দুই রিক্সার উপর, এই ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদের উপর সঁপে দেওয়া হয়েছে। ঘটনার রকম-সকম দেখলে তাই মনে হয়। স্টেশনের ফটকের কাছে মেয়েটির মূর্তি দেখা দিতেই যেন চমকে ওঠে ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদ। সাইকেলের হ্যাণ্ডেল শক্ত করে আঁকড়ে ধরে নিতাই ; সাইকেলের একটা প্যাডেলের উপর একটা পা তুলে দিয়ে ছটফট করে ওঠে রামচরণ। দুজনেই যেন একটা প্রতিজ্ঞার আবেগে ব্যস্তভাবে হর্ণ বাজাতে থাকে।

স্ট্যাণ্ডের কাছে মেয়েটি এগিয়ে আসতেই পথের দু' পাশের রিক্সার সারি থেকে যেন লাফ দিয়ে এগিয়ে আসে দুই রিক্সা। দুই রিক্সার সামনের দুই চাকায় একটা ঠোকাঠুকিও হয়ে যায়। দুই রিক্সার এই আক্রোশের ঠেলাঠেলিতে রাস্তাটাই বন্ধ হয়ে যায়। মেয়েটি এগিয়ে যেতে

পারে না।

এগিয়ে যাবার দরকারও হয় না। হয় ভাগ্যলক্ষ্মী নয় আশীর্বাদ, দুই রিক্সার কোন একটি রিক্সায় মেয়েটি উঠে বসে। মেয়েটির কোন কথা বলতে হয় না। কারণ, জানা আছে সবারই, কোথায় যাবে মেয়েটি।

হয় ভাগ্যলক্ষ্মী, নয় আশীর্বাদ। হু-হু করে স্ট্যাণ্ড ছেড়ে, হর্ণ বাজিয়ে একটা উল্লাসের সঙ্গীতের মতো বাতাসের নীরবতা শিউরে দিয়ে শড়ক ধরে ছুটে চলে যায়। ফাঁকা পথ। দু' পাশে ছোট-ছোট বাঁশবাগান আর পুরনো দেউল। বাজার পর্যন্ত যেতে পথের উপর মানুষের ভীড় তেমন কিছু নয়। বড় বড় আমের ছায়া পার হয়ে, পাখী-ডাকা মুখরতার এক-একটা ছোট ছোট উল্লাসের জগৎ পার হয়ে ছুটতে থাকে রিক্সা। বাজার, তারপর কলেজ রোড, তারপর কলেজ। ক্ষান্ত হয় রিক্সায় অভিযান ; হয় ভাগ্যলক্ষ্মী, নয় আশীর্বাদ।

ভানু হাসে—যেমন নিতাইটা তেমনই রামচরণটা, দুটোই বেহায়া বটে।

সিদ্দিক খৈনি মুখে দিয়ে হাসে—দুটোরই মাথা খারাপ হয়েছে।

হ্যাঁ, সত্যিই হঠাৎ যেন মাথা খারাপ হয়েছে, তেমনই উদাস দুটো চোখ তুলে তাকিয়ে থাকে নিতাই, যখন রামচরণের আশীর্বাদ মেয়েটিকে তুলে নিয়ে একটা বিপুল গর্বের কৃতার্থতায় যেন ধন্য হয়ে, আর হর্ণের শব্দে নিতাই-এর সারা আত্মাটাকেই বিদ্রূপ করে চলে যায়। অনেকক্ষণ চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে নিতাই। যেন ক্ষণিকের মতো সব খাটুনির জোর আর রোজগারের জেদ ভুলেই গিয়েছে নিতাই।

রামচরণেরও চোখে-মুখে এই রকম মাথা-খারাপ অবস্থা দেখা যায়। যখন ভাগ্যলক্ষ্মীর কোলের উপর চড়ে বসে মেয়েটি। বেশ বড় একটি বেণী দোলে, কোন কোন দিন চওড়া খোঁপা, পায়ে সবুজ রং-এর চটি, আর গায়ে রঙীন শাড়ি। কোনদিন ডুরে, কোনদিন বুটিদার, কোনদিন রঙিন-ছাপ শাড়ি। হু-হু করে ছুটে চলে ভাগ্যলক্ষ্মী, মেয়েটির কানের দুল থর থর করে কাঁপে।

আমের ছায়ার ভিতর ভাগ্যলক্ষ্মী অদৃশ্য হয়ে যেতেই আশীর্বাদের গদির উপর দুটো ঘুসি মেরে ধুলো ঝেড়ে নিয়ে আবার সামনের যাত্রীর সঙ্গে কথা বলে রামচরণ—কোথায় যাবেন? ক'জন আছেন? দু' জনের বেশি টানতে পারব না মশাই!

কে জানে কি হয়েছে? অনেক দিন, প্রায় একটা মাস পার হয়ে গিয়েছে। মাঘের শীত শেষ হয়ে ফাল্গুনের হাওয়া বইতে শুরু করেছে কবেই। আমের গাছে মুকুল ধরেছে। কিন্তু সেই মেয়েটি কোথায়?

কলেজ বন্ধ হয়নি, ট্রেনের টাইমও বদলায়নি। দশটা পাঁচের ট্রেন আজও আসে আর চলে যায়। চেকারবাবু তেমনই ফটকের কাছে দাঁড়িয়ে যাত্রীদের টিকিট চেক করেন। কিন্তু কই? একমাস পার হয়ে গেল, আজও সেই রঙীন শাড়ির আঁচলকে ফটকের কাছে দুলে উঠতে দেখা গেল না।

কিন্তু ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদ আজও নীরবে দুই সারির মধ্যে পরস্পরের দিকে একটা আক্রোশের আবেগ নিয়ে দাঁড়িয়ে থাকে। নিতাই আস্তে আস্তে বিড়ি টানে ; একমনে ছোলা চিবোয় রামচরণ। দুজনের কেউ কারও দিকে ভুলেও একবার হাসিমুখ তুলে তাকায় না দুজনের মধ্যে কথার বিনিময় আজও ঘটেনি।

যাত্রী আসে ; কত রকমের যাত্রী। ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদও ছুটে ছুটে ভাড়া খাটে স্টেশন থেকে বাজার, বাজার থেকে টাউন। কিন্তু এই খাটুনি যেন নিতান্তই খাটুনি ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদের হর্ণ বাজে, নিতান্তই হর্ণের শব্দ। সে শব্দে কোন গর্বময় সঙ্গীতের উল্লাস শিউরে ওঠে না।

অন্যদিকের মতো সেদিনও, এসেছে দশটা পাঁচের ট্রেন। দশ মিনিট লেট করে এসেছে। ফটক ভেদ করে মানুষের ভিড় কিলবিল করে এগিয়ে আসছে। আর...চমকে ওঠে নিতাই-এর চোখ। কেঁপে ওঠে রামচরণের মুখ। ভাগলক্ষ্মী আর আশীর্বাদ, দুই রিক্সাই যেন শিউরে ওঠে। ফটকের কাছে চেকারবাবুর পাশ কাটিয়ে একটা রঙীন মূর্তি যেন চঞ্চল হয়ে বের হয়ে এসেছে এবং এইদিকেই আসছে।

ভিড়ের ফাঁকে ফাঁকে সেই রঙীন মুখটাকেও চিনতে পারা যায়। সেই মেয়েটি। সাইকেলের হ্যাণ্ডেল শক্ত করে আঁকড়ে ধরে নিতাই। সীটের গদির উপর ঘুসি মেরে ধুলো ঝেড়ে নিয়ে আর প্যাডেলের উপর একটা পা তুলে দিয়ে ছটফট করে রামচরণ। ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদের হর্ণ মরিয়া হয়ে বাজতে থাকে।

কিন্তু ধীরে ধীরে, ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদ, দুই রিক্সার এই আক্রোশের উৎসাহ যেন একটা হঠাৎ ধাঁধার আঘাতে আহত হয়ে নেতিয়ে পড়তে থাকে। ভাগ্যলক্ষ্মীর হর্ণ যেন ফোঁপাতে থাকে, আর আশীর্বাদের হর্ণ স্বরভঙ্গ গলার মতো কাঁপে।

মেয়েটির চেহারা বদলে গিয়েছে। মেয়েটির সিঁথিতে সিঁদুরের দাগ, মাথায় কাপড়। কানে আর সেই ছোট দুটি দুল নয়। মস্ত একজোড়া কানপাশা।

একলা নয় মেয়েটি। সঙ্গে একজন রয়েছে। অল্প বয়সের এক ভদ্রলোক। ভদ্রলোকের গায়ে সিল্কের কামিজ আর ফরাসডাঙা ধুতি। পায়ে নতুন জুতো। হাতের আঙুলে তিনটি আংটি।

মেয়েটির হাত ধরে আছেন ভদ্রলোক। মেয়েটি হাসছে, ভদ্রলোকও হাসছেন।

এগিয়ে আসছে দু' জনে। কিন্তু হঠাৎ থেমে গেল। স্ট্যাণ্ডের এই দুই সারির রিক্সার দিকে যেন দুজনের চোখই পড়েনি। ভুলেও এদিকে একবার তাকায় না কেউ, মেয়েটি না, সঙ্গের ভদ্রলোকও না।

ট্যাক্সির কাছে এসে থেমে গিয়েছে দুজনেই। এবং তারপর বোধহয় এক মিনিটও পার হয়নি, সনাতনদার চকচকে নতুন ট্যাক্সি দুই সারি রিক্সার মাঝখানের পথের উপর দিয়ে যেন লাফাতে লাফাতে আর ধোঁয়া ছড়িয়ে ছুটে চলে গেল। চলে গেল সেই মেয়েটি, আর তার সঙ্গী সেই ভদ্রলোক।

সনাতনদার নতুন ট্যাক্সির ধোঁয়া আর পোড়া পেট্রোলের গন্ধ, তাও বেশিক্ষণ আর বাতাস ভার করে রাখেনি। দমকা একটা হাওয়া এসে ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদের পর্দা দোলাতে শুরু করে দেয়।

সব রিক্সাই যাত্রী নিয়ে ছুটে চলে যায়। পক্ষিরাজ, মন রে আমার, উর্বশী, কত মজা, জয় মা কালী, প্রাণারাম, সুখশান্তি আর চল রে চল। শুধু ভাগ্যলক্ষ্মী আর আশীর্বাদ চুপ করে মুখোমুখি হয়ে দাঁড়িয়ে থাকে।

দুই রিক্সাই যেন হঠাৎ ক্লান্ত শ্রান্ত আর অলস হয়ে গিয়েছে। আক্রোশ নেই, ঠোকাঠুকি আর ঠেলাঠেলির সেই প্রতিজ্ঞার রেশমাত্রও নেই। কেউ ছটফট করে না।

রামচরণ ডাকে—একটা বিড়ি দিবি নিতাই?

নিতাই বলে—নে।

# ক্ষণকালীন

ট্যাক্সি থেকে নেমে, বাড়ির গেট পার হয়ে ভিতরে ঢুকতেই দেখতে পায় তপেশ, লনের উপর সারি সারি চেয়ার আর টেবিল। একটা চা-এর আসর গল্পে আর হাসিতে মুখর হয়ে রয়েছে।

সিল্কের পায়জামা পরে আর তোয়ালের আকারের একটা রুমাল হাতে নিয়ে আসরের চারদিকে ঘুরে বেড়াচ্ছিলেন যে ভদ্রলোক, তাঁরই দিকে তাকিয়ে ডাক দেয় তপেশ।—চিনতে পারছেন রজনীদা?

চেঁচিয়ে ওঠেন রজনীদা—তপেশ! কি আশ্চর্য, তুমি কবে এলে?

তপেশ—তিন দিন হলো এসেছি।

রজনীদা—কোথায় ছিলে এই তিনদিন?

তপেশ—একটা হোটেলে।

রজনীদা যেন রাগ করে চেঁচিয়ে ওঠেন—ছিঃ, আমাকে কি তুমি পর মনে করলে তপেশ, হোটেলে উঠলে? আমার এত বড় বাড়িতে কি জায়গা নেই?

তপেশ হাসে—এখন আপনার এখানেই এসেছি রজনীদা।

রজনীদা—জিনিসপত্র, বিছানা বাক্সটাক্স সঙ্গে আছে কি? না হোটেলেই রেখে এসেছ?

তপেশ—ট্যাক্সিতে আছে, এখনও নামাইনি।

রজনীদা বাড়ির বারান্দার দিকে তাকিয়ে চেঁচিয়ে ওঠেন—এই বয়, সাহেবকা সামান ভিতর লে যাও। ...হ্যাঁ, এস তপেশ, চা খাও।

রজনীদা আবার তেমনই উৎসাহের স্বরে, এবং সেই সঙ্গে একটা গর্বের আবেগও মিশিয়ে দিয়ে চা-এর আসরেরত হাসিখুশি চেহারার আর রঙীন জীবনের মানুষগুলিকে শুনিয়ে তপেশের পরিচয় আবৃত্তি করতে থাকেন।

—এই তপেশ হলো আমাব ধীরাজ কাকার একমাত্র ছেলে। ধীরাজকাকা আমার আপন কাকা নন কিন্তু আপন কাকার চেয়েও বেশি আপন জন। বাবার জ্ঞাতি ভাই হলেন ধীরাজকাকা, দুঃখের বিষয় তিনি এখন আর বেঁচে নেই। জীবনের বেশির ভাগ সময় বর্মাতেই ছিলেন। বর্মাতে থাকতে থাকতেই চোখ বুঁজলেন। বিপুল সম্পত্তি করেছিলেন ধীরাজকাকা। রাইস মিল তিনটে, টিম্বার রপ্তানি, আর একটা স্টীমার সার্ভিস। একজন মানুষ একজীবনে এত সম্পত্তি করতে পারে, এটা নিজের চোখে না দেখলে আমি বিশ্বাসই করতে পারতাম না।

...হ্যাঁ, আমি প্রায় এক বছর বর্মাতে ছিলাম। তপেশদের রেঙ্গুনের সেই বাড়ি, বলতে গেলে একটা প্যালেস। এই ব্রাবোর্ণ রোডের বাড়িগুলি ধীরাজকাকার সেই মার্বেলের ধীরার তুলনায় কুঁড়েঘর বললেই চলে।

—কি আদরেই না ছিলাম। একটা গাড়ি শুধু আমার ব্যবহারের জন্যেই ছেড়ে দিয়েছিলেন ধীরাজকাকা। এই তপেশ আর আমি সেই গাড়িতে দিনরাত যথা ইচ্ছা তথা ঘুরে বেড়িয়েছি। কত শিকার, কত পিকনিক। ঠিক সূর্যাস্ত হতে শুরু করেছে, অমনি শাম্পান নিয়ে ইরাবতীর জলে ভেসে পড়েছি, আমি আর তপেশ। তপেশটা তখন স্কুলে পড়ে, আমার চেয়ে কম করেও বার-তের বছর ছোট হবে তপেশ। আমি এখন চল্লিশ, তার মানে তপেশ এখন সাতাশ-আটাশ।

...এক মেম বুড়ি তপেশের গবর্ণেস ছিল। তপেশের মা তো বলতে গেলে তপেশের জন্মের এক বছর যেতে না যেতেই মারা গিয়েছিলেন। ওঃ, আমার ওপর গবর্ণেস বুড়ির সে কী রাগ। আমার সঙ্গে দিন রাত ঘোরাঘুরি করে তপেশের পড়া নষ্ট হচ্ছে, বুড়ি আমাকে ধমক দিয়ে বার বার কথা শোনাতো।

...কিন্তু সেই বছরেই পরীক্ষায় ফার্স্ট হয়েছিল তপেশ। পড়াশোনায় তপেশের ঝোঁক বরাবরই ছিল। ইংলিশে অনার্স নিয়ে এম-এ'তে ফার্স্টক্লাস পেয়েছে, এ খবর বার্মা ট্রিবিউনে আমি দেখেছি। এই তো পাঁচ বছর আগের কথা।

...তা ছাড়া, কি চমৎকার ছবি আঁকতো সেই ছেলে বয়সেই। আমি বলতাম, তুমি ভবিষ্যতে দ্বিতীয় বতিচেলি হবে তপেশ। সত্যি, সুন্দর একটি ভেনাস এঁকেছিল তপেশ।

—ভেরি ব্লেসেড, অত্যন্ত ফরচুনেট, এবং ট্যালেন্টেড আমার এই তপেশ ভাইটি। ধীরাজকাকার এত বড় সম্পত্তি পেয়েছে যে ছেলে...ঐ দেখুন...সে ছেলে মুখ তুলে তাকাতেও লজ্জা পাচ্ছে।

সত্যি, হঠাৎ মাথা হেঁট করে ফেলেছিল তপেশ। এবং চোখ দুটোও যেন হঠাৎ আতঙ্কিত হয়ে উঠেছিল।

চা-এর আসরের একটি চেয়ার থেকে উঠে এসে এক মহিলা তপেশের কাছে দাঁড়ান।

চেঁচিয়ে ওঠেন রজনীদা—ইনি তোমার আশা বউদি, তপেশ।

ব্যস্তভাবে চেয়ার ছেড়ে উঠে মাথা ঝুঁকিয়ে, আশা বউদির পা ছুঁয়ে প্রণাম করে ফেলে তপেশ।

আশা বউদি চমকে ওঠেন—একি কাণ্ড! একি কাণ্ড! আমাকে আবার পা ছুঁয়ে প্রণাম কেন?

দেখতে পায় তপেশ, আশা বউদির পিছনে একটি তরুণীও দাঁড়িয়ে আছে। খুবই সুশ্রী এবং খুবই সুসজ্জিতা এক তরুণী।

আশা বউদি বলেন—আমাদের মন্দাকিনী আপনার সঙ্গে আলাপ করতে চায়।

মন্দাকিনী এগিয়ে এসে নমস্কার জানিয়ে হেসে ওঠে।—রজনীবাবু যে অদ্ভুত স্টোরি বললেন, তারপর আপনার সঙ্গে আলাপ না করে থাকতে পারলাম না, মাপ করবেন।

প্রতি-নমস্কার জানিয়ে হাসতে চেষ্টা করে তপেশ।—হ্যাঁ, শুনতে যতটা অদ্ভুত বলে মনে হয়েছে, আসলে কিন্তু...।

চেঁচিয়ে ওঠেন রজনীদা—কি? কি বলছে তপেশ? খুব বিনয় করছে বুঝি?

আশা বউদি উত্তর দেন—হ্যাঁ, তপেশ ঠাকুরপো মন্দাকিনীর সঙ্গে এরই মধ্যে ভণ্ডামি সুরু করে দিয়েছেন।

তপেশ বিব্রতভাবে বলে—না না, বিশ্বাস করুন বউদি, আমি সত্যিই ভণ্ডামি করছি না।

মন্দাকিনী—যাক্, আশাদির কথা যেতে দিন। আমি তো সত্যিই আপনাকে কিছু বলিনি। আমি এসেছি বর্মার গল্প শুনতে।

তপেশ—বর্মা খুবই সুন্দর জায়গা।

মন্দাকিনী খিলখিল করে হেসে ওঠে—বাস্ এতেই বর্মার গল্প হয়ে গেল?

তপেশ—আমার কাছে একখানা বই আছে, দি গ্লোরি দ্যাট ওয়াজ বার্মা। পড়লেই বুঝতে পারবেন।

মন্দাকিনী—বই পড়ে কিচ্ছু বুঝবো না।

তপেশ—কেন? আপনি কি ইংরেজী বই পড়তে...।

হেসে ওঠেন আশা বউদি—মন্দাকিনীকে দেখে কি মনে হয় তপেশ ঠাকুরপো? ইংরেজী জানে না? একটা মুখ্‌খু হাবা-গোবা মেয়ে?

চা-এর আসরের আর-এক চেয়ার থেকে এক প্রৌঢ়া মহিলা এদিকে মুখ ফিরিয়ে হেসে ওঠেন—আমার মন্দাকিনীও ইংলিশে অনার্স।

মন্দাকিনী বলে—ভয় পাবেন না তপেশবাবু, এখনি আপনার কাছে বর্মার গল্প শুনতে চাই না। কিন্তু একদিন শুনতে চাই।

তপেশ—কবে শুনবেন বলুন।

মন্দাকিনী—কাল। আমাদের বাড়িতে, সকালবেলা। চা খেয়ে আসবেন।

তপেশ—বেশ।

চা-এর আসর যখন ভাঙ্গে, মন্দাকিনী যখন আর একবার তপেশের মুখের দিকে তাকিয়ে চলে যায়, তখন তপেশের কাছে আবার এগিয়ে এসে রজনীদা বলেন। —তুমি কলকাতাতে নিশ্চয় কোন কাজে এসেছ, তপেশ?

তপেশ—হ্যাঁ রজনীদা, একটা কাজের জন্যেই এসেছি।

রজনীদা—কতদিন থাকতে হবে মনে করছো?

তপেশ—ঠিক বুঝতে পারছি না।

রজনীদা—বেশ তো। ততদিন তুমি আমার এখানেই থাকবে। খবরদার, হোটেল-ফোটেলের কথা মুখে আনবে না।

অ্যাডভোকেট রজনীদা, ব্র্যাবোর্ণ রোডে তাঁর এই চমৎকার বাড়ির একটি চমৎকার ঘরের ভিতরে চুপ করে একটা চেয়ারের উপরে বসে থাকে তপেশ, যদিও রাত বারটা পার হয়ে গিয়েছে।

ঘুম আসে না। চোখ দুটোর ক্লান্তি যেন ভয় পেয়ে আর্তনাদ করছে। কি ভয়ানক ভুল ধারণা করেছেন রজনীদা! আজকের এই তপেশের জীবনটা সেই তপেশের জীবনই নয়। রেঙ্গুনের বিখ্যাত মার্চেন্ট ধীরাজ বোসের সেই বিপুল সম্পত্তির একটা ছিটেফোঁটাও যে আজ আর নেই। যুদ্ধের সময় সবই লণ্ডভণ্ড হয়ে নিঃশেষ হয়ে গিয়েছে। মার্বেলের সেই ধীরাজ বোমার বিস্ফোরণের উৎসব সহ্য করতে গিয়ে ধূলিসাৎ হয়ে গিয়েছে। বিপুল সম্পত্তির বিনাশ নিজের চোখে দেখে নিয়ে হার্ট ফেল করে ইহজগৎ থেকে বিদায় নিয়েছেন মার্চেন্ট ধীরাজ বোস। জানেন না, কল্পনাও করতে পারছেন না রজনীদা, রেঙ্গুনের স্কুল মাস্টার তপেশ বোস আজ একটা ভাল চাকরির চেষ্টায় কলকাতায় এসেছে। রজনীদা নিশ্চয় এই চাকরি-সন্ধানী চেষ্টায় তপেশকে কিছু সাহায্য করতে পারবেন, শুধু এই একটি আশা নিয়ে এখানে এসেছে তপেশ।

কিন্তু রজনীদা যে ভুল করে চা-এর আসরের এতগুলি মানুষের কাছে আজকের তপেশের ধূলিময় জীবনটাকে একেবারে একটা রত্নময় জীবন বলে রটনা করে দিলেন। কি ভয়ানক চমকে উঠবেন রজনীদা আর আশা বউদি, এবং বোধহয় এই মন্দাকিনীও, যখন শুনবেন যে তপেশ বোস আজ একটা চাকরিলোভী চেষ্টার মানুষ মাত্র!

লজ্জা পায় তপেশ এবং লজ্জাটা একটা দুঃসহ গ্লানির মতো বোধহয়। রজনীদার ভুল ধারণাকে সেই মুহূর্তে ভেঙে দিয়ে, চা-এর আসর থেকে উঠে গিয়ে আবার একটা সস্তার হোটেল খোঁজবার জন্য বের হয়ে পড়লেই তো হতো। নিজেরই উপর রাগ হয়। যেন ইচ্ছে করে নিজেকে ভীরু করে রেখেছিল তপেশ। মন্দাকিনী নামে একটা সুন্দর মেয়ের মুখের হাসির অভিনন্দন চোরের মতো লুট করবার লোভে চুপ করে বসে নিজের একটা মিথ্যা গৌরবের রটনাকে মুখর হয়ে উঠবার সুযোগ দিয়েছিল।

নিজেকে শান্ত করতে চেষ্টা করে তপেশ। যাক্, যা হবার হয়ে গিয়েছে, এখন চুপচাপ সরে যেতে হবে। রজনীদা জানবেন, তপেশ বোস আবার তার বর্মার ঐশ্বর্যের কাছে চলে গেল। থেকে যাক এদের মনের ভুল।

কিন্তু চেষ্টা করলেই মনের ভয় ভাঙতে পারা যায় না ; মনটাকে শান্ত হতে অনুরোধ করলেই শান্ত হয় না মন এবং মনের ভিতরে একটা গ্লানি পুষে রেখে ঘুমোতে চেষ্টা করলেও ঘুম আসতে পারে না।

ভোর হয়ে আসছে, তবুও ঘুম যখন এল না, তখন বরং একটু খুশি হয়ে এবং হাঁপ ছেড়ে

প্রস্তুত হয় তপেশ। আর এখানে নয়। রজনীদার গলার স্বর শোনামাত্র রজনীদার কাছে গিয়ে ব্যস্তভাবে বলতে হবে, চললাম রজনীদা। মাপ করবেন আশা বউদি, আর এক ঘন্টাও থাকবার উপায় নেই।

রজনীদা হয়তো আশ্চর্য হয়ে বলবেন—সে কি? এবং আশা বউদি একটু দুঃখিত হয়ে বলবেন--একি কাণ্ড! কিন্তু মনটাকে বেশ একটু শক্ত করে নিয়ে একটা মিথ্যে কথা বলে দিতে পারা যাবে না কি?—উপায় নেই, খুব জরুরী একটা কাজের কথা মনে পড়ে গিয়েছে। আজই বাই-এয়ার রেঙ্গুন চলে যেতে হবে।

পার্কের গাছের উপর সকালবেলার রোদ লুটিয়ে পড়েছে দেখা যায়। এবং রজনীদার গলার স্বরও শোনা যায়। লনের উপর ছুটোছুটি করে হাউণ্ডটার সঙ্গে বকাবকি করছেন রজনীদা।

ঘর ছেড়ে ব্যস্তভাবে রজনীদার কাছে গিয়ে দাঁড়ায় তপেশ। সঙ্গে সঙ্গে চেঁচিয়ে ওঠেন রজনীদা।—সঞ্জয়বাবুর আরদালি দু'বার এসে তোমার খোঁজ নিয়ে গিয়েছে।

--সঞ্জয়বাবু কে?

—মন্দাকিনীর বাবা। ঐ যে, গেটের কাছে এক জোড়া ঝাউ দেখছো, ওটাই হলো সঞ্জয়বাবুর বাড়ি। খুব সজ্জন মানুষ।...তা ছাড়া, মন্দাকিনীও। খুব স্টাইল করে, বেশি কথা বলে, কিন্তু তা বলে মনে করো না যে, মেয়েটা একটা হাল্কা স্বভাবের মানুষ। ওরে বাবা! আমিই তো জানি! এক ছোকরা উকীল মাসে হাজার টাকাও রোজগার করে না, সেটাও দুঃসাহস করে মন্দাকিনীর গা ঘেঁষতে চেষ্টা করেছিল। মন্দাকিনী ওকে শুধু মারতে বাকি রেখেছিল।

তপেশ--কিন্তু আরদালি আমার খোঁজ নিতে আসে কেন?

রজনীদা—কি আশ্চর্য, আজ সকালে মন্দাকিনীদের বাড়িতে তোমার যে চা-এর নেমন্তন্ন, সেটা এরই মধ্যে ভুলে গেলে?

তপেশ--কিন্তু আপনার কাছে আমার যে একটা জরুরী কথা বলবার ছিল।

রজনীদা—বেশ তো, আগে মন্দাকিনীদের বাড়ির চা-এর নেমন্তন্নটা সেরে এস। তারপর, দুপুরে দুজনে বসে বসে অনেক জরুরী কথা আলোচনা করা যাবে। আজ আমি আর কোর্টে যাব না।

বর্মার অনেক গল্প শোনে মন্দাকিনী। শুনতে শুনতে মুগ্ধ হয়ে যায়। তপেশ হাসে--কি আশ্চর্য, এই সব সাধারণ গল্প আপনার এত ভাল লাগে?

মন্দাকিনী—কেন এত ভাল লাগছে, বুঝতে পারছেন না?

তপেশ—না।

মন্দাকিনী—আপনি বলছেন বলে।

করুণ হয়ে ওঠে তপেশের মুখ। মন্দাকিনী বলে—আপনি যদি অকপট হন, তবে একথা স্বীকার করবেন।

তপেশ—কি বললেন?

মন্দাকিনী—আমিও জিজ্ঞাসা করছি। আমার কাছে গল্প বলতে কি আপনার একটুও ভাল লাগছে না?

তপেশ—ভাল লাগছে বৈকি।

মন্দাকিনী—জীবনে আর কোন মেয়ে আপনার কাছে আমার মতো এত আগ্রহ করে গল্প শুনে মুগ্ধ হয়েছে?

তপেশ—গল্পই কেউ শোনেনি, মুগ্ধ হওয়া তো দূরের কথা।

মন্দাকিনী—আর কেউ এসে আপনার গল্প শুনুক, এই কি আপনার ইচ্ছা?

তপেশ—মোটেই না। আপনি অকারণে আমাকে সন্দেহ করছেন।

মন্দাকিনী—আপনি কি মনে করেন, আর কারও কাছে গল্প বলতে আপনার ভাল লাগবে?

তপেশ—মনে হয় না।

মন্দাকিনী—তবে?

তপেশ—কি বলছেন?

মন্দাকিনী—বলছি না কিছু, দেখছি।

তপেশের বুক শিউরে ওঠে।—কি দেখছেন?

মন্দাকিনী—কি সুন্দর আপনার মুখটা!

তপেশ—আপনি এ কথা বলেন কেন?

মন্দাকিনী—কেন?

তপেশ—আপনি কি কিছু কম সুন্দর?

মন্দাকিনী—সত্যি করে বলুন?

তপেশ—কি?

মন্দাকিনী—আমাকে সুন্দর বলে মনে হচ্ছে আপনার?

তপেশ—নিশ্চয়।

তপেশের আরও কাছে এগিয়ে এসে তপেশের মুখের দিকে তাকায় মন্দাকিনী।—আমাকে খুব নির্লজ্জ বলে মনে হচ্ছে?

তপেশ—একটুও না।

মন্দাকিনী—তবে?

তপেশ—কি বললেন?

মন্দাকিনী—কিছু বলছি না, চাইছি।

দু'চোখ বন্ধ করে তপেশের মুখের কাছে কপালটাকে পেতে দেয় মন্দাকিনী।

—মন্দাকিনী! আর্তনাদ করে উঠে দাঁড়ায় তপেশ।

আশ্চর্য হয়ে, এবং ব্যথিতভাবে তাকিয়ে থাকে মন্দাকিনী—কি হলো তপেশবাবু? আমার বেহায়াপনা দেখে ভয় পেয়ে গেলেন?

তপেশ—আমি কিছু বুঝতে পারছি না।

মন্দাকিনী—কিছু বুঝতে পারছেন না?

তপেশ—একদিনের আলাপে, এত তাড়াতাড়ি কেউ কাউকে ভালবেসে ফেলতে পারে?

মন্দাকিনী—আপনার মতো মানুষকে আমার মতো মেয়ে হলে পারে।

তপেশ—কিন্তু আমি যে কি মানুষ, সেটা যে তুমি এখনও জানতে পারনি।

মন্দাকিনী—তার মানে?

তপেশ—রজীনাদার গল্প শুনে যা মনে করেছ, আমি তা নই।

মন্দাকিনী হাসে—তার মানে, আপনি আরও বড়-মানুষ?

তপেশ—আমি কিছু না।

মন্দাকিনী—বিনয় করছেন?

তপেশ—একটুও না। আমি মিথ্যেবাদী নই, অন্তত তোমার কাছে মিথ্যেবাদী হতে পারবো না।

মন্দাকিনী আবার হাসে—কেন? আমাকে ভাল লেগেছে বলে?

তপেশ—হ্যাঁ।

মন্দাকিনী—তবে বলুন, শুনি আপনার সত্যি কথা।

তপেশ—আমি এখন রেঙ্গুনের স্কুলমাস্টার। বাবার বিপুল সম্পত্তির কিছুই আমি পাইনি। সব ধ্বংস হয়ে গিয়েছে। আমি চাকরির চেষ্টায় কলকাতায় এসেছি। রজনীদা এখনও সেটা কল্পনা করতে পারছেন না।

তপেশের মুখের দিকে তাকিয়ে মন্দাকিনীর সুন্দর চোখের তারা দুটো জ্বলতে থাকে। চোখের দৃষ্টিটাও যেন রুষ্ট আগুনের শিখার মতো তপেশের প্রাণের উপর জ্বালা ছুঁড়ে তপেশকে পুড়িয়ে ছাই করে দিতে চায়। সঞ্জয়বাবুর মেয়ে মন্দাকিনীর দুই ঠোঁটের পিপাসার গৌরব একটা কপট গৌরবের ছোঁয়া চাইতে গিয়ে যেন দুঃসহ লজ্জায় শিউরে উঠেছে।

—আমাকে ক্ষমা করবেন। আতঙ্কিতের মতো তাকিয়ে আস্তে আস্তে বিড়বিড় করে তপেশ।

মন্দাকিনী—কেন ক্ষমা করবো বলুন?

তপেশ—যে-কথা আপনাকে প্রথমেই বলে দেওয়া উচিত ছিল, সে কথা পরে বলেছি।

মন্দাকিনী—পরেই বা বললেন কেন?

হঠাৎ মাথা হেঁট করে ফুঁপিয়ে ওঠে সঞ্জয়বাবুর মেয়ে মন্দাকিনী। রুমাল দিয়ে চোখ মুছে নিয়ে তপেশের মুখের দিকে তাকায়।—না বললেই ভাল করতেন।

তপেশ—আচ্ছা, আমি এবার চলি।

মন্দাকিনী—কোথায় যাবেন?

তপেশ—দেখি, কোথায় যাই। তবে রজনীদাকে আর ঠকাবো না।

মন্দাকিনী—তার মানে?

তপেশ—রজনীদার বাড়িতে থাকবো না। আজই, এখনই চলে যাব।

মন্দাকিনী—আর বোধহয় কখনো এদিকে আসবেন না?

তপেশ—না।

মন্দাকিনী—না আসাই ভাল। আমার, কাছে প্রতিজ্ঞা করুন, আর এদিকে আসবেন না?

তপেশ—প্রতিজ্ঞা করছি।

মন্দাকিনী—কিন্তু...।

তপেশ—বলুন।

মন্দাকিনী—আমাকে একটু সম্মান দিয়ে যান।

আবার চোখ বন্ধ করে তপেশের কাছে কপালটাকে পেতে দিয়ে মন্দাকিনী বলে—চিরকালের মতই চলে যাচ্ছেন যখন, তখন আর আপনাকে ভয় কিসের?

ব্র্যাবোর্ণ রোডের উপর দিয়ে একটা শোভাযাত্রার বাজনার শব্দ নাচতে নাচতে চলে যায়। কপাল আর ঠোঁট রুমাল দিয়ে মুছে নিয়েই মন্দাকিনী বলে—আচ্ছা।

ঘর থেকে বের হয়ে পথের শোভাযাত্রার সঙ্গে মিশে যায় তপেশ।

## ক্যাকটাস

মিস্টার নাগের বাগান পাহারা দেবার জন্যে শুধু একজন দারোয়ান আছে। দিনের বেলায় পাহারা দেবার কোন দরকার হয় না। সকাল থেকে রাত দশটা পর্যন্ত স্বয়ং মিস্টার নাগই পাহারা দেন। মাঝে মাঝে অবশ্য বার কয়েক বাড়ির ভিতরে যাবার দরকার হয়, স্নান ও আহারের তাগিদ স্বীকার করতে হয়। সেই কয়েকবার বাগানের উপর চোখ রাখে ড্রাইভার

শীতল সিং। দুপুরে এক ঘন্টার জন্য আর সন্ধ্যার একঘন্টার জন্য। দিনের বাকী সময় বাড়ির বারান্দায় আরাম-চেয়ারে প্রৌঢ় দেহটাকে এলিয়ে দিয়ে বাগানের উপর সতর্ক চক্ষুর দৃষ্টি ছড়িয়ে বসে থাকেন মিস্টার নাগ। মাঝে মাঝে অবশ্য হাতের বই-এর উপর চোখ বোলান। কিন্তু সেই দৃষ্টি যেন তাঁর বড়-বড় সতর্ক চক্ষুর ক্ষণিক বিরাম। বই-এর দিকে তাকান বটে, কিন্তু বই পড়তে পারেন বলে মনে হয় না।

ঠিক কাঁটায় কাঁটায় রাত দশটার সময় উপস্থিত হয় দলবীর। মিস্টার নাগের বাগানের ফুল আর লতা-পাতা পাহারা দেয়, রাত দশটা থেকে শুরু করে সকাল সাতটা পর্যন্ত।

মিস্টার নাগের বাগান যেন উদ্ভিজ্জ বৈচিত্র্যের একটা সমারোহ। বিচিত্র ফুল, বিচিত্র ফল আর বিচিত্র লতা-পাতা। মিস্টার নাগের বাগানের এমন ফার্ণ কাশ্মীরের শালিমার বাগ ছাড়া আর কোথাও নেই। এই বাগানে এমন ফলের গাছ আছে, যে ফল দেখতে ফুলেরই মতো। এমন ফুল আছে, যেটা সত্যি ফুল নয়, ফল।

আলপাইন ফ্লোরা বড় ভালবাসেন মিস্টার নাগ। উদ্ভিদ-প্রেমিক মিস্টার নাগের বাগানের জুলিপারাস ক্যাসিওপি আর রডোডেনড্রন দেখবার জন্য মাঝে মাঝে বিদেশী টুরিস্টরাও এসে ভীড় করেন।

কলকাতার মাটিতে ভায়োলেট আর ডেজি ভাল ফুটতে পারে না কে বলে? মাঘ মাসের কোন সকাল বেলায় মিস্টার নাগের এই বাড়ির বারান্দায় দাঁড়ালেই বাগানের ভায়োলেট আর ডেজির শিশিরভেজা শোভা দেখলে চোখ জুড়িয়ে যাবে।

হুইটম্যানের কবিতার বই হাতে নিয়ে বিড়বিড় করে যখন আবৃত্তি করেন মিস্টার নাগ— হোয়েন লাইল্যাক্স লাস্ট ইন দি ডোরইয়ার্ড ব্লুমড, তখন সঙ্গে সঙ্গে চোখ টান করে সোজা দৃষ্টি ছড়িয়ে দিয়ে বাগানের ফুটন্ত লাইল্যাকের দিকে তাকিয়ে থাকেন।

কত টাকা খরচ করেছেন মিস্টার নাগ? অনেকেই জানেন, মিস্টার নাগ তাঁর জজিয়তী জীবনের উপার্জিত সব টাকা এই বাগানের ঐশ্বর্য আর বৈচিত্র্যের প্রতিষ্ঠায় খরচ করে দিয়েছেন। এখনও পেন্সন বলতে যা পান, তার অর্ধেকেরও বেশি এই বাগানের সেবা ও যত্নের কাজে খরচ করে থাকেন। দারা-সুত-পরিবার বলতে কেউ নেই মিস্টার নাগের ; এই বাগানটাই তাঁর ভালবাসার সংসার।

আফ্রিকান টিউলিপ ফুটেছে। ফুলের সেই রক্তিম রূপের স্তবকের দিকে তাকিয়ে মিস্টার নাগের চোখে অদ্ভুত স্নেহাক্ত দৃষ্টি উথলে ওঠে, যেন নবজাতক সন্তানের মুখ দেখছেন মিস্টার নাগ।

বাগানটাকে বড় ভালবাসেন মিস্টার নাগ, তাই বড় বেশি উদ্বেগও তাঁকে সহ্য করতে হয়। পাখির উপদ্রব আছে, কাঠবেড়ালীর নষ্টামি আছে, তা ছাড়া চোর মানুষের উঁকিঝুঁকিও আছে। কিন্তু দলবীরের মতো কঠোর দারোয়ানও আছে, যে-জন্য শত উদ্বেগের মধ্যেও কিছুটা নিশ্চিন্ত হয়ে ঘুমোতে পারেন মিস্টার নাগ!

হাতের কাছে একটা এয়ার গান রাখেন মিস্টার নাগ! দামাস্কা গোলাপের কাছে এসে দুটো দোয়েল লাফালাফি করতেই এয়ারগান তুলে শব্দের ধমক ছাড়েন। উড়ে যায় দোয়েল দুটো। তারপর একটু প্রসন্ন ও প্রশান্ত চোখে হাতের বই-এর উপর চোখ বোলাতে থাকেন।

রাতের পাহারার জন্য মিস্টার নাগের মনে বিশেষ কোন উদ্বেগ নেই। দলবীরের চোখ দুটো যেন শিকারী বেড়ালের চোখ, রাতের অন্ধকারেও দেখতে পায়। তা ছাড়া দলবীরের হাতে প্রকাণ্ড একটা বিজলী টর্চও থাকে। বাগানের কোথাও খচমচ করে একটা শব্দ বেজে উঠলেই টর্চের আলো ছুঁড়ে এগিয়ে যায় দলবীর। রাতের পেঁচা ভয় পেয়ে আর চোখ বন্ধ করে গাছের ডালে বসে ছটফট করে। একটা ঢিল মেরে পেঁচাটাকে উড়িয়ে দেয় দলবীর।

প্রত্যেক বছর শীতের কালে মিস্টার নাগের মন একটু বেশি উদ্বিগ্ন হয়ে ওঠে। হিমালয়ের

একটা নতুন জাতের অর্কিড কলকাতার মাটিতে শীতের কালেই কেন যেন নেতিয়ে শুকিয়ে মরে যেতে চায়। রহস্যটা ধরতে পারেন না মিস্টার নাগ। তা ছাড়া আরও সমস্যা দেখা দেয়। চেনার গাছের সবুজ পাতা শীতের ছোঁয়া পেলেই লাল আগুনের রং ধরে জ্বলজ্বল করবে, অনেক আশা করেছিলেন মিস্টার নাগ। কিন্তু চেনারের পাতার সবুজ যেন মরা বাঁশ পাতার মতো ফ্যাকাশে হয়ে যায়। অনেক রকম সারের পাউডার গাছের গোড়ায় ঢেলে দিয়েও কোন সুফল হয় না।

এইবারের শীতে আরও একটা উদ্বেগের ভার সহ্য করেছেন মিস্টার নাগ। অনেক চেষ্টা করে এবং অনেক টাকা খরচ করে আরিজোনার ক্যাকটাসের চারা এনে তাঁর বাগানের মাটিতে লাগিয়েছেন। কোথায় আরিজোনার মরুভূমি, আর কোথায় আলিপুর। সুদূর আরিজোনা মরুর দগ্ধ বালুকার বুকে বিচিত্র রহস্যের জাদুতে যে সরস ক্যাকটাস ঊর্ধ্ববাহু ঋষির মতো দাঁড়িয়ে থাকে, সেই ক্যাকটাসকে আলিপুরের স্যাঁতসেঁতে মাটিতে পুষে রাখতে চান মিস্টার নাগ। প্রথমে দুরাশা বলে মনে হলেও মিস্টার নাগ এখন মনে করেন, নিতান্ত দুরাশা নয়। এই মাসের শীতটা যদি সহ্য করে পার করে দিতে পারে আরিজোনার এই ক্যাকটাস, তবে ফাঁড়া কেটে যাবে। মিস্টার নাগের দুরাশা সত্য হয়ে উঠবে। বেঁচে যাবে গাছটা। মিস্টার নাগের বাগান একটা দুর্লভ ঐশ্বর্যের গৌরব লাভ করবে।

পাঁচ গজ ব্লেজার ফ্ল্যানেল কিনে আনতে হয়েছে। ফ্ল্যানেলের একটা ঘেরাটোপ দিয়ে ক্যাকটাসের শীতশিহরিত শরীরটাকে বাঁচিয়ে রাখতে হবে। মরুভূমির জ্বালাময় রোদের আদরে বড় হয়ে ওঠে আর বেঁচে থাকে যে ক্যাকটাস, সে এই মাঘী শীতের একটা রাতের ঠাণ্ডায় আদুড় হয়ে পড়ে থাকলে নির্ঘাৎ মরে যাবে।

সন্ধ্যা হলে নিজেই একবার ক্যাকটাসের কাছে এগিয়ে আসেন মিস্টার নাগ। রাত দশটা হলে আর একবার এসে খুঁটিয়ে খুঁটিয়ে দেখেন, ফ্ল্যানেলের জ্যাকেটে কোন ফাঁক আছে কিনা। ক্যাকটাসের গায়ে ঠাণ্ডা লাগছে না তো?

নিশ্চিন্ত হবার পর চলে যান মিস্টার নাগ। তার পরেই দারোয়ান দলবীরের পাহারা।

রাতের বাগান পাহারা দেয় দলবীর। দলবীরের গায়ে মোটা একটা তুলোর জামা হাঁটু পর্যন্ত ঝোলে। মাথায় কম্বলের টুপি। হাতে টর্চ আর লাঠি। খাকি জিনের পটি জড়ানো পায়ে বুট জুতো। খট-খট মচ-মচ শব্দ করে পা ঠুকে ঠুকে ঘুরে বেড়ায় দলবীর। মাঝে মাঝে মাটির উপর লাঠি ঠোকে।

চল্লিশ টাকা মাইনে পায় দলবীর। বেহালার এক বস্তিতে একটা ঘর ভাড়া নিয়েছে, যেখানে দিনের বেলার জীবন যাপন করে দলবীর। ঘরের ভাড়া দিতে হয় মাসে আট টাকা। বাড়িতে পাঠাতে হয় পনর টাকা।

দার্জিলিং জেলার এক পাহাড়ী গাঁয়ের মানুষ দলবীর আজ দু'বছর হলো মিস্টার নাগের এই বাগানের পাহারার কাজ নিয়েছে। বিশ-বাইশ বছরের বেশি বয়স হবে না। বেঁটেখাটো গাঁট্টা-সাট্টা মজবুত চেহারার ছোকরা, এই দলবীরের ছোট ছোট চোখের কুতকুতে হাসি দেখতে যেমন অদ্ভুত, তেমনি অদ্ভুত ওর ঐ ছোট চোখের ধকধকে রাগ। রাতের কাঠবিড়ালীর ছুটোছুটি দেখে কুতকুতে হাসি হাসে আর আস্তে আস্তে লাঠি ঠোকে। কিন্তু একটা খেঁকি কুকুরকে বাগানের ভিতরে দেখতে পেলেই দলবীরের ছোট ছোট চোখ হঠাৎ রেগে গিয়ে ধকধক করে। খেঁকি কুকুরটাকে লক্ষ্য করে প্রচণ্ড জোরে লাঠি ছোঁড়ে দলবীর। আবার লাঠি কুড়িয়ে নিয়ে আস্তে আস্তে হেঁটে বাগান পাহারা দিয়ে ঘুরতে থাকে।

এ হেন দলবীরের মনেও একটা উদ্বেগ আছে। দূরে দার্জিলিং-এর এক পাহাড়ী গাঁয়ের ঘরে এখন এই শীতের রাতে ঠক্-ঠক্ করে কাঁপছে না তো দলবীরের মা বুড়ি? আগুন আছে

তো ঘরে? কয়লা কেনবার জন্য, আগুন পোহাবার কাঠ কেনবার জন্য মা বুড়ির নামে গত মাসে পাঁচটা টাকা বেশি পাঠিয়েছে দলবীর। কিন্তু মা-এর চিঠিতে দাবি ছিল, এ মাসে যেন দশটা টাকা বেশি পাঠানো হয়। একটা কম্বল দরকার হয়ে পড়েছে মা বুড়ির।

মাত্র পাঁচ টাকা বেশি পেয়ে নিশ্চয় রাগ করেছে মা বুড়ি। কম্বল কিনতে পারেনি নিশ্চয়। কাঠের আগুন পুড়ে পুড়ে ছাই হয়ে গিয়েছে ; তবে কি এখন ঘরের ভিতরে হিমেল রাতের ঠাণ্ডায় ঠক ঠক করে কাঁপছে আর ঘুমোতে পারছে না মা বুড়ি? ঠিকই তো, একটা কম্বল গায়ে জড়াতে না পারলে ঘুমই বা কি করে হয়? কিন্তু টাকা চাইলেই টাকা আসে না। এটুকু বোঝে না কেন বুড়ি?

রাগ করে জোরে জোরে হাঁটতে থাকে দলবীর। মাটির উপর জোরে জোরে লাঠি ঠোকে।—হেই, খবরদার! বাগানের পাঁচিলের দিকে তাকিয়ে একটা গর্জন ছাড়ে দলবীর।

এটাও দলবীরের এই বছরের শীতের রাতের জীবনের একটা নতুন উদ্বেগ। লোকের বাগানে ঢুকে লাউ-কুমড়োর লতা-পাতা পটপট করে ছিঁড়ে নিয়ে পালিয়ে যায়, না বলে-কয়ে লোকের পুকুরে নেমে শাপলা তোলে, আর জলার আশেপাশে ঘুরঘুর করে কচুর ডাঁটা ভাঙ্গে যে বুড়িটা, সেই বুড়িটা মিস্টার নাগের এই বাগানে উঁকি দিয়েছে।

গর্জন করেই শাক-বুড়ির মুখের উপর টর্চের আলো ছোঁড়ে দলবীর। বুড়িটা টুপ করে মাথা নামিয়ে নেয়, আর পাঁচিলের কাছ থেকে হনহন করে হেঁটে, প্রায় একটা দৌড় দিয়ে পালিয়ে যায়।

বাগানের ফটকের গেট বন্ধ থাকে। ফটক দিয়ে কোন চোরের পক্ষে ভেতরে ঢোকবার সাধ্যি নেই। শাক-বুড়িটাও ফটকের কাছে এসে উঁকি-ঝুঁকি দেয় না। চার-পাঁচটা থান ইঁট নিয়ে এসে পাঁচিলের গায়ের সঙ্গে থাক দিয়ে পর-পর উঁচু করে সাজায়। তার পরে সেই ইটের টিপির উপর উঠে পাঁচিল টপকাবার চেষ্টা করে। কিন্তু পারে না, দলবীরের সতর্ক চক্ষুর দৃষ্টি আর কঠোর পাহারার গর্জনের জন্যেই পারে না। রোজই সকালে পাঁচিলের বাইরে গায়ের সঙ্গে লাগানো ইঁটের টিপিটাকে ভেঙে ইঁটগুলিকে তুলে নিয়ে আসে দলবীর। শাক-বুড়ি বুড়ি হলে হবে কি? ভয়ানক চতুর চোর, আর বেশ মজবুত চোর।

বেশ জেদী চোরও বটে। দলবীরের গর্জন শুনে ভয় পেয়ে পালিয়ে গেলেও পরের রাতে আবার ঠিক এসে পাঁচিলের উপর দিয়ে মুখ তুলে বাগানের ভিতরে তাকায়।

রাতের বেলা চুপ করে পালিয়ে যায় বটে শাক-বুড়ি, কিন্তু দিনের বেলা একেবারে মুখর হয়ে প্রতিশোধ তোলে।

দুপুরবেলা, বেহালার বস্তির সেই ঘরের দরজার কাছে বসে যখন বিড়ি টানে দলবীর, ঠিক তখনই শাক-বুড়িটা কোথা থেকে এসে দলবীরের ঘরের দরজার কাছ দিয়েই গালি দিতে দিতে চলে যায়। মুখপোড়া, রেতের ছুঁচো, প্রেতের বেটা প্রেত, রাত জেগে তোর কোন্ বাপের মাথা পাহারা দিস রে হতভাগা!

তুমকো হাড্ডি তোড় দেগা, চোট্টা বুড্ঢি! রাগ করে চেঁচিয়ে আর লাঠি হাতে নিয়ে শাক-বুড়ির দিকে তেড়ে যায় দলবীর। বস্তির লোকেরা হাঁ হাঁ করে ওঠে।—কর কি দলবীর? ও বুড়ির কথার রাগ করে লাভ নেই। বড় ভয়নাক বুড়ি! ওকে মেরে ফেললেও গালি দিতে ছাড়বে না।

লোকের কথায় আর অনুরোধে রাগ সামলে নেয় দলবীর।

এই চোর শাক-বুড়ির উপদ্রবের জন্য রাতের পাহারার মধ্যে একটা মিনিটও নিশ্চন্ত হতে পারে না দলবীর। কে জানে কখন কোন্ ফাঁকে পাঁচিল টপকে বাগানের ভিতরে ঢুকে পড়বে আর কোন্ ফল, কোন্ ফুল বা লতা উপড়ে নিয়ে পালিয়ে যাবে? হয়তো সাহেবের হাজার

টাকার ক্ষতি হয়ে যাবে। রাগে দুঃখে পাগল হয়ে যাবেন সাহেব, আর বোধহয় দলবীরকেও ক্ষমা করতে পারবেন না। দলবীরের চাকরি খতম হয়ে যাবে।

মচ মচ খট খট জুতোর শব্দ বাজিয়ে আর লাঠি ঠুকে ঠুকে ঘুরতে থাকে দলবীর। মাঝে মাঝে পাঁচিলের উপর টর্চের আলো ছুঁড়ে দেখতে থাকে, যদিও আজ আর টর্চের আলো ছোঁড়বার খুব বেশি দরকার হয় না। ছোট একটা চাঁদ ভাসছে আকাশে, কুয়াশা আর চাঁদের আলো এক সঙ্গে গলে গিয়ে বাগানের উপর লুটিয়ে পড়েছে।

মনে হচ্ছে, চোর শাক-বুড়িটা আজ আর আসবে না। তবু সাবধান থাকে দলবীর। শাক-বুড়ি বড় চোর। এক মিনিটের জন্য দলবীর আনমনা হয়ে পড়লে, হয়তো সেই সুযোগে বাগানের ভিতর ঢুকে পড়বে আর লতাপাতা ছিঁড়ে নিয়ে পালিয়ে যাবে শাক-বুড়ি।

ঘুরে ঘুরে পাহারা দেয় দলবীর। আর মাঝে মাঝে মা বুড়ির কথা মনে পড়ে। সত্যিই কি এই শীতে একটা কম্বলের অভাবে ঠক ঠক করে কাঁপছে মা বুড়ি? কারও কাছ থেকে পাঁচটা টাকা দার নিয়ে কম্বলটা কিনে ফেললেই তো হয়! মা বুড়ির এতটুকু বুদ্ধিও নেই, পারে শুধু ছেলের উপর রাগ করতে।

চমকে ওঠে দলবীর। সত্যিই মা বুড়ির কথা ভাবতে গিয়ে আনমনা হয়ে গিয়েছিল দলবীর আর সেই সুযোগে চোর শাক-বুড়ি পাঁচিল টপকে বাগানের ভিতরে ঢুকে পড়েছে! ঐ তো একটু চতুর ছায়ার মতো বাগানের আরও ভিতরের দিকে এগিয়ে চলেছে বুড়ি।

এতদিনে সুযোগ পেয়েছে দলবীর। চোর শাক-বুড়ির গালি-গালাজের সেই ভয়ানক মুখরতার শোধ তুলবে দলবীর। বুড়ির গলা টিপে ধরে হেঁচড়াতে হেঁচড়াতে টেনে নিয়ে এসে হাঁক দিয়ে সাহেবকে ডাকতে হবে আর পুলিস আসবার পর বুড়িকে পুলিসের হাতের কাছে একটা ধাক্কা দিয়ে ঠেলে দিতে হবে।

আস্তে আস্তে পা টিপে-টিপে শিকারী বেড়ালের মতো যেন একটা চতুর ইঁদুরকে ধরবার প্রতিজ্ঞা নিয়ে এগিয়ে যেতে থাকে দলবীর। ছোট ছোট কুতকুতে চোখে রাগের জ্বালা ধক-ধক করে।

থমকে দাঁড়ায় দলবীর। চোখ কাঁপে দলবীরের, সেই সঙ্গে বুকটাও কাঁপে। এ কি করছে চোর শাক-বুড়ি!

ফুল ছিঁড়লো না. পাতা ছিঁড়লো না, একটা লতা ধরে টান দিলো না। কি চমৎকার সীম ধরেছে, সেই সীমের মাচার দিকে একবারও তাকাল না। মিস্টার নাগের স্বপ্নময় স্নেহে ও আদরে লালিত সেই ক্যাকটাসের কাছে এসে দাঁড়িয়েছে শাক-বুড়ি।

বুড়ির শাড়ির আঁচলটা এই ফিকে চাঁদের আলোতেও বেশ ভাল করে দেখা যায়। বুড়ির গায়ে জড়ানো আঁচলের একটা ছেঁড়া হাঁ করে যেন ঠক ঠক করে কাঁপছে। রাতের কনকনে শীতে বুড়ির কাঁধটা খুঁকড়ে গিয়েছে।

ক্যাকটাসের গায়ের গরম ব্লেজার ফ্ল্যানেলের ঘেরাটোপের গায়ে হাত দেয় বুড়ি। একটা টান দিতেই ঝুলে পড়লো পাঁচ গজ ফ্ল্যানেলের টুকরোটা। কোন ব্যস্ততা নেই, আস্তে আস্তে বেশ আয়েস করে সেই ফ্ল্যানেলটা নিজের গায়ে জড়িয়ে নিয়েই ব্যস্ত হয়ে পাঁচিলের দিকে তাকায় বুড়ি।

গাছের আড়ালে চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে দলবীর। যেন কোন শব্দ না হয়, বুড়ি যেন একটুও টের না পায়, দলবীর দম বন্ধ করে দাঁড়িয়ে থাকে। ভয় করে দলবীরের, দলবীরের ছায়া দেখতে পেলে বুড়ি নিশ্চয় গরম কাপড়ের এতবড় টুকরোটাকে ছুঁড়ে ফেলে দিয়ে ছুটে পালিয়ে যাবে। নড়ে না দলবীর। দলবীরের লুকানো ছায়ার প্রায় গা ঘেঁষে চলে গেল শাক-বুড়ি।

কখন যে পাঁচিলটা টপকে চলে গিয়েছে বুড়ি, জানে না, লক্ষ্যও করেনি দলবীর। নগ্নদেহ

ক্যাকটাসের কাছে আস্তে আস্তে এগিয়ে এসে চুপ করে মহাভয়ে ভীরু অপরাধীর মতো দাঁড়িয়ে থাকে।

আর একবার চমকে ওঠে দলবীর। বাড়ির বারান্দায় আলো জ্বলে উঠেছে। ঘরের ভিতর থেকে বের হয়ে এসে বারান্দায় দাঁড়িয়েছেন মিস্টার নাগ। সাহেবের সেই কঠোর আলোকিত মূর্তির দিকে চোখ তুলে তাকিয়ে আর হতভম্ব হয়ে দাঁড়িয়ে থাকে দলবীর।

এগিয়ে যান মিস্টার নাগ। বাগানের ভিতরে এসে নগ্নদেহ ক্যাকটাসের দিকে তাকিয়ে থাকেন। তারপরেই দলবীরের সেই হতভম্ব ভীরু চেহারাটার দিকে তাকিয়ে গর্জন করেন।—তুম চোর হ্যায়।

—নেহি হুজুর। দলবীরের কুতকুতে চোখ ছলছল করে।

—চুপ! হাম সব দেখা হ্যায়। উপরতলার জানালার কাছে দাঁড়িয়ে আমি সব দেখেছি।

নীরব হয়ে মাটির দিকে তাকিয়ে থাকে দলবীর।

—ও বুড়ি তুমারা কোন্ হ্যায়? আবার গর্জন করেন মিস্টার নাগ।

—কোন্ বুড়ি হুজুর?

—যে বুড়িকে তুম ফ্ল্যানেল নিয়ে চলে যেতে দিলে।

—ও বুড়ি হামারা কোই নেহি হুজুর।

—ঝুট মত্ বোলো। আমার চোখ পঁচিশ বছরের পাকা জজের চোখ হ্যায়। আমি সব বুঝতে পেরেছি।

—আপ কেয়া সম্‌ঝা হুজুর?

—ও বুড়ি নিশ্চয় তুমারা মা হ্যায়।

—হ্যাঁ হুজুর। চেঁচিয়ে ওঠে দলবীর। ছোট ছোট কুতকুতে চোখে যেন একটা জ্বালা ধক ধক করতে থাকে।

—কিন্তু আজ রাতের শীতে আমার ক্যাকটাস যে মরে যাবে রে চোর।

—নেহি মরেগা হুজুর।

—চুপ। যাও, এখনি দৌড়ে গিয়ে আমার ক্যাকটাসের ফ্লানেল ফিরিয়ে নিয়ে এস।

—নেহি হুজুর।

—কেঁও নেহি? আমার ক্যাকটাসকে তুমি খুন করতে চাও?

—নেহি হুজুর। বলতে বলতে চট করে একটা টান দিয়ে নিজের গায়ের তুলোর জামাটা খুলে ফেলে দলবীর। আস্তে আস্তে, খুব সাবধানে, আদরে আর যত্নে বিচলিত অদ্ভুত আগ্রহ নিয়ে তুলোর জামা দিয়ে কচি ক্যাকটাসের গা ঢাকা দেয় দলবীর। তারপরই চেঁচিয়ে ওঠে দলবীর।—হাম আউর নোকরি নেহি করেগা, হুজুর।

—কিন্তু তুম তো চোর হ্যায়! তোমার সাজা দরকার। চেঁচিয়ে ওঠেন প্রাক্তন জজ ও বর্তমান উদ্ভিদ-প্রেমিক মিস্টার নাগ।

দলবীরও চেঁচিয়ে ওঠে—বহুৎ ঠিক হ্যায়, পুলিস বোলাইয়ে হুজুর।

# কুটিলপন্থ

এই শহরের অনেকের চিন্তায় একটা বিস্ময়ের প্রশ্ন প্রায়ই দেখা দিয়ে থাকে। দশজন ভদ্রলোক কোন উপলক্ষে একঠাঁই হলেই তাঁদের কথার মধ্যে কথায় কথায় সেই বিস্ময়ের প্রসঙ্গটা হঠাৎ মুখর হয়ে ওঠে।—সত্যি, কিছু বুঝতে পারা যায় না মশাই, মানুষের এত মহৎ একটা চেষ্টা এত ব্যর্থ হয় কেন? ভালো কাজের পরিণাম এত খারাপ হয় কেন?

প্রশ্নটাকে বিস্ময়ের প্রশ্ন না বলে একটা ধাঁধার প্রশ্ন বলা যায়। ক্লাবের বৈঠকে, যেকোন উৎসবের জনসমাবেশে, কোন ক্রিয়া-বাড়ির ভিড়ের মধ্যে, কেউ না কেউ এই ধাঁধার প্রশ্নটাকে কথাবার্তার মাঝখানে টেনে আনবেই, আর তাই নিয়ে কিছুক্ষণ আলোচনা চলবেই। সত্যিই তো, প্রসন্নবাবুর মতো মানুষের এত বড় আত্মোৎসর্গের ফল শেষপর্যন্ত যা দাঁড়াল, তাতে তো এই বিশ্বাসই করতে হয় যে মহত্ত্বের কোন সার্থকতা নেই। মহৎ কাজও পাপের সহায় হতে পারে। মহৎ কাজের পরিণামে মানুষের ক্ষতিও হতে পারে।

সন্ধ্যাবেলা লাইব্রেরী ঘরের বারান্দায় বসে ভদ্রলোক যখন দেখতে পান যে, এক মাতাল যুবকের মূর্তি টলতে টলতে চলে যাচ্ছে, তখন ভদ্রলোকদের আলোচনা ক্রুদ্ধ ধিক্কারের মতো তপ্ত হয়ে ওঠে—ছি, প্রসন্নবাবুর প্রাণদানের ফল শেষে এই দাঁড়াল? নিজের প্রাণ দিয়ে একটা পাপীর প্রাণটিকে বাঁচিয়ে রেখে গিয়েছেন প্রসন্নবাবু।

অনেকেরই মনে পড়ে, উনিশ বছর আগে, এই লাইব্রেরীর সামনের ওই মাঠের উপর শহরের পাঁচহাজার মানুষ এসে ভিড় করেছিল। সেই জনসভায় প্রসন্নবাবুর মহান্ আত্মদানের জন্য শ্রদ্ধার প্রস্তাব গ্রহণ করে অনেকের চোখ জলে ভরে গিয়েছিল। দশ বছর বয়সের একটা ছেলেকে বাঁচাতে গিয়ে সেদিন সকালে নিজের প্রাণ হারিয়েছিলেন প্রসন্নবাবু।

খাজাঞ্চীপুকুর নামে ওই পুকুরের জল থেকে গোপাল দত্তের ছেলেটা পদ্মডাঁটা টানতে গিয়ে জলে ডুবে গিয়েছিল। দেখতে পেয়ে আশেপাশের লোকজন চেঁচিয়ে উঠেছিল। কিন্তু সেই পুকুরের জলে নামতে, তার মানে জলের মধ্যে তলিয়ে যাওয়া ছেলেটাকে তুলবার জন্য কেউ সাহস করতে পারেনি। পুকুরটা যেমন গভীর, তেমনি পাঁকাল, আর জল তেমনি ঠাণ্ডা। তা ছাড়া জংলা জলজে ভরা।

কিন্তু কী আশ্চর্য, হার্টের কষ্টে গত বছরেও যিনি তিন মাস শয্যাশায়ী ছিলেন, সেই প্রসন্নবাবু পুকুরের জলে ঝাঁপ দিলেন। দশ মিনিট ধরে জল তোলপাড় করে আর ডুব দিয়ে দিয়ে ছেলেটাকে খুঁজলেন। তারপর সত্যিই খুঁজে পেলেন। পাঁকমাখা ছেলেটাকে বুকে জড়িয়ে আর সাঁতার দিয়ে পুকুরের কিনারায় এসে উঠলেন। কিনারায় লোকজনের হাতে ছেলেটাকে সঁপে দিয়ে, জোরে একটা হাঁপ ছাড়লেন প্রসন্নবাবু। যারা সেদিন সেখানে দাঁড়িয়েছিল, তারা আজও স্মরণ করতে পারে, প্রসন্নবাবুর মুখে কী অদ্ভুত একটা আনন্দের হাসি তখন ঝিকমিক করছিল।

ছেলেটাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছিল, আর একঘণ্টা পরেই অজ্ঞান হয়ে যাওয়া সেই ছেলেটা চোখ মেলে তাকিয়ে কথা বলেছিল। ডাক্তার খুশি হয়ে হেসেছিলেন। কিন্তু সেই ডাক্তারকে তখনই আবার ছুটে যেতে হয়েছিল। তখনই খবর পেয়েছিলেন ডাক্তার, নিদারুণ খবর—প্রসন্নবাবু মারা গিয়েছেন।

প্রসন্নবাবুর মুখের সেই অদ্ভুত হাসির ঝিকিমিকি হঠাৎ থরথর করে কেঁপে উঠেছিল। পুকুরের কিনারাতে মাটির উপর হঠাৎ বসে পড়েছিলেন প্রসন্নবাবু। তারপর শুয়ে পড়েছিলেন, তারপর জোরে একটা হাঁপ ছেড়ে একেবারে স্তব্ধ হয়ে গেলেন। পুকুরের কিনারায় সেই ভিড় আর্তনাদ করে উঠেছিল।

শহরের ঘরে ঘরে সারাদিন ধরে এই আক্ষেপ করুণ হয়ে বেজেছিল—ইস্, কী মানুষের

প্রাণটা কিভাবে চলে গেল!

—একটা আজানা অচেনা শিশুর প্রাণের জন্য নিজের প্রাণ কত সহজে বলি দিলেন ভদ্রলোক!

—কত বড় হৃদয়ের মানুষ। কত উদার!

—প্রসন্নবাবুর মতো মানুষ পৃথিবীতে এখনও দেখা যায়, এটা তো পৃথিবীরই সৌভাগ্য।

এই শহরের মধ্যে বিদ্যায়, চরিত্রে, আচরণে আর পরোপকারে যিনি সবার সেরা, সবারই শ্রদ্ধার আস্পদ, সেই প্রসন্নবাবু একটা অচেনা ছেলেকে বাঁচাতে গিয়ে নিজের প্রাণ উৎসর্গ করেছেন। ঘটনাটা সেদিন সারা শহরের শোকের মধ্যেও যেন একটা বিস্ময়-বিহ্বল আনন্দাশ্রুর সজলতা ফুটিয়ে তুলেছিল। এমন মহত্ত্বের ঘটনা ইতিহাসের কাহিনীতে শোনা যায়, প্রসন্নবাবুও যেন মানুষের ইতিহাসের গৌরব। তিনি প্রমাণ করে দিয়ে গেলেন, মানুষ সত্যিই এত মহৎ হতে পারে।

প্রসন্নবাবুর নিজেরও সংসার আছে। স্ত্রী আছে, ছেলে আছে, পাঁচ বছর বয়সের একটি মেয়ে আছে। শহরের ঘরে ঘরে মেয়েরা চোখের জল ফেলে এমন কথাও সেদিন বলেছিল, হায় রে, প্রসন্নবাবুর নিজের মেয়েটা চিরকালের মতো বাপের কোল ছাড়া হয়ে গেল।

সত্যিই সেদিন প্রতিবেশীরাও শুনতে পেয়েছিল, প্রসন্নবাবুর ছোট্ট মেয়েটা, পাঁচ বছর বয়সের অরুণা চেঁচিয়ে কাঁদছে, তুমি কোথায় চলে গেলে বাবা—ফিরে এসো বাবা, আমি যে তোমার কোলে বসব বাবা।

এই লাইব্রেরী ঘরের দেওয়ালে প্রসন্নবাবুর একটা ফটো আজও ঝুলছে। লাইব্রেরীটা প্রসন্নবাবুর চেষ্টার সৃষ্টি। লাইব্রেরীর ঘরের ভিতরে দুটো আলমারিতে গ্রীক-সাহিত্যের যে-সব বই সাজানো রয়েছে, সেগুলিও প্রসন্নবাবুর দান। তিনি নিজে গ্রীক-সাহিত্য ভালোবাসতেন। এই শহরের কলেজের লজিকের অধ্যাপক ছিলেন প্রসন্নবাবু। যেমন চমৎকার সুশ্রী চেহারা, তেমনই সুন্দর গলার স্বর। ভদ্রলোকেরা আজও মনে করতে পারেন, এই লাইব্রেরী ঘরেতে এক-এক দিন এসে প্রসন্নবাবু হোমর আবৃত্তি করে সকলকে কেমন মুগ্ধ করে চলে যেতেন।

সেই মানুষটারই প্রাণ, এত মূল্যবান আর মহৎ প্রাণ যেদিন গোপাল দত্তের ছেলেটাকে বাঁচিয়ে দিয়ে নিজে শেষ হয়ে গেল, সেদিন কেউ কোন কল্পনাতেও এই সন্দেহ করতে পারেনি যে, এত মহৎ আত্মদান এমন ব্যর্থ হয়ে যাবে। ওই যে, যার প্রাণ বাঁচিয়ে দিয়ে নিজের প্রাণ নষ্ট করেছিলেন প্রসন্নবাবু, সেই প্রাণীটাই আজ টলতে টলতে চলে যাচ্ছে। বোধহয় জুয়ার আড্ডা থেকে ফিরছে, কিংবা কোথায় কোন্ গুণ্ডামি করে এতক্ষণে ঘরে ফিরছে, কে জানে! ঘরে ফিরছে, না অন্য কোথাও দাঙ্গা-হাঙ্গামা বাধাবার জন্য যাচ্ছে, তাই বা কে বলতে পারে!

লাইব্রেরী ঘরের বারান্দায় বসে ভদ্রলোকেরা ক্ষুব্ধভাবে আক্ষেপ করেন, একটা হতভাগা পাপীর জন্য প্রসন্নবাবু নিজের প্রাণটা দিয়েছিলেন। ছি, ছি, মানুষের এত মহৎ আত্মদানও এত ব্যর্থ হয়।

গোপাল দত্ত আজ আর বেঁচে নেই। সংসারের আর এই অভিশাপের মূর্তিকে নিজের চোখে দেখবার দুর্ভাগ্য গোপাল দত্তের হয়নি। বেঁচে থাকলে গোপাল দত্তকে আজ শুনতে হতো, শহরের মানুষ বলাবলি করছে—নরেশ গুণ্ডার বাপ গোপাল—গোপাল দত্ত।

প্রসন্নবাবুর মহান আত্মদানের পরিণাম হলো, ওই নরেশ গুণ্ডা। লোকে বলে, সেদিন খাজাঞ্চী পুকুরের পাঁকের মধ্যে ডুবে যাওয়া ওই ছেলের মরে যাওয়াই ভালো ছিল। তাহলে নরেশ গুণ্ডার এই চেহারা আর মাতলামি দেখবার দুর্ভাগ্য কাউকেই সহ্য করতে হতো না। নরেশ গুণ্ডা এই শহরের ভদ্র-জীবনের একটা কলঙ্ক। নরেশ একটা পশুপ্রায় অস্তিত্ব। না জানে লেখাপড়া, না জানে কাজ। শুধু জুয়া খেলা, আর—আরও কি যে করে সেটা পুলিসই ভালো

জানে। একবার পুলিস থেকে অর্ডার হয়েছিল, নরেশকে পাঁচ বছরের জন্য এই শহর ছেড়ে চলে যেতে হবে। কিন্তু কী আশ্চর্য, হতভাগা নরেশ পুলিসেরই বিরুদ্ধে মামলা করে জিতে গেল। হাকিম রায় দিলেন, পুলিস এমন কোন প্রমাণ দিতে পারেনি, যার জন্যে নরেশ দত্তকে শহরের পক্ষে অবাঞ্ছিত বলে মনে করা যেতে পারে।

এটাও একটা কথা। ভদ্রলোকেরা অবশ্য স্পষ্ট করে বলতে পারেন না, হতভাগা নরেশ কার কোন্ ক্ষতি করেছে ও করছে। চোখের সামনে যা দেখা যায়, তাতে শুধু বোঝা যায় যে, নরেশ শুধু নিজের জীবনটাকেই ক্ষতাক্ত ছিন্নভিন্ন ও ক্লেদাক্ত করে তুলেছে। নরেশ শুধু নিজেরই অভিশাপ। ওর সঙ্গে কোন ভদ্র যুবক কথা বলে না। কোন ভদ্রলোকের বাড়িতে ওর নিমন্ত্রণ নেই। শহরের ছেলেরা যেদিন স্বাধীনতার উৎসব করে, সেদিনও দেখা যায়, নরেশ টলতে টলতে চলে যাচ্ছে। নরেশের পকেটের ভিতর একটা বোতলের মুখ উঁকি দিয়ে রয়েছে।

অরুণাও প্রায়ই দেখতে পায়, টলতে টলতে চলে যাচ্ছে মাতাল নরেশ, মাথায় একটা ব্যাণ্ডেজ, ধুতিটা কাদামাখা। কে জানে কোথায় মারামারি করে কিংবা কোন্ নর্দমার কিনারায় গড়াগড়ি করে, আহত জানোয়ারের মতো মূর্তি ধরেছে নরেশ। অরুণার চোখ দুটো যেন দুঃসহ একটা ঘৃণার জ্বালায় কেঁপে ওঠে। মনে পড়ে যায়, এই অমানুষটাই বাবার মৃত্যুর কারণ। এ হেন একটা কদর্য প্রাণীকে বাঁচাবার জন্যে প্রসন্নবাবু প্রাণ দিয়েছেন। শুধু আজ নয়, সেই পাঁচ বছর বয়েসের জীবন থেকে অরুণার মনের ভিতরে একটা ক্ষমাহীন আক্রোশ ঘনিয়ে আছে। মানুষের অনেক মঙ্গল হতো, পৃথিবীর কারো কোন ক্ষতি হতো না, যদি সেদিন এই প্রাণীটা পুকুরের পাঁকের ভিতরে তলিয়ে গিয়ে মরে পচে আর গলে যেত। এই শহরের মানুষ আজও বলাবলি করে, প্রসন্নবাবু আজ বেঁচে থাকলে এই শহরের কত উপকারই না করতেন।

অরুণাদের এই বাড়ির অদৃষ্টটাকেও কত না কাঁদতে হয়েছে, আর ক্ষতি সহ্য করতে হয়েছে। প্রসন্নবাবু ওভাবে মরণ বরণ করবার পর সংসারের দায়-দাবি মেটাতে গিয়ে অরুণার মা'র সব গহনা একে একে বেচে দিতে হয়েছে। নদীর ধারে এগারো বিঘা জমি ছিল, তাও বিক্রি করে দিতে হয়েছে। মামাদের কাছে সাহায্য চাইতে হয়েছে। মামারা অনেক কথা শুনিয়েছেন আর মাঝে মাঝে সামান্য সাহয্য করেছেন তবে বড়দার লেখাপড়ার খরচ মেটাতে পারা গিয়েছে। বাবা বেঁচে থাকলে বড়দাকে আজ ষাট টাকা মাইনেতে আদালতের কেরানীর কাজ করতে হতো না। এম. এ. পাশ করতে পারতেন বড়দা, আর এতদিনে একটা ভালো চাকরি নিয়ে সুখী হতে পারতেন।

বড়দা যখন শীতের দিনে একটা ছেঁড়া আলোয়ান গায়ে দিয়ে আদালতের কেরানীগিরি করতে বেরিয়ে যান, তখন অরুণার ব্যথিত মনটা যেন বাবার উপরেই একটা অভিমানের ঘোরে বিড়বিড় করতে থাকে, চোখ দুটো ছলছল করে ঃ তুমি ভয়ানক ভুল করেছিলে বাবা, গোপাল দত্তের ছেলেকে বাঁচাবার জন্য তোমার প্রাণ দেওয়া একটুও বুদ্ধিমানের কাজ হয়নি। তোমার মহত্বের ভুলে সবারই ক্ষতি হয়েছে। কারো কোন ভালো হয়নি। এমন কি, ওই নরেশেরও কোন উপকার হয়নি। সেটা আজ গুণ্ডা হয়ে এই শহরের অভিশাপ হয়েছে।

বাড়ির বারান্দায় কিংবা জানলার কাছে গিয়ে দাঁড়িয়ে পথের দিকে তাকালে দু সারি শিরীষের চেহারা চোখে পড়ে। ফুল ফোটে যখন, তখন বাড়ির সামনের ওই পথের সব আলো-ছায়া আর ধুলোও যেন রঙিন হয়ে যায়। শিরীষের ফুলের গুচ্ছগুলি যেন গুচ্ছ গুচ্ছ আনন্দের রক্তিমা। সে রক্তিমা মাঝে মাঝে যেন আভাময় হয়ে অরুণার মুখের উপর এসে লুটিয়ে পড়ে।

—কাকিমা কি সত্যিই বুঝবেন?

—খুব বুঝবেন। মনে হচ্ছে, বুঝেই ফেলেছেন।

## অচিরন্তন

ব্যস্, এই বিটপুর পর্যন্ত। ট্রেন আর এক গজও এগিয়ে যাবে না।

কেন? এই ট্রেনেরই তো সোজা পার্বতীপুর পর্যন্ত যাবার কথা ছিল?

আর পার্বতীপুর! কাটিহার পর্যন্ত যাবাবও সাধ্যি নেই। বিশ জায়গায় লাইন উপড়ে ফেলে দিয়েছে। একেবারে যেন লাঙল দিয়ে চষে ধানখেতের সঙ্গে মিশিয়ে দিয়েছে।

ব্যাপার কি? কারা এ-সব কাণ্ড করছে?

করছে ওই আগস্টওয়ালারা, যারা করেঙ্গে ইয়ে মরেঙ্গে শুরু করে দিয়েছে।

তাহলে উপায়? ট্রেন থেকে নেমে বিটপুর স্টেশনের প্ল্যাটফর্মের উপর দাঁড়িয়ে এই কথাই ভাবতে থাকে সুলেখা সরকার। ছোড়দা কেন যে এই পথে কলকাতা যেতে পরামর্শ দিলেন কে জানে! তার চেয়ে বরউনিতে গঙ্গা পার হয়ে, তারপর পাটনা হয়ে কলকাতা চলে গেলেই ভালো ছিল। পাটনার হাঙ্গামার কথা শুনে ছোড়দা ভয় পেয়ে গেলেন, আর কাটিহার পার্বতীপুর হয়ে কলকাতা যাবার পরামর্শ দিলেন। ছোড়দা ধারণা করতে পারেন নি যে, সব দিকেই যখন আগুন জ্বলছে তখন এই দিকটাই বা বাদ যাবে কেন?

বিজন বসুও এই ভুল করেছে। এখন উপায়? স্টিমার চলছে না। নইলে, এখান থেকে ভাগলপুরে গিয়ে পড়লেই হতো। তারপর সাহেবগঞ্জ রামপুরহাট হয়ে...। কিন্তু ভাগলপুরের খবরও সুবিধের নয়। ওই তো ওরা বলাবলি করছে, খুব গুলি চলেছে ভাগলপুরে। সেন্ট্রাল জেল পুড়েছে।

বিটপুর স্টেশনটাও আধপোড়া হয়ে পড়ে রয়েছে। স্টাফ পালিয়েছে, শুধু একা একটি টুলের উপর বসে স্টেশন-মাস্টার ধুঁকছেন। কিছু দূরে একটা পোড়া ট্রেনের কঙ্কাল পড়ে রয়েছে, ঝলসে কালো হয়ে গিয়েছে ইঞ্জিনটা!

ট্রেন থেকে নেমে প্ল্যাটফর্মের উপর এই জায়গাটিতে পৌঁছতেই সুলেখা সরকারের চেহারাটা নাজেহাল হয়ে দশ মিনিট ধরে হাঁপিয়েছে। চামড়ার ছোট একটা বাক্স আর ছোট বেডিং, নিজের হাতে টেনে আর বয়ে নিয়ে আসতে হয়েছে। কুলি-টুলির চিহ্ন নেই স্টেশনে, ওরাও বোধহয় করেঙ্গে ইয়া মরেঙ্গে করতে চলে গিয়েছে। তার উপর, এই তো স্টেশনের অবস্থা, একটা টিনের শেড পর্যন্ত নেই। এক পেয়ালা জলও পাওয়া যাবে না। এ কোন্ সাংঘাতিক জায়গায় এসে পড়তে হলো! থাকাও যাবে না, যাওয়ায় যাবে না?

কলকাতাতে একটা টেলিগ্রাম করা যাবে কি? দু' চোখ ভরা আতঙ্ক নিয়ে দেখতে থাকে সুলেখা সরকার, টেলিগ্রাফ লাইনের খুঁটিগুলোকেও উপড়ে তুলে নিয়ে এদিক-ওদিক ছুঁড়ে ফেলা হয়েছে। তারের চিহ্নও নেই, আরও মনে পড়ে, সে-বেচারা শিয়ালদহ স্টেশনে এসে হতাশ হয়ে বাড়ি ফিরে যাবে আর দুশ্চিন্তায় পড়বে। বরউনি থেকে টেলিগ্রাম করে নির্মলেন্দুকে জানিয়ে দিয়েছে সুলেখা, কোন্ ট্রেনে কোন্ সময়ে সে শিয়ালদহ পৌঁছে যাবে। বেচারা নির্মলেন্দু এখন কল্পনাও করতে পারছে না যে, তারই স্ত্রী এই ভয়ানক এক পোড়া স্টেশনের প্ল্যাটফর্মে দাঁড়িয়ে হাঁপাচ্ছে। বাক্সটা টানতে গিয়ে কাঁধটা টনটন করে উঠেছে, আর বেডিংটা টেনে আনতে আনতে শাড়ির আঁচলটা ফেঁসে গিয়েছে।

একই উদ্বেগ আর একই প্রশ্নে ছটফট করে বিজন বসুর মন। চিঠি পেয়েছে অনিমা।

রবিবার রাত্রি দশটার মধ্যে বিজনের বাড়ি পৌঁছে যাবার কথা। অনিমা বেচারী না খেয়ে অপেক্ষা করবে, তারপর রাগ করে খাবেই না, তারপর দুশ্চিন্তা শুরু করবে, আর সারা রাত জেগে ভোর করে দেবে। মানুষের সমস্যা ও অসুবিধা আর ঝঞ্ঝাটের কিছুই বুঝবে না, অথচ রাগ করবে, তাকেই বলে স্ত্রী।

আচমকা একটা চাঞ্চল্য, যেন পোড়া স্টেশনের চেহারাটা হঠাৎ ছটফট করে উঠেছে। এখানে-ওখানে জটলা বেঁধে যেসব যাত্রী বসে ছিল, তারা প্রায় একসঙ্গে উঠে পড়ে পর-মুহূর্তে নানা দিকে ছুটে চলে গেল। খেতের আলোর উপর দিয়ে, মাঠের উপর দিয়ে, আর কেউ বা আকাটা ভুট্টার শুকনো-মরা ঝোপঝাড়ের ভিতর দিয়ে পালিয়ে গেল।

স্টেশন-মাস্টার আস্তে আস্তে উঠে এসে বিজনের মুখের দিকে তাকিয়ে তাঁর দু'চোখের চাহনিকে একেবারে উত্তপ্ত করে দিয়ে ধমক দেন ঃ "কি জনাব, এখানে কি মরবার জন্য দাঁড়িয়ে আছেন?"

একটু দূরে দাঁড়িয়ে থাকলেও সুলেখা সরকার স্টেশন-মাস্টারের এই বিচিত্র ধমক শুনতে পায়। শঙ্কিতভাবে এগিয়ে আসে সুলেখা। স্টেশন-মাস্টার বলেন, "আপনাকেও বলছি, শিগগির এখান থেকে সরে পড়ুন!"

"কেন? কিসের বিপদ?"

"আসছে পিউনিটিভ পুলিস, তাদের পিছনে আসছে টমি আর টমিগান। দানাপুর ক্যান্টনমেন্টের সেই খুনে চেশায়ারকে এই দিকে লেলিয়ে দেওয়া হয়েছে।"

বিজন বলে, "কিন্তু আমি তো কোন পোলিটিক্যাল নই।"

সুলেখা ব্যস্তভাবে বলে, "আমিও নই।"

"কে ওসব শুনবে আর বুঝবে বলুন? আপনি গ্রেপ্তার হবেন, আর আপনিও গ্রেপ্তার হবেন, হাঙ্গামার লীডার বলে আপনাদের দুজনকেই ওরা সন্দেহ করবে।"

ভয়ে সুলেখার মুখ ফেকাসে হয়ে যায়, আর বিজন বসুও তার গম্ভীর চোখ ধোঁয়াটে করে ভাবতে থাকে।

চেঁচিয়ে ওঠে সুলেখা, "কিন্তু যাব কোথায়? ট্রেন নেই, ঘর নেই, এক গেলাস জলও নেই...একটা কুলি পর্যন্ত নেই।"

বিজন বলে, "তার চেয়ে গ্রেপ্তার হওয়াই ভালো।"

সুলেখা ভ্রূকুটি করে, "বাঃ, বেশ কথা বললেন। আপনি পুরুষমানুষ, আপনার পক্ষে যতটা সহজে গ্রেপ্তার সহ্য করা সম্ভব, আমার পক্ষে কি...।"

"না, আপনাকে গ্রেপ্তার হতে আমি বলছি না।"

স্টেশন-মাস্টার বললেন, "দেখুন, আপনারা যদি রাজি থাকেন, তবে আমিই পুলিসকে একটা মিথ্যা কথা বলে দিতে পারি, যার ফলে আপনারা দুজনেই রেহাই পাবেন, আর এখান থেকে প্রায় আধ মাইল দূরে ইনস্পেকশন বাংলোতে অন্তত আজকের দিন আর রাতটা থাকবার পারমিট পেয়ে যাবেন।"

সুলেখা বলে, "কাইণ্ডলি তাই করুন মাস্টারমশাই।"

গঙ্গার কিনারায় অনেকক্ষণ আগে কয়েকটা স্টিমলঞ্চের ধোঁয়া দেখা গিয়েছিল। তারপর দেখা গিয়েছিল—বালিয়াড়ির উপর দিয়ে যেন একটা ধুলোর আঁধি স্টেশনের দিকে আস্তে আস্তে এগিয়ে আসছে। এখন দেখা যাচ্ছে, বন্দুকধারী দেশী পুলিসের একটা দল, এবং তাদের পিছনে টমিগান আর রাইফেল নিয়ে লালমুখো গোরা পল্টনের তিনটে ঝাঁক মার্চ করে আসছে।

স্টেশন-মাস্টার বলেন, "ওরা আজকের সারাদিন আর রাত এখানেই ক্যাম্প করবে। কী যে কাণ্ড হবে ভগবান জানেন!"

"খুব বেশি ভয়ের ব্যাপার হবে বোধ হয়?"

"তা আর বলতে! তবে এ তল্লাটের সব গাঁয়ের মেয়েরা দূর গাঁয়ে পালিয়ে গিয়েছে, এই যা রক্ষা।"

শিউরে ওঠে সুলেখা সরকারের গলার স্বর, "আপনি আমার অবস্থাটা ভেবে দেখুন মাস্টারমশাই।"

"আমি ভেবেছি বলেই তো মনে মনে একটা মিথ্যে কথা ঠিক করে রেখেছি, ঘাবড়াবেন না।"

বিজন বলে, "আর আমার কথাটাও একটু...।"

"ভেবেছি, আপনাদের দুজনের কথাই ভেবেছি। ঘাবড়াবেন না। এই আজকের দিন আব রাতটা কোনমতে যদি ইনস্পেকশন বাংলোতে একটা ঠাঁই পেয়ে যান, তা হলে কালকেব জন্য আর চিন্তা নেই।"

"কাল ট্রেন পাওয়া যাবে তো?"

"পাবেন, কাল সকাল দশটাতেই পাবেন। ম্যাজিস্ট্রেট নিজে সামনে দাঁড়িয়ে লাইন মেরামতের তদারক করছেন।"

পুলিসের দলটা স্টেশনের কাছে এসে পড়েছে। স্টেশন-মাস্টার ব্যস্তভাবে প্রশ্ন করেন, "আপনারা বোধহয় কেউ কারও আত্মীয় নন?"

সুলেখা আর বিজন একসঙ্গে উত্তর দেয়, "না।"

'আপনাদের মধ্যে কোন চেনাচেনিও বোধহয় আগে ছিল না?"

সুলেখা ও বিজন একসঙ্গে উত্তর দেয়, "না।"

পুলিসের দল প্ল্যাটফর্মের উপর উঠে ঝুপঝাপ করে বন্দুক রাখে। শত শত ধুলোমাখা শক্ত বুট মচমচ খটখট করে। প্ল্যাটফর্মটাই থরথর করতে থাকে। গ্যাঁটগ্যাঁট করে একজন পুলিস অফিসার বিজন বসু আর সুলেখা সরকারের কাছে এগিয়ে এসে চ্যালেঞ্জ করেন, "কাঁহাসে আতা, কাঁহা যানা ; কৌন্ হ্যায় আপলোগ?"

স্টেশন-মাস্টার বলেন, "এঁরা স্ট্র্যাণ্ডেড প্যাসেঞ্জার, হাসব্যাণ্ড অ্যাণ্ড ওয়াইফ।"

চমকে ওঠে সুলেখা। চমকে ওঠে বিজন। এবং চমকে উঠলেও দুইজনেই চুপ করে দাঁড়িয়ে আর তাকিয়ে থাকে। স্টেশন-মাস্টারের ডাহা মিথ্যা কথাটা যেন আচমকা একটা বিশ্রী বিস্ময়ের আঘাত দিয়ে দুজনকেই ক্ষণিকের মতো বোবা করে দিয়েছে।

স্টেশন-মাস্টার বলেন, "এদের জন্য একটা পারমিট লিখে দিন মিস্টার অফিসার, যাতে অন্তত চব্বিশ ঘণ্টা এঁরা এ- 'লপুর বাংলোতে থাকতে পারেন।"

পুলিস অফিসার ভ্রূকুটি করেন, "সো নেহি হো সকতা। ইনস্পেকশন বাংলোতে এখন জোর সিকিউরিটি চলছে। কাল সকালে ম্যাজিস্ট্রেট এসে ওখানে থাকবেন। একেবারে অজানা অচেনা লোককে ওখানে...।"

স্টেশন-মাস্টার অনায়াসে আবার একটা ডাহা মিথ্যাকে এক গাল হেসে এলিয়ে দিলেন : "এরা আমার জানা লোক, ভেরি ইনোসেন্ট, পিওর ননপেট্রিয়ট।"

সামান্য একটু ভেবে বুক-পকেটের বই থেকে পারমিটের ফর্ম বের করেন অফিসার · "নাম বলুন।"

"বিজনকুমার বসু।"

"ফর মিস্টার অ্যাণ্ড মিসেস বসু।" পারমিট সই করলেন অফিসার এবং স্টেশন-মাস্টার সেই পারমিট হাতে লুফে নিয়ে ধন্যবাদ জানালেন, "মেনি মেনি থ্যাংকস্ স্যার।"

চেশোয়ারের ঝাঁক তখন লাল-মুখ আর মদো চোখ নিয়ে তীব্র শিসের উল্লাস ছড়াতে ছড়াতে প্ল্যাটফর্মের কাছে এসে পড়েছে। স্টেশন-মাস্টার বিজনের হাতে পারমিটটা গুঁজে দিয়ে চেঁচিয়ে ওঠেন, "এইবার শিগগির সরে পড়ুন।"

সুলেখা বলে, "আমার এই জিনিসপত্র!"

স্টেশন-মাস্টার উত্তর দেন, "সরি ম্যাডাম, কুলি পাওয়া যাবে না।"

বিজন বলে, "আর দরকার নেই কুলির। আপনি শুধু একটা বাক্স হাতে নিন, আর বাকিগুলো...।"

স্টেশন-মাস্টার বলেন, "ওই দেখুন, ওই যে সোজা একবালপুর যাবার রাস্তা।"

সুলেখার হাতে ছোট একটি বাক্স। বিজনের কাঁধে দুটো বেডিং আর হাতে একটা বাক্স।

প্ল্যাটফর্ম থেকে নেমে পথের উপর এসে পড়তেই হাঁপাতে হাঁপাতে হেসে ফেলে বিজন। হেসে ফেলে সুলেখা।

বিজন বলে, "দেখলেন তো, বিপদে পড়লে মানুষের কী দশা হয়!"

"খুব দেখছি। জীবনে কখনও এমন বিপদে পড়িনি।"

"বাংলোতে একবার পৌঁছতে পারলে বাঁচি।"

"হ্যাঁ, কম নয় তো, পুরো আধ মাইল পথ! তবু, হেঁটে গড়িয়ে কোনমতে পার হতে পারলেই বিপদটা কেটে যায়।"

সুলেখা আবার হেসে ফেলে, বিজনও দম টেনে হাসে। যাবার ট্রেন নেই, থাকবার আশ্রয় নেই, গ্রেপ্তারের ভয় আছে, পুলিস আর মিলিটারির হাতে ভয়ংকর অপমানের ভয় আছে, নানাদিকে হাঙ্গামার আগুন আছে, তেষ্টা পেলে জলও পাওয়া যায় না। এই পৃথিবীটা যেন হঠাৎ দুটি জীবনের উপর নির্মম হয়ে উঠেছে। একই বিপদের গ্রাস থেকে দূরে সরে গিয়ে বাঁচবার জন্য দুজন পথিক একই সঙ্গে চলেছে! চেনাজানা নেই, আত্মীয়তাও নেই, এই দুটি মানুষের মনে আর মুখে তবু হাসি ফুটে উঠেছে।

বিপদটাই যেন ভয় হারিয়েছে। পথের পাশে বড় বড় বট, ছায়াও যথেষ্ট আছে। ছায়ার কাছে এসে বোঝা নামিয়ে একটু জিরোবার জন্য যখন দাঁড়ায় দুজনে, তখনও কথায় কথায় ও আলাপে আলাপে অবাধ হাসির রোল ঝরে পড়ে।

সুলেখা বলে, "ট্রেনের কামরা থেকে ওই বাক্সটা নামাতে গিয়ে আমার কোমরের কাছে হাড়টা যেন কট করে বেজে উঠল, আর ঘাড়টাও টনটন করে উঠল।"

বিজন সিগারেট ধরায় : "আপনার শিক্ষা যা হোক হয়েই গিয়েছে। আমার শিক্ষাটা এইবার শুরু হয়েছে এবং বেশ বোঝাচ্ছে।"

"কি হয়েছে?"

"বাঁ হাতটা মচকে গিয়ে এখন টনটন করছে।"

বিপদের ব্যথাকে দুজন সমান ভাগ করে নিয়েছে। তাই সমবেদনার কোন প্রশ্ন এখানে নেই। সুলেখার কোমরের হাড় খট করে বেজে উঠলেও দুজনে হাসে। আর, বিজনের বাঁ হাতটা মচকে গিয়ে টনটন করতে আরম্ভ করলেও দুজনে হাসে।

একবালপুরের ইনস্পেকশন বাংলো। ফটকের দুপাশে দুটি রোগা ঝাউ আর মাঝখানে দাঁড়িয়ে বন্দুক-কাঁধে এক সান্ত্রী। কাঁটাতারের বেড়া দিয়ে বাংলোর চারটে দিক এঁটে দেওয়া হয়েছে। ম্যাজিস্ট্রেটের দুই কেরানী টাইপরাইটার আর ফাইল নিয়ে বারান্দার উপর অফিস বসিয়েছে। দুজন গোয়েন্দা অফিসার দুটি কামরার দরজায় দাঁড়িয়ে আছেন। পারমিট দেখে মিস্টার অ্যাণ্ড মিসেস বসুকে তাঁরা ভিতরের দিকে ওই দক্ষিণের ছোট ঘরটিতে জায়গা নেবার অনুমতি দিয়ে দিলেন। ঘরে ঢুকেই সুলেখা সরকার এক গেলাস জল খেয়ে হাঁপ ছাড়ে, আর চায়ের সন্ধানে বিজন বসু কিচেনে গিয়ে খানসামার সঙ্গে কথা বলে ঘরে ফিরে আসে।

দুঃসহ এক অস্বস্তির জ্বালায় চিড়বিড় করে ওঠে সুলেখা সরকারের গলার স্বর আর কথাগুলিও : "আপনি বাইরে যান।"

"কেন?"

"কেন আবার কী? কাণ্ডজ্ঞান নেই আপনার?"

বিজন বসুও ভ্রূকুটি করে তিক্ত স্বরে বলে, "আমার যথেষ্ট কাণ্ডজ্ঞান আছে, আপনার এক বিন্দুও নেই।"

"আপনাকে ভদ্রলোক বলে মনে করেছিলাম, এখন সন্দেহ হচ্ছে...।"

"আমারও ভুল ভেঙে গিয়েছে, আমার মনে হয় আপনি একজন...সেই রকম ভয়ানক কিছু হবেন।"

"আপনি বাইরে যাবেন কি না বলুন। না, এইরকম অসভ্যের মতো উপদ্রব করবেন?"

"আপনি বাইরে যাবেন কি না বলুন, না, বেহারার মতো আমাকে ট্রাবল দেবেন?"

"আমি তো এই ঘরেই থাকব।"

"আমিও তো থাকব।"

"তা হলে পুলিস ডাকতে হয়।"

"আমিই ডেকে আনছি।"

খানসামা এসে একটা বড় খাতা হাতে নিয়ে ঘরের দরজায় দাঁড়িয়ে সেলাম জানায় : "নাম ও ঠিকানা লিখে দিন সাহেব।"

খাতাটা হাতের কাছে টেনে এনে বিজন বসু কলম তুলতেই খানসামা বলে, "পারমিটের নম্বরটাও নামের পাশে লিখে দেবেন সাহেব।"

পারমিট? হ্যাঁ, একটা ফর্মে পুলিস অফিসারের সই-করা পারমিট নামে একটা কাগজের টুকরো বিজন বসুর পকেটের মধ্যে এখনও রয়েছে। পারমিটটা যেন গোপন আড়ালে বসে এতক্ষণ ধরে সুলেখা আর বিজনের এই তিক্ত তপ্ত ও রূঢ় ঝগড়া, এবং ঘৃণা ও সন্দেহের তেজ আর মেজাজগুলিকে চুপ করে দেখছিল। এবং ঠিক বিটপুরের সেই স্টেশন-মাস্টারের মতো মুখ করে মাঝে মাঝে এক গাল হাসি হাসছিল। ওই পারমিট এই সংসারের একটা ডাহা মিথ্যার হুকুমনামা! তবু বিজন বসু আর সুলেখা সরকার নামে দুটি বিপন্ন জীবনকে বাঁচিয়ে দিয়েছে আর আশ্রয় জুটিয়ে দিয়েছে এই পারমিট।

ঢালাও অর্ডার দিয়েছেন ম্যাজিস্ট্রেট—স্টেশনে, ধর্মশালায়, রেল লাইনের পাশে, হোটেলে এবং সরাইয়ে, যাকে দেখবে তাকে গ্রেপ্তার করা চাই। কোন ওজর গ্রাহ্য করা হবে না। রেহাই পেতে পারে শুধু তারা, যাদের সঙ্গে মেয়েছেলে থাকবে। তা-ও আবার যে-কোন মেয়েছেলে হলে চলবে না। শুধু আপন মা আর আপন স্ত্রী। তা-ও আবার পুলিসের জানা কোন বিশেষ ব্যক্তির কনফারমেশন থাকা চাই যে, সত্যিই আপন মা আর আপন স্ত্রী। নইলে পুরুষ আর স্ত্রীলোক, দুজনকেই গ্রেপ্তার করতে হবে।

নীরবে ম্যাজিকের কলের মানুষের মতো কলম চালিয়ে বাংলোর রেজিস্টারে পরিচয় লিখে সই করে বিজন বসু। বিজন বসু আর মিসেস বসু। এক বিচিত্র জালিয়াতির দলিল হয়ে গেল এই রেজিস্টার খাতাটা ; কিন্তু উপায় নেই, এই মিথ্যা পরিচয়ের পাশে পারমিটের নম্বরটিও বসিয়ে দিতে হয়।

সুলেখা সরকারও বিবর্ণ মুখে খড়ের পুতুলের মতো স্তব্ধ হয়ে বসে দেখতে থাকে।

আর, খানসামা চলে যেতেই দুজনেরই মূর্তিদুটো যেন ভয়ে ও লজ্জায় হাঁসফাঁস করতে থাকে। বুঝতে পারে সুলেখা, অন্তত আজকের মতো এই ঘর থেকে লোকটাকে তাড়িয়ে দেবার অধিকার নেই। বিপদ কেটে যায়নি। শুরু হল বিপদ ; আর এই তো সবচেয়ে কঠোর আর ভয়ানক বিপদ। একটা গোখরো সাপ ঘরে থাকলে এর চেয়ে কম ভয় নিয়ে থাকা যায়। হাত তুলে কপাল টিপে মুখ ফিরিয়ে বসে থাকে সুলেখা। সুলেখার বুকের ভিতরটা নীরবে আর্তনাদ করে ওঠে, রক্ষা কর।

বিজন বসুর দু'চোখের দৃষ্টিটাও শঙ্কিত হয়ে থরথর করে। এই ঘরেই আজ থাকতে হবে ;

কিন্তু থাকা যে কোনমতেই উচিত নয়। ওই রকম একটা হিংস্র স্বভাবের মেয়েমানুষের এত কাছে চব্বিশ ঘণ্টা বসে থাকাই যে একটা বিশ্রী বিপদ। যে-কোন একটি মিথ্যা কথা চেঁচিয়ে বলে দিয়ে যে-কোন মুহূর্তে বিজনের জীবনটাকে ভয়ানক অপমানের মামলায় জড়িয়ে দিতে পারে এই রকমেরই মেয়েমানুষ, যে আজ একটা সামান্য স্বার্থের লোভে অনায়াসে নিজেকে মিসেস বিজন বসু করে দিয়ে এখন যে জানে কোন্ নতুন মতলবের স্বপ্ন দেখছে। এই বিপদের চেয়ে গ্রেপ্তারের বিপদ আর মিলিটারির হাতে মার খাওয়ার বিপদ ভালো ছিল।

সুলেখা বলে, "আপনি একটু বাইরে যান।"

"কেন?"

"আমি একবার বাক্স খুলব।"

ব্যস্তভাবে এবং একটা সন্দেহে চমকে উঠে নিজেরই গায়ের পাঞ্জাবির পকেটে হাত দেয় বিজন। নিশ্চিন্ত হয়, না, চাবিটা ঠিকই আছে, চুরি হয়নি।

দুটি চামড়ার বাক্স আর দুটি বেডিং তখন মেঝের উপর জড়াজড়ি করে পড়ে ছিল। বিজন উঠে গিয়ে নিজের বাক্সটাকে টেনে একপাশে সরিয়ে দেয়, বাক্সের তালা বন্ধ আছে কি না দেখে নিয়ে তারপর ঘরের বাইরে চলে যায়।

সুলেখা উঠে এসে দরজা বন্ধ করে, এবং পনর মিনিট পরে ঘরের দরজা খোলা দেখতে পেয়ে ব্যস্তভাবে উদ্বিগ্ন চোখ নিয়ে ঘরের ভিতরে এসে ঢোকে বিজন এবং নিজের বাক্সটার দিকে তাকিয়ে বলে, "আপনি একটু বাইরে যান।"

সুলেখার চেহারাটা বদলে গিয়েছে। এবং ঘরের ভিতরের চেহারাটাও। ক্যাম্পখাটের উপর একটা নিংড়ানো ভিজে শাড়ি স্তূপ হয়ে পড়ে আছে। পাশের স্নানের ঘরের ভিতর থেকে সাবানের গন্ধ এসে এই ঘরের ভিতরেও ছড়িয়েছে। যে নতুন একটা নীল রঙের তাঁতের শাড়ি পরেছে সুলেখা, তারও একটা গন্ধ আর খসখস শব্দ ঘরের মধ্যে ফিসফিস করছে। সুলেখার হাতে মাঝারি সাইজের একটা ভেলভেটের বাক্স। দেখেই মনে পড়ে বিজনের, অণিমারও এইরকমের একটা ভেলভেটের বাক্স আছে, যে বাক্সে অণিমার তোলা গয়নাগুলি থাকে।

ভেলভেটের বাক্সটাকে হাতে নিয়ে আঁচলের আড়াল করে ঘরের বাইরে বারান্দার উপর গিয়ে দাঁড়ায় সুলেখা। ঘরের ভিতরে দাঁড়িয়ে সাজ বদল করে বিজন। বাক্সের ভিতর থেকে করকরে নোটের তাড়া বের করে গুনতে থাকে। সাতশো নব্বই টাকা, ঠিকই আছে। চাবি দিয়ে বাক্স বন্ধ করে নিয়ে ঘরের দরজা খুলে দেয় বিজন।

সুলেখা এসে ঘরে ঢুকেই নিজের বাক্সের দিকে তাকায়, তারপর বিজনের দিকে একবার তাকিয়েই মুখ ফিরিয়ে নেয়। সুলেখার চোখের দৃষ্টিটা যেন একটা বিরক্তি সহ্য করছে। আঃ, যেন বরযাত্রী যাচ্ছে, লোকটা সিল্কের পাঞ্জাবি আর ফরাসডাঙ্গা ধুতি পরেছে!

চব্বিশ ঘণ্টার জন্য পারমিট, তার মধ্যে ছটি ঘণ্টা এরই মধ্যে পার হয়ে গিয়েছে। রাতটা ভোর হতে আরো বারো ঘণ্টা। তা হলে দাঁড়াল গিয়ে আঠারো ঘণ্টা। তারপর আর ছ'ঘন্টার বেশি নয়, পারমিটের মেয়াদ ফুরিয়ে যাবে এবং এই কুৎসিত বিপদের কারাগার থেকে মুক্তি পেয়ে যাবে দুজনেরই প্রাণ। স্টেশন-মাস্টার বলেছেন, সকাল দশটাতেই নতুন ট্রেন চলতে শুরু করবে।

খানসামা মাঝে মাঝে দরজার কাছে আসে, ভিতরে ঢুকে খাবার দিয়ে চলে যায়। দুপুর থেকে সন্ধ্যা পর্যন্ত শুধু এই চাঞ্চল্য ছাড়া ঘরের মধ্যে আর কোন চাঞ্চল্য একটি শব্দও করেনি। মুখ ঘুরিয়ে যে যার চা আর লাঞ্চ ঘরের দুই দিকে দুই ভিন্ন টেবিলের কাছে বসে খেয়েছে। ভয় ঘৃণা সন্দেহ আর অস্বস্তির দুটি মূর্তি একেবারে বোবা হয়ে এই ছ'ঘন্টার নির্বাসন সহ্য করছে।

আরও ভয়ানক তীব্র ভয় ঘৃণা সন্দেহ আর অস্বস্তি নিয়ে ঘনিয়ে উঠল রাতটা। পারমিটের

ডাহা মিথ্যার শাসনে দুজনের কেউ ঘর থেকে বাইরে ছুটে যেতে পারে না। দরজাটা ভেজিয়ে রাখতেও হয়। ঘরের ভিতর একটি মাত্র ক্যাম্পখাট, কী কদর্য একটা ঠাট্টা!

ঘরে সারারাত আলো জ্বলে ; চেয়ারের উপর বসে সারারাত ধরে লেস বোনে সুলেখা। আর, নিজের বাক্সের উপর বসে সারারাত বই পড়ে বিজন।

কাক ডাকে। ভোর হয়। বাংলোর চারদিকে নানারকম গম্ভীর আর তীব্র শব্দের ব্যস্ততা হৈ-হৈ করে ওঠে। ম্যাজিস্ট্রেট এসেছেন। ঘরের দরজার বাইরে বারান্দার উপর এসে হাঁপ ছাড়ে বিজন আর সুলেখা। সারা রাতের নিস্তব্ধতা যেন শ্মশানের ইঁদুরের মতো ওদের দুজনের প্রাণের হাড়মাংস কুরে কুরে খেয়েছে।

রোগা ঝাউয়ের মাথায় ভোরের আলো পড়েছে। হেসে ওঠে সুলেখার ভয়ার্ত মুখটা। বিজনের মুখটাও হঠাৎ হাসি-হাসি হয়। সিগারেট ধরায় বিজন।

কথা বলতে গিয়ে হেসে ফেলে সুলেখা : "আর চার ঘন্টা পরেই নতুন ট্রেন চলবে।"

বিজন হাসে : "হ্যাঁ, চা খেয়েই আমাদের তৈরি হয়ে যাওয়া উচিত—কি বলেন?"

"নিশ্চয়।"

গোয়েন্দা অফিসার এসে সামনে দাঁড়ান : "আপনারা কি আজকের প্রথম ট্রেনে যাবার জন্য আশা করে আছেন?"

বিজন বলে, "হ্যাঁ।"

গোয়েন্দা অফিসার বলেন, "সে আশা ছেড়ে দিন।"

"কেন?"

"প্রথম ট্রেনে শুধু করেঙ্গে ইয়া মরেঙ্গেরা যাবে।"

"তার মানে?"

"ডোন্ট ইউ নো, কাল সারা দিন আর রাত ধরে চারটে গ্রামকে কর্ডন করে দেড় হাজার লোককে গ্রেপ্তার করা হয়েছে? ওদেরই আজ প্রথম ট্রেনে চালান করতে হবে।"

'আমাদের কী উপায় হবে?"

"পরের ট্রেনের অপেক্ষায় থাকুন।"

"সে ট্রেন কখন ছাড়বে?"

"আবার কাল সকাল দশটায়।"

সুলেখা আতঙ্কিতের মতো বলে, "কিন্তু আমাদের পারমিটে যে আর ছ' ঘণ্টার বেশি থাকবার অর্ডার নেই।"

গোয়েন্দা অফিসার কিছুক্ষণ কি যেন ভাবেন। তারপর আশ্বাস দিয়ে বলেন, "আরও চব্বিশ ঘন্টার জন্য পারমিট আমি দিতে পারি ; কিন্তু তার আগে আপনাদের জিনিসপত্র সার্চ করব।"

"করুন।" কথাটা বলেই মনে মনে শিউরে ওঠে বিজন। বাক্সের ভিতরে যে অণিমার লেখা এক গাদা চিঠি আছে। সুলেখার মুখ ফ্যাকাসে হয়ে যায়। বাক্সের ভিতরে শুধু নির্মলেন্দুর চিঠিগুলি নয়, বিয়ের দিনের ফটোটাও আছে—নির্মলেন্দু সরকার আর সুলেখা সরকার। সার্চ করলে যে এই মুহূর্তে ধরা পড়ে যাবে পারমিটের ডাহা মিথ্যা, আর বাংলোর রেজিস্টারে বিজন বসু নামে এই ভদ্রলোকের নিজের হাতে লেখা একটা ভয়ংকর পরিচয়ের জালিয়াতি।

গোয়েন্দা অফিসার পারমিট সই করতে করতে হাসেন : "বুঝতে পেরেছি, থাক্, আর বাক্স খুলতে হবে না। আপনাদের জিনিসপত্র সার্চ করে আমার কোন লাভ হবে না। গলার একটি আওয়াজ শুনেই আমরা বুঝতে পারি, কারও বাক্সের ভিতরে সিডিশন রেবেলিয়ন আর কনস্পিরেসির মাল আছে কি না আছে।"

ডাহা মিথ্যেটাই বেঁচে গেল। হাঁপ ছেড়ে আবার হেসে ওঠে সুলেখা। নির্বাসনের আরও চব্বিশ ঘন্টা মেয়াদ বেড়ে গেল, তবু বিজনের গম্ভীর মুখে নতুন করে হাসি ফুটে ওঠে।

সুলেখা বলে, "ভয় হচ্ছে একটা অসুখে না পড়ে যাই। যা খাওয়া-দাওয়ার ছিরি। আমি ওই সব আধসেদ্ধ হাবি-জাবি সহ্য করতে পারি না।"

"ও, তা হলে তো আপনার খুব একটা কষ্ট গেছে।"

"আর আপনার বুঝি খুব একটা আরাম গেছে?"

"মোটেই না, ঘুমোতে না পারলে আমার যে কী দশা হয় জানেন না। আমারও ভয়, ঘুমোতে না পেরেই অসুখে পড়ে যাব।"

"আপনি ঘুমিয়ে নিলেই তো পারতেন।"

"যাক গে, বিপদে পড়লে তো এমনিতেই চোখের ঘুম ছুটে যায়, তার ওপর যদি আবার...।"

বারান্দার উপরে এক টেবিলের দু'দিকে দুই চেয়ারে বসে চা খায় বিজন বসু আর সুলেখা সরকার।

বিজন বলে, "যাই এবার, মাঠে মাঠে একটু বেড়িয়ে আসি।"

"বাঃ" চেঁচিয়ে ওঠে সুলেখা, "আমি বুঝি একা এই ঘরে পড়ে থাকব?"

"থাকুন না, এই কিছুক্ষণ। আধ ঘন্টারও বেশি হবে না, তার মধ্যেই আমি ফিরে আসছি।"

"আমিও যাব।"

"আপনার না যাওয়াই ভালো। বুঝেছেন তো, কি বিশ্রী হাঙ্গামা চলছে, তার ওপর পুলিস ও মিলিটারি হন্যে হয়ে ছুটোছুটি করছে।"

চলে গেল বিজন। গম্ভীর হয়ে একা ঘরে কিছুক্ষণ বসে থেকে সুলেখার হাত-পাগুলি যেন রাগ করে ওঠে। কী বিশ্রী হয়ে রয়েছে ঘরের চেহারাটা! সাবান, চিরুণী, তেল, তোয়ালে, ছাড়া-কাপড়-জামা, লেস আর বই—এলোমেলো হয়ে আবর্জনার মতো পড়ে আছে। ঘরের মিররে ধুলো। ফুলদানিতে ফুল নেই। টুকটাক করে হাত চালিয়ে ঘরটাকে সুশ্রী করে তুলতে থাকে সুলেখা।

এ কি? ভদ্রলোকের সত্যিই কোন কাণ্ডজ্ঞান নেই। বাক্সটার তালা খোলা হয়ে পড়ে আছে। সার্চ করবার কথা শুনে সেই যে বাক্সটা খুলেছিলেন ভদ্রলোক, তারপর বন্ধ করতে ভুলেই গেছেন।

আঃ, কত দেরি করছেন ভদ্রলোক! একঘন্টা তো পার হয়ে গিয়েছে। পুলিস আর মিলিটারি হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে, কিন্তু ভদ্রলোক বোধহয় মনে করেছেন, ওঁকে বুঝি মুখ দেখেই ওরা ছেড়ে দেবে।

পুরো দুটি ঘন্টা কোথায় কোন্ মাঠের কোন্ বটের ছায়ায় ঘুরে ঘুরে ক্লান্ত হয়ে যখন বাংলোর ঘরের কাছে এসে দাঁড়ায় বিজন, তখন সুলেখার রাগ চরমে উঠে বসে আছে : "আপনার সত্যিই কোন কাণ্ডজ্ঞান নেই।"

"কি হলো?"

"আমি তো ভেবে কোন কূলকিনারা পাচ্ছিলাম না। মানুষটা গ্রেপ্তার হলো, না, অন্য কোন বিপদে পড়ল!"

"যাক, আপনি খাওয়া-দাওয়া সেরে নিয়েছেন তো?"

"তার মানে?"

"এটা আপনি কিন্তু খুবই অন্যায় করলেন ; আমার অপেক্ষায় না থেকে খেয়ে নিলে ভালো করতেন।"

খানসামা খাবার নিয়ে আসে। কিন্তু খাবার খেতে বোধহয় আরও দেরি করতে চায়

সুলেখা। সুলেখা বলে, "আপনি আগে খেয়ে নিন।"

খেতে খেতে বিজন বলে, "আপনি এত কাশছেন কেন? খুব ঠাণ্ডা লাগিয়েছেন বোধহয়।"

"হ্যাঁ, ঠাণ্ডা একটু লেগেছে।"

"আপনার সঙ্গে কোনও কাশির ওষুধ আছে?

"না।"

"আমার সঙ্গে আছে।"

খাবার পালা শেষ হবার পর আবার লেস ধরে সুলেখা, আর বইয়ের পাতা খোলে বিজন ; কিন্তু সুলেখার লেস-বোনা একটা ঘরও এগোয়ে না, আর বিজনের বই-পড়া একটা পাতাও এগোয় না। বাংলোর এই ছোট ঘরটা যেন ছোট নদীর বুকের মতো কলস্বরে বাজতে থাকে। গল্প করে সুলেখা আর বিজন, সেই সঙ্গে কথাগুলিও নানা বিস্ময়ের ছোঁয়ায় মাঝে মাঝে হেসে ওঠে আর হাসিয়ে দেয়।

সুলেখা বলে, "ডাক্তার আমাকে ঘুমের ওষুধ খেতে বলেছে, কিন্তু আমি গ্রাহ্যই করি না। এই রকমই দিনরাত বকবক করে বাড়ির মানুষকে জ্বালাই।"

বিজন বলে, "আমি ঘুম ছুটিয়ে দেবার ওষুধ খুঁজছি। কিন্তু ওষুধ পাই না। এদিকে অফিসের কাগজপত্রের ফাইল টেবিলের উপর জমে পাহাড় হয়ে উঠেছে। কাজ শেষ করবার সময়ই পাই না।"

সন্ধ্যার আঁধার দেখা দিতে থাকে। আর পাঁচ ঘন্টা এবং আরও পাঁচ ঘন্টার পর চারিদিকের নিরেট অন্ধকারের ভারে স্তব্ধ হয়ে গেল রাতটা।

কিন্তু সুলেখার চোখে কোন আতঙ্ক আর ভয় নেই। বিজনের চোখেও কোন সন্দেহ আর ঘৃণা নেই। সেই দুঃসহ অস্বস্তিও যেন সব জ্বালা হারিয়ে এবং একটু লজ্জা পেয়ে কোমল হয়ে গিয়েছে। ওই ভদ্রলোককে ভয় করবার কিছু নেই। ওই মহিলাকেও ভয় করবার কিছু নেই। আজ ওরা কেউ কারও বিপদ নয়। রাতটা এত স্তব্ধ হয়ে গেলেও একেবারে বিপদহীন হয়ে গিয়েছে।

বিজন বলে, "আমার একটা অনুরোধ শুনুন। আপনি বড্ড কাশছেন। আমার এই আলোয়ানটা কাছে রাখুন।"

সুলেখা চেঁচিয়ে ওঠে : "আপনি কি আজও সারারাত বই পড়ে কাটাবেন? অসুখের ভয়টা কি ভুলেই গেলেন?"

"না, আমি মেঝের উপরে বেডিং খুলে গড়িয়ে পড়ব। আমার জন্য ভাববেন না। কিন্তু...আপনি..ও কি, খাটের উপর শুধু বসে থেকে আর লেস বুনে রাত কাটাবেন?"

সুলেখা হাসে, "বলেছি তো আমার ঘুম সহজে আসে না। আপনি ভাববেন না। না ঘুমোলে আমার একটুও কষ্ট হয় না।...ও কি, আপনার হাতে কি হয়েছে?"

বিজন হাসে, "এই তো, সেই বাঁ হাতটা স্টেশন থেকে তিনটে বোঝা টেনে আনতে গিয়ে মচকে গিয়েছিল, মনে নেই?"

"খুব ব্যথা করছে?"

"খুব নয়, তবে নাড়তে পারছি না।"

ক্যাম্প খাটের উপর সুলেখার বাঁধা বেডিংটা এক দিকে পড়ে রয়েছে, তার উপর ওই ভদ্রলোকেরই গরম আলোয়ানটা পড়ে আছে। চুপ করে একমনে লেস বোনে সুলেখা, আর মাঝে মাঝে ঘরের আলোর দিকে একজোড়া নিশ্চিন্ত চোখের আলো ছড়িয়ে দিয়ে ভাবে, এই রকম অদ্ভুত দশাতেও মানুষ পড়ে!

ঘরের জানালা দিয়ে হু হু করে ঠাণ্ডা হাওয়া ঢুকছে। আলোয়ানটার দিকে না তাকিয়ে

শাড়ির আঁচল দিয়ে গলা জড়ায় সুলেখা।

কে জানে কত রাত হলো? ভোর হতে আর কতক্ষণ? মেঝের উপর টান হয়ে শুয়ে রয়েছেন ভদ্রলোক। মাঝে মাঝে ঠাণ্ডা হাওয়ায় শিউরে কুঁকড়ে যাচ্ছে ভদ্রলোকের ঘুমন্ত শরীরটা।

কী বিশ্রী অস্বস্তি! সুলেখার বুকের ভিতর থেকে যেন সব নিশ্চিন্ত নিঃশ্বাসের বাতাস ঠেলে উপরে উঠতে চাইছে একটা বিপদ। থরথর করে কেঁপে ওঠে সুলেখার হাতটা। ঘুমিয়ে আছেন ভদ্রলোক। কিছুই বুঝতে পারবেন না। আলোয়ানটা তুলে নিয়ে ভদ্রলোকের গায়ে ঢাকা দিলে কেমন হয়?

আলোয়ানটা হাতে তুলে নিয়ে উঠে দাঁড়ায় সুলেখা। কিন্তু এক পা এগিয়ে গিয়েই থমকে দাঁড়ায়।

পর-মুহূর্তে পিছিয়ে আসে। ছটফট করে ক্যাম্প খাটের উপর বসে সুলেখা। আলোয়ানটাকে তেমনি ব্যস্তভাবে খাটেরই এক দিকে ছুঁড়ে ফেলে দেয়। চুপ করে লেস বোনে আর কাকের ডাক শোনবার জন্য কান পেতে বসে থাকে সুলেখা।

কাকের ডাক ডেকেছে অনেকক্ষণ। বিছানা ছেড়ে উঠে দাঁড়িয়েছে বিজন। এবং এই ঘরের ভিতরই একটা ঘুমন্ত মূর্তির দিকে তাকিয়ে আশ্চর্য হয়ে গিয়েছে। ঘুমিয়ে পড়েছেন মহিলা, যিনি বলেছিলেন যে তাঁর চোখে ঘুম সহজে আসে না। সহজে কি এসেছে? ভয়ে লজ্জায় ও উদ্বেগে আধমরা হয়ে, আধপেটা খেয়ে আর লেস বুনে বুনে ক্লান্ত হয়েছে মানুষটা, তবেই না ঘুমে ঢুলে পড়েছে। ভাবতে লজ্জা পায় বিজন, ওই মহিলাকেই কাল রাতে কত না ভয় করতে হয়েছিল।

লেসের বোনা বুকের উপর তুলে আর দু'হাত দিয়ে জড়িয়ে ধরে বাঁধা বেডিং-এ মাথা রেখে ঘুমিয়ে পড়েছেন মহিলা। কানের একটা দুল খুলে গিয়েছে। মনে হয় ঘুমের ঘোরে চাপাপড়া খোঁপাটাকে এলোমেলো করে দিয়েছেন মহিলা, নইলে একগাদা চুল মহিলার মুখের উপর এভাবে লুটিয়ে পড়বে কেন?

একটা অস্বস্তি। অস্বস্তিটা যেন অদ্ভুত একটা মায়ার জ্বালায় ছটফট করছে। মহিলার সুন্দর মুখটার উপর যেন কালো সাপের মতো একটা উপদ্রব কিলবিল করছে, ওই এলোমেলো হযে লুটিয়েপড়া কতকগুলি চুলের গুচ্ছ। জানবে না, বুঝতেও পারবে না মানুষটা, ওর মুখের উপর থেকে ওই লুটিয়েপড়া এলোমেলো উপদ্রবগুলিকে সরিয়ে দিলে কেমন হয়?

পা টিপে টিপে আস্তে আস্তে এগিয়ে আসে বিজন। ছিঃ, সেই মুহূর্তে নিজের হাতটার এই বেহায়া দুঃসাহসের লজ্জায় শিউরে উঠে সরে যায়। মনটা উত্তপ্ত হয়ে যেন ধিক্কার দিতে থাকে। ভুল করে আজ নিজেই নিজের বিপদ হয়ে উঠেছে বিজন। সেই মুহূর্তে দরজা খুলে ঘরের বাইরের বারান্দায় এসে দাঁড়ায়।

ট্রেন ছাড়বার সময় হয়ে এলো। এই ট্রেনই কাটিহার হয়ে পার্বতীপুর চলে যাবে। বিটপুর স্টেশনে লোকের ভিড় দৌড়োদৌড়ি করে। তার উপর বেশ জোরে বৃষ্টি আরম্ভ হয়।

মেয়েদের কামরায় উঠে বসেছে সুলেখা সরকার। এই কামরার জানলার বাইরে দাঁড়িয়ে আছে বিজন। বিজন জায়গা পেয়েছে অন্য একটা কামরায়।

জানালা দিয়ে মুখ বের করে সুলেখা আস্তে আস্তে বলে, "আপনি এবার যান, আপনার কামরায় গিয়ে বসুন, বৃষ্টি পড়ছে যে।"

বিজন বলে, "যাচ্ছি।"

সব বিপদ কেটে গিয়েছে। কোন বিপদের সামান্য আঁচড়ও পড়েনি দুজনের জীবনে। এই মুহূর্তে একেবারে নিরাপদ পথে ছুটে চলে যাবে দুজনেই। কিন্তু, কী আশ্চর্য, এই শেষ দেখা আর শেষ কথা ঠিক হেসে উঠতে পারছে না।

বৃষ্টিটা আরও জোর করে এসেছে। দেখাদেখির মাঝখানে একটা ঝাপসা পর্দা নেমে এসেছে।

এইবার দৌড়ে গিয়ে নিজের কামরায় ঢুকে পড়বে বিজন। ট্রেন চলতেও শুরু করেছে। স্টেশনের ভিড়ের চিৎকারও জোরে বেজে ওঠে। তারই মধ্যে বেজে ওঠে দুজনের দুটি শেষ কথা।

বিজন বলে, "জানলা থেকে সরে বস, আর মাফলারটা ভালো করে গলায় জড়িয়ে নাও।"

সুলেখা বলে, "হাতের ব্যথাটাকে তুচ্ছ করো না। বাড়িতে পৌঁছেই গরম জলের সেঁক দিয়ে...।"

## অযান্ত্রিক

বিমলের একগুঁয়েমি যেমন অব্যয়, তেমনি অক্ষয় তার ঐ ট্যাক্সিটার পরমায়ু। সাবেক আমলের একটা ফোর্ড, প্রাগৈতিহাসিক গঠন, সর্বাঙ্গে একটা কদর্য দীনতার ছাপ। যে নেহাৎ দায়ে পড়েছে বা জীবনে মোটর দেখেনি, সে ছাড়া আর কেউ ভুলেও বিমলের ট্যাক্সির ছায়া মাড়ায় না।

দেখতে যদি জবুথবু, কিন্তু কাজের বেলায় বড়ই অদ্ভুতকর্মা বিমলের এই ট্যাক্সি। বড় বড় চাঁইগাড়ির পক্ষে যা অসাধ্য, তা ওর কাছে অবলীলা। এই দুর্গম অভ্রখানি অঞ্চলের ভাঙ্গাচোরা ভয়াবহ জংলীপথে, ঘোর বর্ষার রাত্রে, যখন ভাড়া নিয়ে ছুটতে সব গাড়িই নারাজ, তখন সেখানে অকুতোভয়ে এগিয়ে যেতে পারে শুধু বিমলের এই পরম প্রবীণ ট্যাক্সিটি। তাই সবাই যখন জবাব দিয়ে সরে পড়ে, একমাত্র তখনি শুধু গরজের খাতিরে আসে তার ডাক, তার আগে নয়।

ট্যাক্সিস্ট্যাণ্ডে সারি সারি জমকালো তরুণ নিউ মডেলের মধ্যে বিমলের বুড়ো ফোর্ড দাঁড়িয়ে দাঁড়িয়ে ঝিমোয়, জটায়ুর মতো তার জরাভার নিয়ে। বাস্তবিক বড় দৃষ্টিকটু। তালিমারা হুড, সামনের আর্শিটা ভাঙা, তোবড়ানো বনেট, কালিঝুলি মাখা পরদা আর চারটে চাকার টায়ার পটি লাগানো ; সে এক অপূর্ব শ্রী। পাদানিতে পা দিলে মাড়ানো কুকুরের মতো ক্যাঁচ করে আর্তনাদ করে ওঠে। মোটা তেলের ছাপ লেগে সীটগুলি এত কলঙ্কিত যে, সুবেশ কোন ভদ্রলোককে পায়ে ধরে সাধলেও তাতে বসতে রাজি হবে না। দরজাগুলো বন্ধ করতে বেশ বেগ পেতে হয়, আর যদিও বন্ধ হল তো তাকে খোলা হয়ে ওঠে দুঃসাধ্য। সীটের উপর বসলেই উপবেশকের মাথায় আর মুখে এসে লাগবে ওপরের দড়িতে ঝোলানো বিমলের গামছা, নোংরা গোটা দুই গেঞ্জি আর তেলচিটে আলোয়ান।

বিমলের গাড়ির দুরায়ত ভৈরবহর্ষ শোনা মাত্র প্রত্যেকটি রিক্সা সভয়ে রাস্তার শেষ কিনারায় সরে যায়। অতি দুঃসাহসী সাইকেলওয়ালারাও বিমলের ধাবমান গাড়ির পাশ কাটিয়ে যেতে বুক কাঁপে। রাত্রির অন্ধকারে এক-একবার দেখা যায়, দূর থেকে যেন একটা একচক্ষু দানব অট্টশব্দে হা হা করে তেড়ে আসছে ; বুঝতে হবে ঐটি বিমলের গাড়ি। একটি হেডলাইটের আলো নির্বাণপ্রাপ্ত। আলগা আলগা শরীরের গাঁটগুলো যে কোন সময়ে বিস্ফোরণের মতো শতধা হয়ে ছিটকে পড়তে পারে।

সবচেয়ে বেশি ধুলো ওড়াবে, পথের মোষ ক্ষ্যাপাবে আর কানফাটা আওয়াজ করবে বিমলের গাড়ি। তবু কিছু বলবার জো নেই বিমলকে। চটাং চটাং মুখের ওপর দু'কথা উল্টো শুনিয়ে দেবে—মশাই বুঝি কোন নোংরা কম্ম করেন না, চেঁচান না, দৌড়ন না? যত দোষ করেছে বুঝি আমার গাড়িটা!

কত রকমই না বিদ্রূপ আর বিশেষণ পেয়েছে এই গাড়িটা—বুড়ঢা ঘোড়া, খোঁড়া হাঁস, কানা ভঁইস! কিন্তু বিমলের কাছ থেকে একটা আদুরে নাম পেয়েছে এই গাড়ি—জগদ্দল। এই

নামেই বিমল তাকে ডাকে, তার ব্যস্ত-ত্রস্ত কর্মজীবনে সুদীর্ঘ পনেরটি বছরের সাথী এই যন্ত্রপশুটা, বিমলের সেবক, বন্ধু আর অন্নদাতা।

সন্দেহ হতে পারে, বিমল তো ডাকে, কিন্তু সাড়া পায় কি? এটা অন্যের পক্ষে বোঝা কঠিন। কিন্তু বিমল জগদ্দলের প্রতিটি সাধ-আহ্লাদ, আবদার অভিমান এক পলকে বুঝে নিতে পারে।

'ভারী তেষ্টা পেয়েছে, না রে জগদ্দল? তাই হাঁসফাঁস কচ্ছিস? দাঁড়া বাবা দাঁড়া।' জগদ্দলকে রাস্তার পাশে একটা বড় বটগাছের ছায়ায় থামিয়ে, কুঁয়ো থেকে বালতি ভরে ঠাণ্ডা জল আনে, রেডিয়েটরের মুখে ঢেলে দেয় বিমল। বগ বগ করে চার-পাঁচ বালতি জল খেয়ে জগদ্দল শান্ত হয়, আবার চলতে থাকে।

এ ট্যাক্সির মালিক ও চালক বিমল স্বয়ং। আজ নয়, একটানা পনের বছর ধরে।

স্ট্যাণ্ডের এক কোণে তার সব দৈন্য আর জরাভার নিয়ে যাত্রীর অপেক্ষায় দাঁড়িয়ে থাকে বুড়ো জগদ্দল। পাশে হালমডেল গাড়িটার সুমসৃণ ছাইরঙা বনেটের ওপর গা এলিয়ে বসে পিয়ারা সিং বিমলকে টিটকারি দিয়ে কথা বলে--'আর কেন, এ বিমলবাবু? এবার তোমার বুড়িকে পেনসন দাও।'

'--হুঁ, তারপর তোমার মতো একটা চটকদার হাল-মডেল বেশ্যে রাখি।' বিমল সটান উত্তর দেয়। পিয়ারা সিং আর কিছু বলা বাহুল্য মনে করে ; কারণ বললেই বিমল রেগে যাবে, আর তার রাগ বড় বুনো ধরনের।

কার্তিক পূর্ণিমায় একটা মেলা বসবে এখান থেকে মাইল বারো দূরে, সেখানে আছে নরসিংহ দেবের বিগ্রহ নিয়ে এক মন্দির। ট্যাক্সিস্ট্যাণ্ডে যাত্রীর ভিড়। চটপট ট্যাক্সিগুলো যাত্রী ভরে নিয়ে হুস হুস করে বেরিয়ে গেল। শূন্য স্ট্যাণ্ডে একা পড়ে থেকে শুধু ধুঁকতে লাগল বুড়ো জগদ্দল। কে আসবে তার কাছে, যার ঐ প্রাগৈতিহাসিক গঠন আর পৌরাণিক সাজসজ্জা?

গোবিন্দ এসে সমবেদনা জানিয়ে বললো—কি গো বিমলবাবু, একটাও ভাড়া পেলে না?

—না।

—তবে?

—তবে আর কি? এর শোধ তুলব সন্ধ্যেয়। ডবল ওভারলোড নেব, যা থাকে কপালে।

"আমিও যন্ত্র। বেঙ্গলী ক্লাব বলেছে ভালো।' বিমল খুশি হয়ে মনে মনে হাসে।

কিন্তু জগদ্দলও যে মানুষেরই মতো, এ তত্ত্ব বেঙ্গলী ক্লাব বোঝে না, এইটেই দুঃখ। এই কম্পিটিশনের বাজারে, এইসব শিকরে-বাজের ভিড়ে, এই বুড়ো জগদ্দলই তো দিন গেলে নিদেন দুটি টাকা তার হাতে তুলে দিচ্ছে! আর তেল খায় কত কম। গ্যালনে সোজা বাইশটি মাইল দৌড়ে যায়। বিমল গরীব, জগদ্দল যেন এই সত্যটুকু বোঝে!

আরবী ঘোড়ার মতো প্রমত্ত বেগে জগদ্দল ছুটে চলেছে রাঁচীর পথে। সাবাস্ তার দম, দৌড় আর লোড টানার শক্তি। কম্পমান স্টিয়ারিং হুইলটাকে দুহাতে আঁকড়ে ও বুক ঠেকিয়ে বিমল ধরে রয়েছে। অনুভব করছে দুঃশীল জগদ্দলের প্রাণস্ফূর্তির শিহর। কনকনে মাঘী হাওয়া ইস্পাতের ফলার মতো চামড়া চেঁছে চলে যাচ্ছে। মাথায় জড়ানো কম্ফোটারটা দু'কানের ওপর টেনে নামিয়ে দিল বিমল ; বিমলের বয়স হয়েছে, আজকাল ঠাণ্ডাফাণ্ডা সহজে কাবু করে দেয়।

সম্মুখে পড়ল একটা পাহাড়ী ঘাট। এই সুবিসর্পিত চড়াইটা জগদ্দল রুষ্ট চিতাবাঘের মতো একদমে গোঁ গোঁ করে কতবার পার হয়ে গেছে। সেদিনও অভ্যস্ত বিশ্বাসে ঘাটের কাছে এসে বিমল চাপল এক্সিলেটার—পুরো চাপ! জগদ্দল পঞ্চাশ গজ এগিয়ে খং খং করে

কঁকিয়ে উঠল। যেন তার বুকের ভেতর ক'টা হাড় সরে গিয়েছে। উৎকর্ণ হয়ে বিমল শুনল সে আওয়াজ! না ভুল নয়, সেরেছে জগদ্দল! পিস্টন ভেঙে গেছে!

ক'দিন পরে মাঝপথে এমনি আকস্মিকভাবে বেয়ারিং গলে গিয়ে একটা বড় রিজার্ভ নষ্ট হয়ে গেল। তারপর একটা না একটা উপসর্গ লেগেই রইল। এটা দূর হয় তো ওটা আসে। আজ ফ্যানবেল্ট ছেঁড়ে, কাল কারবুরেটারে তেল পার হয় না, পরশু প্লাগগুলো অচল হয়ে পড়ে--শর্ট সারকিট হয়।

এত বড় বিশ্বাসের পাহাড়টা শেষে বুঝি টলে উঠল। বিমল ক'দিন থেকে অস্বাভাবিক রকমের বিমর্ষ। এদিক সেদিক ছুটোছুটি করে বেড়ায়। জগদ্দলেরও নিয়মভঙ্গ হয়েছে, স্ট্যাণ্ডে আসা বাদ পড়ছে মাঝে মাঝে। উৎকণ্ঠায় বিমলের বুক দুর দুর করে। তবে কি শেষে সত্যই জগদ্দল ছুটি নেবে?

--'না, আমি আছি জগদ্দল ; তোকে সারিয়ে টেনে তুলবই, ভয় নেই।' মোটরবিশারদ পাকা মিস্ত্রী বিমল প্রতিজ্ঞা করে।

কলকাতায় অর্ডার দিয়ে প্রত্যেকটি জেনুইন কলকব্জা আনিয়ে ফেলে বিমল। নতুন ব্যাটারি, ডিস্ট্রিবিউটর, অ্যাক্সেল, পিস্টন সব আনিয়ে ফেললো। অকৃপণ হাতে শুরু হলো খরচ ; প্রয়োজন বুঝলে রাতারাতি তার করে জিনিস আনায়। রাত জেগে খুটখাট মেরামত, পার্টস বদল আর তেলজল চলেছে। জগদ্দলকে রোগে ধরেছে, বিমল যেন ক্ষেপে উঠেছে। অর্থাভাব--বেচে ফেললো ঘড়ি, বাসনপত্র, তক্তপোশটা পর্যন্ত।

সর্বস্ব তো গেল, যাক। পনের বছরের বন্ধু জগদ্দল এবার খুশি হবে, সেরে উঠবে। খুব করা গেছে যা হোক ; এবার নতুন হুড, রং আর বার্নিস পড়লে একখানি বাহার খুলবে বটে! বিমলের কল্পনা যেন নিজেরই খুশিতে বিমলের মনের ভিতর হাসতে থাকে।

রাত দুপুরে জগদ্দলকে গ্যারেজে বন্ধ করার সময় বিমল একবার আলো তুলে দেখে নিল। খুশি উপচে পড়ল তার দু'চোখে! এই তো বলিহারি মানিয়েছে জগদ্দলকে! ক'দিনের অক্লান্ত সেবায় জগদ্দলের চেহারা ফিরে গেছে ; দেখাচ্ছে যেন একটি তেজি পেশীওয়ালা পালোয়ান। এক ইশারায় দঙ্গলে ভিড়ে যেতে প্রস্তুত। হাত মুখ ধুয়ে শুয়ে পড়ল বিমল। বড় পরিশ্রমের চোট গেছে ক'দিন। কিন্তু কী আরামই না লাগছে ভাবতে--জগদ্দল সেরে উঠেছে ; কাল সকালে সগর্জনে নতুন হর্নের শব্দে সচকিত করে জগদ্দলকে নিয়ে যখন স্ট্যাণ্ডে গিয়ে দাঁড়াবে বিমল, বিস্ময়ে হতবাক্ হবে সবাই, আবার জ্বলবে হিংসেতে।

হঠাৎ বিমলের ঘুম ভেঙে গেল। শেষ রাত্রি তবু নিরেট অন্ধকার। ঝুপ্ ঝুপ্ করে বৃষ্টি পড়ছে। ধড়ফড় করে উঠে বসল বিমল--জগদ্দল ভিজছে না তো! গ্যারেজের টিনের ছাদটা যা পুরনো, কত ফুটো ফাঁটাল আছে কে জানে! কোন ফাঁকে ইঞ্জিনে জল ঢুকলে হয়েছে আর কি! বডির নতুন পালিশটাকেও স্রেফ ঘা করে দেবে।

কেরোসিনের বাতি জ্বালিয়ে নিয়ে গ্যারেজে ঢুকে বিমল প্রায় চেঁচিয়ে উঠল--আরে হায়! হায়! ছাদের ফুটো দিয়ে ঝুপ ঝুপ করে বৃষ্টির জল ঝরে পড়ছে ঠিক ইঞ্জিনের ওপর। দৌড়ে শোবার ঘর থেকে বিমল নিয়ে এল তার বর্ষাতিটা ; টেনে আনল বিছানার কম্বল সতরঞ্চি চাদর।

ইঞ্জিনের ভেজা বনেটটা মুছে ফেলে কম্বলটা চাপিয়ে দিল, তার ওপর বর্ষাতিটা! সতরঞ্চি আর চাদর দিয়ে গাড়িটার সর্বাঙ্গ ঢেকে দিয়ে নিজেও ঢুকে পড়ল ভেতরে ; নতুন নরম গদিটার ওপর গুটিসুটি হয়ে বিমল শুয়ে পড়ল ; আরামে তার দুচোখে যেন ঘুমের ঢল নেমে এলো।

পরদিনের ইতিহাস। স্ট্যাণ্ডের উদ্‌গ্রীব জনতা জগদ্দলকে ঘিরে দাঁড়াল, যেন একটা অঘটন ঘটে গেছে। স্তুতিমুখর দর্শকেরা দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখল বিমলের অপূর্ব মিস্তিরী-

প্রতিভার নিদর্শন। বিমলও টেনে টেনে কয়েকবার হাসল। কিন্তু কেমন যেন একটু অস্বচ্ছ সে হাসি, একটা শঙ্কার ধূসর স্পর্শে আবিল।

কেন? বিমলের মনের ভিতরে বেদনা ছড়ায় একটা সন্দেহ। জগদ্দল চলছে ঠিকই, কিন্তু কই সেই স্টার্টমাত্র শক্তির উচ্চকিত ফুৎকার, সেই দর্পিত হ্রেষাধ্বনি আর দুরন্ত বনহরিণের গতি?

শহর থেকে দূরে একটা মাঠের ধারে গিয়ে বিমল বেশ করে জগদ্দলকে পরীক্ষা করে দেখল।

'--চল বাবা জগদ্দল! একবার পক্ষিরাজের মতো ছাড় তো পাখা!' বিমল চাপল এক্সিলেটার! নাঃ, বৃথা, জগদ্দল অসমর্থ।

ফার্স্ট, সেকেণ্ড, থার্ড--প্রত্যেকটি গিয়ার পর পর পাল্টে টান দিল বিমল। শেষে রাগ চড়ে গেল মাথায়--'চল, নইলে মারব লাথি।'

অক্ষম বৃদ্ধের মতো জগদ্দল হাঁপিয়ে হাঁপিয়ে চলতে থাকে।

--'আদর বোঝে না, কথা বোঝে না, শালা লোহার বাচ্চা, নির্জীব ভূত'--বিমল সত্যি সত্যি ক্লাচের ওপর সজোরে দুটো লাথি মেরে বসল।

বিমলের রাগ ক্রমশ বাড়ছে, সেই বুনো রাগ। আজ শেষ জবাব জেনে নেবে সে! জগদ্দল থাকতে চায় না যেতে চায়? অনেক তোয়াজ করেছে সে, আর নয়।

রাগে মাথাটা খারাপই হয়ে গেল বোধহয়। বিমল ঠেলে ঠেলে প্রকাণ্ড সাত-আটটা পাথর নিয়ে এল। ঘামে ভিজে ঢোল হয়ে গেল পরিশ্রান্ত বিমলের খাকি কামিজ। এক এক করে সব পাথরগুলো গাড়িতে তুলে দিল। একেই বলে লোড! এই লোড জগদ্দলকে আজ টানতে হবে ; দেখা যাক, জগদ্দলের সেই শক্তি আছে, না চিরকালের মতো ফুরিয়ে গিয়েছে।

'চল।' জগদ্দল চলল ; গাঁটে গাঁটে আর্তনাদ বেজে উঠল ক্যাঁচ ক্যাঁচ করে। অসমর্থ--আর পারবে না জগদ্দল এ ভার বইতে!

এইবার বিমল নিশ্চিন্ত। জগদ্দলকে যমে ধরেছে। এ সত্যে আর সন্দেহ নেই। এত কড়া কলিজা জগদ্দলের, তাতেও ঘুণ ধরল আজ। কৃতান্তের ডাক, আর রক্ষে নেই, এইবার দিন ফুরিয়ে সন্ধ্যা নামবে। শেষ কড়ি খরচ করেও রইল না জগদ্দল।

আমি শুধু রৈনু বাকি...পরিশ্রান্ত বিমল মনে মনে যেন বলে উঠল।--কিন্তু আমারও তো হয়ে এসেছে। চুলে পাক ধরেছে, রগগুলো জোঁকের মতো গা ছেয়ে ফেলেছে সব! সেদিনের আর বেশি দেরি নেই, যেদিন জগদ্দলের মতো এমনি করে হাঁপিয়ে আর খুঁড়িয়ে আমাকেও বাতিল হয়ে যেতে হবে।

বিড়ি ধরিয়ে নিয়ে চুপ করে জগদ্দলের দিকে তাকিয়ে থাকে বিমল। মনের ভিতরে যেন একটা শূন্যতার আক্ষেপ ছটফট করতে থাকে। 'জগদ্দল আগেই যাবে বলে মনে হচ্ছে। তারপর আমার পালা! যা জগদ্দল, ভালো মনেই বিদেয় দিলাম। অনেক খাইয়েছিস, পরিয়েছিস, আর কত পারবি? আমার যা হবার হবে।' যা কোনদিন হয়নি, তাই হলো। ইস্পাতের গুলির মতো শুকনো ঠাণ্ডা বিমলের চোখে দেখা দিল দু'ফোঁটা টলমলে উষ্ণ জল।

ফিরে এসে বিমল জগদ্দলকে গ্যারেজের বাইরে বেলতলায় দাঁড় করিয়ে নেমে পড়ল। পেছন ফিরে আর তাকাল না। সোজা গিয়ে উঠোনে বসে পড়ল, সামনে রাখল দু'বোতল তেজালো মহুয়া।

একটি চুমুক সবে দিয়েছে, শোনা গেল কে ডাকছে--বিমলবাবু আছ! গোবিন্দের গলা।

গোবিন্দ এলো, সঙ্গে একজন মারোয়াড়ী ভদ্রলোক।

--আদাব বাবুজী।

--আদাব, কোন্ গাড়ির এজেন্ট আপনি? বিমল প্রশ্ন করল। গোবিন্দ পরিচয় করিয়ে দিয়ে

বলল--গাড়ির এজেন্ট নন উনি ; পুরনো লোহা কিনতে এসেছেন কলকাতা থেকে। তোমার তো গাদাখানেক ভাঙা অ্যাক্সেল আর রীমটিম জমে আছে। দর বুঝে ছেড়ে দাও এবার।

বিমল খানিকক্ষণ নিষ্পলক চোখে তাকিয়ে রইল দু'জনের দিকে। ভবিতব্যের ছায়ামূর্তি তার পরম ক্ষুধার দাবী নিয়ে, ভিক্ষাভাণ্ডটি প্রসারিত করে আজ সামনে এসে দাঁড়িয়েছে। এমনিতে ফিরবে না সে, শ্রেষ্ঠ ভিক্ষা চাই। ব্যাপারটা বুঝল বিমল।

--হ্যাঁ আছে পুরানো লোহা, অনেক আছে, কত দর দিচ্ছেন?

--চোদ্দ আনা মণ বাবুজী, মারোয়াড়ীর ব্যগ্র জবাব এলো।--লড়াই লেগেছে, এই তো মওকা, ঝেড়েপুঁছে সব দিয়ে ফেলুন বাবুজী।

--হ্যাঁ সব দেব। আমার ঐ গাড়িটাও দেব। ওটা একেবারে অকেজো হয়ে গেছে।

হতভম্ব গোবিন্দ শুধু বলল--সে কি গো বিমলবাবু?

নেশা ভাঙল এক ঘুমের পর। তখনো রাত, বিমল আর এক বোতল পার করে শুয়ে পড়ল।

ভোর হয়ে এসেছে। থেকে থেকে ঘুম ভেঙে যাচ্ছে বিমলের। বাইরের জাগ্রত পৃথিবীর সমস্ত কোলাহল থেকে উপচে পড়ছে শুধু একটি শব্দ, বিমলের কানের কাছে আছড়ে পড়ছে --ঠং ঠং ঠকাং ঠকাং। মারোয়াড়ীর লোকজন ভোরে এসেই বিমলের গাড়ি টুকরো টুকরো করে খুলে ফেলেছে।

শোক আর নেশা। জগদ্দলের পাঁজর খুলে পড়ছে একে একে। বিমলের চৈতন্যও থেকে থেকে কোন অন্তহীন নৈঃশব্দের আবর্তে যেন পাক দিয়ে নেমে যাচ্ছে অতলে। তারপরই লঘুভার হয়ে ভেসে উঠছে ওপরে। এরই মাঝে শুনতে পাচ্ছে বিমল, ঠং ঠং ঠকাং ঠকাং, ছিন্নভিন্ন ও মৃত জগদ্দলের জন্য কারা যেন খবর খুঁড়ছে। ঠং ঠং ঠকাং ঠকাং, যেন অনেক কোদাল আর অনেক শাবলের শব্দ।

## জরৎকারু ও অস্তিকা

যাযাবর বংশের সকলেই অতিবৃদ্ধ হয়েছেন। দ্বিতীয় পুরুষ বা সন্তান বলতে বংশের মধ্যে মাত্র একজন, জরৎকারু। কিন্তু জরৎকারুও বৃদ্ধ হ'তে চলেছেন। আজ পর্যন্ত বিবাহ ক'রে গৃহী হলেন না। অতিবৃদ্ধ পিতৃসমাজের এই এক দুঃখ।

যাযাবর বংশের গৌরব জরৎকারু, কঠোর ব্রতপরায়ণ তপস্বী। পরম প্রতাপ রাজা জনমেজয় তাঁকে ভক্তিনম্র শিরে অভিবাদন করেন। তপস্যা ও ব্রত ছাড়া সংসারে ও সমাজে আর কোন কর্তব্য গ্রহণ করতে চান না জরৎকারু। রাজা জনমেজয় সংকল্প ঘোষণা ক'রে রেখেছেন, যদি ঋষি জরৎকারু কোনদিন গৃহিজীবন গ্রহণ ক'রে পুত্রলাভ করেন, তবে জরৎকারুর সেই পুত্রকেই তিনি তাঁর মন্ত্রগুরুরূপে সম্মানিত করবেন।

কিন্তু এই গৌরব ও সম্মান সত্ত্বেও যাযাবর পিতৃসমাজের মন বিষণ্ণ হয়ে আছে। জরা বা বার্ধক্যের জন্য নয় ; বংশলোপের আশঙ্কায়। একমাত্র বংশধর জরৎকারু ব্রহ্মচর্যে ব্রতী হয়ে আছে, এই হলো তাঁদের দুঃখের কারণ। জরৎকারুর তপোবল ও বিদ্যার জন্য তাঁরা গৌরব অনুভব করেন ঠিকই, কিন্তু যখন চিন্তা করেন যে, জরৎকারুর পরে যাযাবর কুলের প্রতিনিধিরূপে পৃথিবীতে কেউ থাকবে না, তখনই তাঁদের মনের শান্তি নষ্ট হয়। পিতৃসমাজের মনে এমন আক্ষেপও মাঝে মাঝে জাগে, এই প্রভূত তপোবলের গৌরব ক্ষুণ্ণ ক'রেও যদি জরৎকারু এক সংসারসঙ্গিনী নিয়ে গৃহী হতো, সন্তানের পিতা হতো, তা'ও শ্রেয় ছিল। জরৎকারুর উগ্র তপস্যা শুদ্ধতা সংযম ও তীর্থ-পরিক্রমার পুণ্য, এসবের জন্য হয়তো পৃথিবীতে যাযাবর বংশের নাম থাকবে, কিন্তু যাযাবর বংশ আর থাকবে না। পিতৃপুরুষের বিদেহী সত্তাকে তৃষ্ণার জল দিয়ে তর্পণ করতে কেউ থাকবে না। দুঃখ না হয়ে পারে না।

পিতৃসমাজের দুঃখের কারণ একদিন শুনতে পেলেন জরৎকারু। তাঁরা জরৎকারুকে বললেন--আমাদের দিন শেষ হয়ে এসেছে, তোমার গৌরব নিয়ে আমরা সুখে মরব, কিন্তু শান্তি নিয়ে মরতে পারব না। তোমার ব্রহ্মব্রতের জন্য আমাদের বংশ লুপ্ত হতে চলেছে।

জরৎকারুর মত তপস্বীর কঠিন মনে তবু বিন্দুপরিমাণ সমবেদনাও জাগে না। পিতৃসমাজ বলেন—তোমার কাছে অনুগ্রহ বা সমবেদনার প্রার্থী আমরা নই। তোমার কর্তব্যের কথাই স্মরণ করিয়ে দিতে চাই। বংশরক্ষার জন্য যখন আমাদের সমাজে দ্বিতীয় আর কেউ নেই, শুধু তুমি আছ, তখন এই কর্তব্য পালনের দায় একান্তভাবে তোমারই। সমাজের প্রতি, পিতৃপুরুষের প্রতি কর্তব্য অবহেলা ক'রে তপস্বী হওয়ার অধিকার তোমার নেই। তুমি নিজে কর্তব্যবাদী বিবেকবান ও বিদ্বান ; তুমি জান আমরা যা বলছি, তা তোমারই ধর্মসঙ্গত নীতি।

জরৎকারু কিছুক্ষণ চিন্তা ক'রে বলেন--আপনারা ঠিকই বলেছেন। আপনাদের দ্বিতীয় পুরুষে যখন আমি ছাড়া আর কেউ নেই, তখন বংশধারা রক্ষার কর্তব্য একান্তভাবে আমারই ধর্ম। কিন্তু আমি যেভাবে আমার জীবন গঠন করেছি, তাতে আমার পক্ষে গৃহিজীবন যাপন করা সম্ভব নয়। পতি হওয়া বা পিতা হওয়ার আগ্রহ বোধ হয় আমার শেষ হয়ে গিয়েছে। সংসার অন্বেষণ ক'রে কোন নারীকে জীবনে আহ্বান করবার রীতিনীতিও আমি ভুলে গিয়েছি। আমি বিষয় উপার্জনের পদ্ধতিও জানি না।

পিতৃসমাজ বলেন--কিন্তু উপায় কি? যে ভাবেই হোক, তোমাকে বংশরক্ষার কর্তব্য গ্রহণ করতেই হবে।

জরৎকারু বলেন--আমি একটি প্রতিশ্রুতি আপনাদের দিতে পারি। আমারই সমনাম্নী

কোন নারী যদি স্বেচ্ছায় আমার জীবনে এসে শুধু পুত্রবতী হতে চায়, তবে আমি তার ইচ্ছা পূর্ণ করব, নিজের ইচ্ছা নয় ; কারণ ইচ্ছাহীন হয়েছে আমার জীবন। আমার মনের দিকে তাকিয়ে দেখতে পাই, সে-মনে সম্ভোগের তিলমাত্র বাসনা নেই।

অতিবৃদ্ধ পিতৃসমাজ হৃষ্টচিত্তে বলেন—তোমার কাছ থেকে এই আশ্বাসও যথেষ্ট। তুমি ভার্যা গ্রহণে সম্মত আছ, এই সত্য জেনেই আমরা শান্তিতে মরতে পারব। মরবার আগে আমরা প্রার্থনা ক'রে যাব, এমন নারী তোমার জীবনে সুলভ্যা হোক, যে নারী স্বেচ্ছায় এসে তোমার সাহচর্যে পুত্রবতী হবে।

ব্রহ্মচারী জরৎকারু, যিনি শুধু আকাশের বায়ুকে ভোজ্যরূপে গ্রহণ ক'রে শরীর ক্ষীণ ক'রে ফেলেছেন, তিনিও প্রবীণ জীবনে দারগ্রহণ করতে সম্মত হয়েছেন, জনসমাজে এবং দেশ ও দেশান্তরে এই সংবাদ রটিত হয়ে গেল। রাজা জনমেজয় শুনে সুখী হলেন।

শ্রদ্ধেয়রূপে সর্বজনবরেণ্যরূপে যিনি প্রসিদ্ধি লাভ করেছেন, তাঁর পক্ষে কিন্তু বরমাল্য লাভ করবার কোন লক্ষণ বা ঘটনা দেখা দিল না। নিঃসম্পদ এক তপস্যাপরায়ণের সংসারভাগিনী হওয়ার মত আগ্রহ হবে, এমন কন্যা দুর্লভ বৈকি।

কিন্তু আশ্চর্য, দেশান্তরে এক রাজপ্রাসাদের অভ্যন্তরে এই সংবাদ একজনের বিষণ্ণ মনের চিন্তায় প্রবল এক আগ্রহের চাঞ্চল্য সৃষ্টি করে। নাগরাজ বাসুকির মনে।

নাগরাজ বাসুকিও কুলক্ষয়ের আশঙ্কায় বিষণ্ণ হয়ে আছেন। শুধু তাঁর পুরুষপরম্পরা বংশধারার ক্ষয় নয়, তার চেয়েও ভয়ানক এক ক্ষয়ের আশঙ্কা। সমগ্র নাগ জাতিকেই ধ্বংস করবার জন্য রাজা জনমেজয় তাঁর নিষ্ঠুর পরিকল্পনা সম্পূর্ণ ক'রে ফেলেছেন। পরাক্রান্ত জনমেজয়ের বৈরিতা ও আক্রমণের সম্মুখে দুর্বল নাগসমাজ আত্মরক্ষা করতে পারে, এমন উপায় আজও আবিষ্কার ক'রে উঠতে পারেননি বাসুকি। নাগপ্রধানেরা একে একে এসে সকল রকম প্রয়াস ও পন্থার পরামর্শ দিয়ে গিয়েছেন, সূক্ষ্ম কূট ও প্রচ্ছন্ন, কিন্তু কোনটিকেই জাতিরক্ষার উপযোগী পন্থা বলে বিশ্বাস করতে পারছেন না বাসুকি। বিশ্বাস হয় না, পরাক্রান্ত জনমেজয়ের শক্তিকে এই সব সূক্ষ্ম কূট বা প্রচ্ছন্ন কোন আঘাত দিয়ে পরাভূত করা সম্ভব হবে।

জাতিরক্ষার জন্য এই চিন্তার মধ্যে বাসুকি আজ কেন যেন বার বার জরৎকারুর কথা স্মরণ করছিলেন। জনমেজয়ের শ্রদ্ধাস্পদ জরৎকারু, যে জরৎকারুর পুত্রকে ভবিষ্যতের মন্ত্রগুরুরূপে নির্বাচিত ক'রে রেখেছেন জনমেজয়, সেই জরৎকারু পরিণত বয়সে ব্রহ্মব্রতের রীতি ক্ষুণ্ণ ক'রে বিবাহের সংকল্প করেছেন। স্বজাতিকে ধ্বংস থেকে রক্ষা, আর জরৎকারুর বিবাহের সংকল্প, দুই ভিন্ন বিষয় ও ভিন্ন প্রশ্ন, দুই ভিন্ন ঘটনা ও ভিন্ন সমস্যা। তবু এই দুই প্রশ্নকে এক ক'রে নিয়ে চিন্তা করছিলেন বাসুকি। মনে হয় বাসুকির, জনমেজয়ের নিষ্ঠুর পরিকল্পনার আঘাত থেকে জাতিকে রক্ষা করবার উপায় আছে।

বার বার মনে পড়ে বাসুকির, তাঁর ভগিনী অস্তিকার কৌলেয় নামও যে জরৎকারু। যা খুঁজছিলেন তারই ইঙ্গিত চিন্তার মধ্যে একটু স্পষ্ট হয়ে উঠতেই আবার বিষণ্ণ হয়ে ওঠেন বাসুকি। বড় কঠিন এই পথ. বড় কঠোর তাঁরও অন্তরের এই পরিকল্পনা। কিন্তু না, শতধিক্, কী নিষ্ঠুর এই কল্পনা! এক তরুণীর জীবনকে উৎকোচরূপে বিলিয়ে দিয়ে জাতিকে বাঁচাতে হবে, এমন চিন্তা মুখ খুলে প্রকাশ করতেও মনের মধ্যে শক্তি খুঁজে পাচ্ছিলেন না বাসুকি। কিন্তু উপায় নেই, বলতেই হবে।

হঠাৎ কক্ষান্তর থেকে বাসুকির সম্মুখে এসে দাঁড়ায় অস্তিকা, বাসুকির ভগিনী। চমকে উঠলেন বাসুকি। যে নির্মম পরিকল্পনার সঙ্গে মনের গোপনে আলাপ করছিলেন বাসুকি, অস্তিকা কি তাই শুনতে পেয়েছে?

বাসুকির ভগিনী অস্তিকা আজও অনূঢ়া, কিন্তু এই কারণে বাসুকির বা অস্তিকার মনে কোন দুশ্চিন্তা নেই। সে কেমন সুপুরুষ, এমন রূপান্বিতা ও সুযৌবনা তরুণীর বরমাল্য কণ্ঠে ধারণ করতে যার আগ্রহ হবে না? কত কান্তিমান যশস্বী ও গুণাধার কুমার এই অস্তিকার পাণিপ্রার্থনার জন্য উৎসুক হয়ে রয়েছে, কিন্তু কুমারী অস্তিকার মনে তার জন্য কোন উৎসাহ নেই ; আনন্দও নেই। দেশান্তরে গিয়ে রাজমহিষী হয়ে জীবন যাপন করবার পথ মুক্ত হয়েই রয়েছে, ইচ্ছা করলে স্বয়ংবরা হয়ে আজই সেই পথে চলে যেতে পারে অস্তিকা। কিন্তু ক্ষণে ক্ষণে মনে হয় অস্তিকার, জনমেজয়ের আক্রমণে তারই ভ্রাতৃসমাজ অচিরে ধ্বংস হয়ে যাবে। শান্তি হারায় সুন্দরী অস্তিকার মন। আসন্ন বিনাশের আশঙ্কায় বেদনাপন্ন জাতি ও সমাজের কথা ভাবতে গিয়ে নিজের জীবনের জন্য কোন আনন্দের উৎসব কল্পনা করতেও ভাল লাগে না। নাগজাতির সঙ্কট, তার পিতৃকুলের সঙ্কট, এর মধ্যে তার কি কোন কর্তব্য নেই?

আজ এতদিন পরে যেন এক কর্তব্যের সন্ধান পেয়েছে অস্তিকা। সেই কথা জানবার জন্য ভ্রাতা বাসুকির কাছে এসে দাঁড়িয়েছে।

অস্তিকা বলে—মহাতপা জরৎকারু পিতৃসমাজের অনুরোধে কুলরক্ষার জন্য পত্নী গ্রহণের সংকল্প করেছেন, একথা আপনি নিশ্চয় শুনেছেন ভ্রাতা?

বাসুকি—হ্যাঁ শুনেছি।

অস্তিকা—জরৎকারুর পুত্রকে রাজা জনমেজয় ভবিষ্যতে মন্ত্রগুরুরূপে গ্রহণ করবেন, একথা আপনি নিশ্চয় শুনেছেন।

—হ্যাঁ।

—জরৎকারুকে যদি আমি স্বামিরূপে বরণ করি, তবে?

বাসুকি বিস্ময়ে চিৎকার ক'রে ওঠেন—তবে কি?

—আপনি কূটনাতিক ও বিজ্ঞ, আপনি চিন্তা ক'রে দেখুন, জনমেজয়ের আক্রমণ থেকে নাগজাতিকে রক্ষা করবার উপায় হতে পারে, যদি আমি মহাতপা জরৎকারুকে স্বামিরূপে গ্রহণ করি।

হ্যাঁ, নিশ্চয় উপায় হতে পারে। বাসুকির মন যে এই বিশ্বাসের জন্যই আশা দুরাশা ও হতাশার দ্বন্দ্ব সহ্য করছে। ভবিষ্যতের যে জরৎকারুপুত্রকে জনমেজয় মন্ত্রগুরুরূপে নির্বাচিত ক'রে রেখেছেন, সেই জরৎকারুপুত্র যদি বাসুকির ভাগিনেয় হয়, তবে উপায় হতে পারে। অস্তিকার ক্রোড়ে লালিত সেই জরৎকারুপুত্র তার নিজের মাতৃকুল ধ্বংসের পরিকল্পনায় কখনই জনমেজয়কে সমর্থন করবে না ; বরং, এবং অবশ্য, একমাত্র সে-ই জনমেজয়কে নিবৃত্ত করতে পারে। হ্যাঁ, উপায় হতে পারে।

তবু বাসুকির কণ্ঠস্বর বেদনায় উদাস হয়ে যায়—আমার চিন্তা অপচিন্তা বা দুশ্চিন্তার কথা ছেড়ে দাও ভগিনী অস্তিকা, তুমি নিজের উপর এতটা নির্মম হয়ো না।

অস্তিকা—কিসের নির্মমতা?

বাসুকি—জরৎকারু নিতান্ত দরিদ্র প্রায়বৃদ্ধ ও সংসারবিমুখ এক তপস্বী। তোমার মত সুযৌবনা রূপান্বিতা ও সুখলালিতা নারীর পক্ষে এহেন ব্যক্তি কখনই বরণীয় হতে পারে না।

অস্তিকা বাধা দিয়ে বলে—জাতিকে সমূহ বিনাশ হতে রক্ষা করবার কোন উপায় যখন আর নেই, তখন আমার মত নারীর পক্ষে যা সাধ্য, আমি তাই করতে চাই। আপনার সম্মতি আছে কিনা বলুন?

বাসুকি—আছে। এই একটিমাত্র উপায় আছে। এবং এতক্ষণ ধ'রে অনেক কুণ্ঠা সত্ত্বেও এই উপায়ের কথা চিন্তা করছিলাম ভগিনী অস্তিকা। আশীর্বাদ করি তুমি যেন...।

অস্তিকা—প্রার্থনা করুন, নাগজাতি যেন রক্ষা পায়।

বনপথে একা যেতে যেতে হঠাৎ নাগরাজ বাসুকিকে দেখতে পেয়ে আদৌ বিস্মিত হননি জরৎকারু, কিন্তু নাগরাজের উচ্চারিত অভ্যর্থনার বাণী শুনে একটু বিস্মিত হলেন, এবং নাগরাজের অনুরোধ শুনে আরও বেশি বিস্মিত হলেন।

জরৎকারু বলেন--শুনে সুখী হলাম, আপনার ভগিনী আমারই সমনাম্নী। কিন্তু আমার মত বিষয়সম্পদহীন বয়োবৃদ্ধ পুরুষের জীবনে অযাচিত উপহারের মত এক কুমারী তরুণীর জীবন আত্মসমর্পণ করতে চাইছে, শুনে বিস্ময় হয় নাগরাজ।

বাসুকি--বিস্ময় হলেও বিশ্বাস করুন ঋষি, আমার ভগিনী অস্তিকা স্বেচ্ছায় আপনার মত তপস্বীকে পতিরূপে বরণ করবার জন্য প্রতীক্ষায় রয়েছে।

জরৎকারু--আমার কিন্তু ভার্যা পোষণের উপযোগী বিষয়সম্পদ অর্জনের কোন সামর্থ্য নেই।

বাসুকি--জানি, সে দায় আমি নিলাম।

জরৎকারু--আমি কিন্তু সম্ভোগসুখের জন্য আদৌ স্পৃহাশীল নই।

বাসুকি--জানি, সে তো আপনার জীবনেরই আদর্শ।

জরৎকারু--মাত্র পিতৃসমাজের কাছে প্রতিশ্রুত সত্য রক্ষার জন্য আমি কুলরক্ষার সংকল্প গ্রহণ করেছি।

বাসুকি--জানি, সে তো আপনারই কর্তব্য।

জরৎকারু--তবু আশঙ্কা হয় নাগরাজ। এভাবে পত্নী গ্রহণ করলে একটা দীনতা স্বীকার করতে হবে। আমার কুলরক্ষার ব্রতে সহায়িকা হয়ে যে-নারী আমার কাছে আসতে চাইছে, সে-নারী আমার প্রতি তার আচরণে প্রিয়তা ও সম্মান রক্ষা করতে পারবে কি?

বাসুকি--আমি আশ্বাস দিতে পারি ঋষি, আমার ভগিনীর আচরণে আপনি কোন অপ্রিয়তার প্রমাণ পাবেন না।

জরৎকারু--আমি নিজেকে জানি বলেই একটি কথা জানিয়ে রাখি। আপনার ভগিনীর আচরণ যেদিন আমার কাছে অপ্রিয় বোধ হবে, সেদিনই আমি চলে যাব, এবং আর ফিরে আসব না।

বাসুকি--আপনার এই অধিকারও স্বীকার করি ঋষি।

বিবাহ হয়ে গেল। তপস্বী জরৎকারু ও রাজকুমারী অস্তিকার বিবাহ। এই বিবাহে বরমাল্য বিনিময়ের সঙ্গে হৃদয় বিনিময়ের কোন প্রশ্ন ছিল না। লগ্ন যতই মধুর হোক, কোন আনন্দ শঙ্খে শঙ্খে ধ্বনিত হবার কথা ছিল না। মাঙ্গলিক বেদিকা আলিম্পনে রঙীন হলেও অন্তরনিলয় অনুরাগে রঞ্জিত ছিল না। একজনের উদ্দেশ্য পিতৃকুল রক্ষা, আর একজনের উদ্দেশ্য ভ্রাতৃকুল রক্ষা, তারই জন্য এই বিবাহ। সমাজনীতির মর্যাদা রক্ষা করবার জন্য এক তপস্বী তাঁর ব্রহ্মব্রত ক্ষুণ্ণ ক'রে এক সুযৌবনা নারীকে গ্রহণ করলেন। রাজনীতির উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য এক তরুণী রাজকুমারী এক বয়োবৃদ্ধ তপস্বীকে গ্রহণ করলেন।

নাগপ্রাসাদের অভ্যন্তরে রমণীয় এক পুষ্পাকুল উদ্যান, সৌরভবিধুর বায়ু আর বিহগের কলকূজন। তারই মধ্যে এক সুশোভন নিকেতনে জরৎকারু ও অস্তিকার অভিনব দাম্পত্যের জীবন আশ্রয় লাভ করে।

করতল কঠোর ক'রে অক্ষিসলিলের ধারা আগেই মুছে ফেলে এই ঘটনাকে বরণ করবার জন্য প্রস্তুত হয়েছিল অস্তিকা। জানে অস্তিকা, এই দাম্পত্যে হৃদয়ের স্থান নেই। এক বয়ঃপ্রবীণ তপস্বীর সাহচর্য বরণ ক'রে তাকে শুধু পুত্রবতী হতে হবে। এ ছাড়া এই দাম্পত্যের আর কোন তাৎপর্য নেই।

জরৎকারুও জানেন, তাঁর কর্তব্য কি, সংকল্প কি? যাযাবর পিতৃসমাজের কাছে প্রদত্ত তাঁর

প্রতিশ্রুতি শুধু রক্ষা করতে হবে। অস্তিকা নামে এই নাগরাজভগিনী শুধু পুত্রবতী হবে : এক তরুণীর জীবনে মাত্র এইটুকু পরিণতি সফল করবার প্রয়াস ছাড়া আর কোন অভীপ্সা তাঁর নেই। সংকল্প অনুসারে এই বিবাহিত জীবনকে যেভাবে গ্রহণ করা উচিত, জরৎকারু ঠিক সেইভাবেই গ্রহণ করলেন। কুলরক্ষার আগ্রহ ছাড়া তাঁর মনে আর কোন আগ্রহ নেই।

মমতা এখানে নিষিদ্ধ, অনুরাগ অপ্রার্থিত, হৃদয়ের বিনিময় অবৈধ। স্পৃহাহীন সম্ভোগ, কামনাহীন মিলন। জরৎকারুর প্রয়োজন শুধু অস্তিকার এই নারীশরীর, নারীত্ব নয়। বিবাহের পর জরৎকারু নিরন্তর এবং প্রতি মুহূর্ত অস্তিকাকে বক্ষোলগ্ন করতে চান, বক্ষোলগ্ন ক'রে রাখেন।

অস্তিকার মনে হয়, এক বিরাট পাষাণের বিগ্রহ যেন তাকে বক্ষে ধারণ ক'রে রয়েছে, যে বক্ষে আগ্রহের কোন স্পন্দন নেই। জরৎকারুর এই কঠোর আলিঙ্গনে অস্তিকার অধর শীতাহত কমলপত্রের মত শিহরিত হয়। কিন্তু কোন আবেগের স্পর্শে নয় ; দুঃসহ এক দুঃখের বিরুদ্ধে একটি প্রতিবাদ যেন স্ফুরিত হতে চেষ্টা ক'রেও স্তব্ধ হয়ে যায়।

কি অদ্ভুত মিলন নিরন্তর অন্বেষণ করছেন স্বামী! ঋষির স্পৃহাহীন ও উদাসীন নিঃশ্বাসে যেন শুধু শোণিতের আগ্রহ!

দুঃসহ বোধ হলেও একটি আশা অন্তরে ধ'রে রেখেছে অস্তিকা, একদিন না একদিন জরৎকারুর এই কামনাহীন পৌরুষের অবসান হবে। মাঝে মাঝে আরও সুন্দর সুস্বপ্ন দেখে নিজেকে যেন সান্ত্বনা দান করে অস্তিকা। কামনা নেই ঋষির আচরণে, কিন্তু একদিন কামনা দেখা দেবে এই ঋষির নিঃশ্বাসে ; এবং সেই কামনা ও মমতায় সুরভিত হয়ে প্রেমে পরিণত হবে। জরৎকারুর জীবনে পতিধর্মের আবির্ভাব হবে। অস্তিকার দেহের স্পর্শকে সহধর্মিণীর স্পর্শ বলে অনুভব করবার মত হৃদয় লাভ করবেন জরৎকারু।

জরৎকারুকে পতির সম্মান দিয়ে আপন ক'রে নেবার আশা রাখে অস্তিকা। সুযোগ পায় না, তবু সুযোগের অন্বেষণ করে। নিতান্ত শয্যাসঙ্গিনী হওয়ার আহ্বান ছাড়া জরৎকারুর কাছ থেকে আর কোন সহব্রতের আহ্বান আসে না, তবু অস্তিকার অন্তরাত্মা প্রতীক্ষায় থাকে। জরৎকারু যদিও কোনদিন বলেন না, তবু তাঁর পাদ্য-অর্ঘ্যের আয়োজন ক'রে রাখে অস্তিকা।

এই দাম্পত্যে প্রেম নেই, না থাকুক, তার জন্য দুঃখ করতে চায় না অস্তিকা! এই ঋষির নিঃশ্বাসে শুধু যদি একটুকু কামনাময় আগ্রহের উত্তাপ থাকত!

মধ্যনিশীথের তন্দ্রার মধ্যে নীরবে কেঁদে ওঠে অস্তিকার হৃদয়ের প্রার্থনা।—চাই না প্রেম, শুধু চাই এক বিন্দু কামনার স্পর্শ। বল ঋষি, একবার ঐ রক্তহীন হাস্যহীন ও বিহ্বলতাশূন্য শিলাবৎ অধর স্পন্দিত ক'রে তোমারই বিবাহিতা নারীর কানের কাছে শুধু বলে দাও, ভাল লাগে এই নারীর দেহের স্পর্শ।

নিজের ইচ্ছায় আহূত শোভাহীন ভাগ্যকে নতুন ক'রে সাজিয়ে তুলতে চেষ্টা করে অস্তিকা। মাত্র কুলরক্ষার জন্য সংস্কারচারিণী নারীর মন বুঝতে পারে, এই জীবন পত্নীর জীবন নয়। তবু ভবিষ্যতের জন্য আশা ধ'রে রাখে অস্তিকা। জরৎকারুর এই উত্তাপহীন তৃষ্ণা, আগ্রহহীন লালসা ও আকুলতাহীন সম্ভোগের প্রতিজ্ঞা মেঘাবৃত দিনের অন্ধকারের মত একদিন মিথ্যা হয়ে যাবে, কামনায় কমনীয় হবে জরৎকারুর কঠোর পতিত্ব।

সেদিন তখন সন্ধ্যা হয়ে আসছিল, পশ্চিম আকাশে রক্তিম আলোকের অবশেষটুকুও আর ছিল না। অস্তিকার মনে পড়ে, স্বামী এখন সন্ধ্যা-বন্দনায় বসবেন। কোথায় আসন ক'রে দিতে হবে, কি উপকরণ সংগ্রহ ক'রে রাখতে হবে, সেই কথাই ভাবছিল অস্তিকা।

জরৎকারু হঠাৎ উপস্থিত হয়ে অস্তিকার হাত ধরলেন। অস্তিকার অন্তর এক অস্পষ্ট শঙ্কায় দুরু দুরু ক'রে ওঠে। পরমুহূর্তে আর কোন অস্পষ্টতা রইল না। মূক উন্মাদের মত

অকস্মাৎ অস্তিকাকে বাহুবন্ধে আবদ্ধ করলেন জরৎকারু। অক্ষণে অবিন্যস্ত কুসুমমাল্য আরও বিস্রস্ত ক'রে অরচিত শয্যায় উপবেশন করলেন।

কোনদিন যা করেনি অস্তিকা, আজ বাধ্য হয়ে তাই করতে হলো। মৃদু প্রত্যাখ্যানে জরৎকারুর বাহুবন্ধন ছিন্ন ক'রে উঠে দাঁড়ায় অস্তিকা। নম্র স্বরে প্রতিবাদ করে অস্তিকা—আপনি ভুল করছেন ঋষি, এখন আপনার সন্ধ্যা-বন্দনার সময়।

জরৎকারু কিছুক্ষণ স্তব্ধ হয়ে থাকেন। ধীরে ধীরে তাঁর মুখে যেন এক অপমানের জ্বালা দীপ্ত হয়ে ফুটে ওঠে।

জরৎকারু বলেন—একথা স্মরণ করিয়ে দিতে তোমার এত আগ্রহ কেন?

অস্তিকা—আমি আপনার স্ত্রী, আপনাকে কর্তব্য স্মরণ করিয়ে দেবার আগ্রহ আমারই তো থাকবে ঋষি।

—তোমাকে সে অধিকার আমি দিইনি।

—তবে আমার অধিকার কি?

—শুধু আমার আচরণের সাহায্য করা, বাধা দিয়ে আমাকে অপমান করা নয়।

—ক্ষমা করবেন ঋষি, অস্তিকার দেহ-মন আপনার ইচ্ছা পূর্ণ করবার জন্যই প্রস্তুত হয়ে আছে। আপনার নিত্যদিনের ধর্মাচরণে সাহায্য করবার জন্যই আপনাকে সন্ধ্যা-বন্দনার কর্তব্য স্মরণ করিয়ে দিয়েছি। আপনাকে অপ্রিয় মনে করি না ঋষি, আপনি প্রিয় বলেই এইটুকু বাধা দিয়ে ফেলেছি। বলুন, কি অন্যায় করেছে আপনার পত্নী অস্তিকা।

—কোন ন্যায়-অন্যায়ের প্রশ্ন নয় অস্তিকা। মহাতপা জরৎকারুকে আজ তোমার কাছ থেকে কর্তব্যের যে উপদেশ শুনতে হলো, সে উপদেশ তার জীবনে তিরস্কারের আঘাত ছাড়া আর কিছু নয়। আমারই ভুলে আমাকে এই তিরস্কার করবার সুযোগ তুমি পেয়েছ। তপস্বী জরৎকারুর জীবনে এই প্রথম তিরস্কারের আঘাত। কিন্তু এই ভুলকে আর প্রশ্রয় দিতে পারি না, আমি যাই।

আর্তনাদ ক'রে ওঠে অস্তিকা—ঋষি!

জরৎকারু—বৃথা আমাকে ডাকছ অস্তিকা।

অস্তিকার দৃষ্টি বেদনায় সজল হয়ে ওঠে—আপনার পত্নী, আপনার সহচরী জীবনসঙ্গিনী, আপনার ধর্মভাগিনী অস্তিকা আপনাকে ডাকছে, আপনি যাবেন না ঋষি।

জরৎকারু—এত বড় সম্পর্কের প্রতিশ্রুতি আমি তোমাকে দিইনি অস্তিকা, আমার জীবনে এসবের কোন প্রয়োজন নেই। তবু ধন্যবাদ দান করি তোমাকে, তুমি আমাকে আমার এক ভুলের গ্লানি স্মরণ করিয়ে দিয়েছ।

চলে যাচ্ছিলেন জরৎকারু। অস্তিকা কিছুক্ষণ পলকহীন দৃষ্টি তুলে সেই নির্মম অন্তর্ধানের দিকে তাকিয়ে থাকে। তার নারীত্ব কোন মূল্য পেল না, তার পত্নীত্ব কোন মর্যাদা পেল না। যাক, জেনে শুনে ও স্বেচ্ছায় এই অদ্ভুত এক নিয়তির কাছেই তো আত্মসমর্পণ করেছিল অস্তিকা।

হঠাৎ মনে পড়ে অস্তিকার, তারই জীবনের এক প্রতিজ্ঞা ও পরীক্ষাকে ব্যর্থ ক'রে দিয়ে যেন সদর্পে চলে যাচ্ছে এক মমতাহীন পৌরুষ। ইচ্ছাহীন পৌরুষের ঐ ঋষিকে এভাবে চলে যেতে দিলে রক্ষা পাবে না নাগজাতির জীবন, রক্ষা পাবে না অস্তিকার পিতৃকুলের কল্যাণ।

লুণ্ঠিত লতিকার মত অস্তিকার কোমল মূর্তি হঠাৎ অদ্ভুত এক আবেগে আহতা নাগিনীর মত চঞ্চল হয়ে ওঠে। মোহ নয়, মমতা নয়, শুধু এক কর্তব্যের অঙ্গীকার যেন চঞ্চল হয়ে উঠেছে। অস্তিকাও তার কর্তব্যের কথা স্মরণ করে, তার প্রতিশ্রুতি ও সংকল্পের কথা। ত্বরিতপদে ছুটে এসে অস্তিকা জরৎকারুর পথরোধ ক'রে দাঁড়ায়। জরৎকারুর মুখের দিকে তাকিয়ে ডাকে—ঋষি।

লজ্জানম্রা নারীর দৃষ্টি নিয়ে নয়, পতিপ্রেমিকা সহজীবনপ্রার্থিনী ভার্যার সেবাকুল দৃষ্টি নিয়ে নয়, যৌবনস্পৃহাও বিবৃত ক'রে নয়, শুধু এক অসংবৃত নারীদেহ যেন শুধু এক পুরুষদেহের সংসর্গ বরণ করবার জন্য জরৎকারুর সম্মুখে এসে দাঁড়িয়েছে।

অস্তিকা বলে—আপনি আপনার প্রতিশ্রুতি ভুলে গিয়েছেন ঋষি।

জরৎকারু—প্রতিশ্রুতি! কার কাছে?

অস্তিকা—আমার কাছে নয়, আপনার পিতৃসমাজের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছেন, সে প্রতিশ্রুতি সফল না হওয়া পর্যন্ত অস্তিকার আলিঙ্গনের মধ্যে আপনাকে থাকতে হবে ঋষি।

সন্ধ্যাদীপের আলোকে সেই মূর্তির দিকে তাকিয়ে জরৎকারু তাঁর প্রতিশ্রুতির কথা স্মরণ ক'রে অস্তিকার হাত ধরলেন।

জরৎকারু কবে চলে গিয়েছেন, কখন চলে গিয়েছেন, কেন চলে গেলেন, নাগরাজ বাসুকি কিছুই জানতে পারেননি। একদিন সূর্যোদয়ের সঙ্গে জাগ্রত নাগপ্রাসাদের এক কক্ষে বসে দূতমুখে যখন সংবাদ শুনলেন, অস্তিকার আচরণে ক্ষুব্ধ হয়ে জরৎকারু চলে গিয়েছেন, তখন কিছুক্ষণের মত স্তব্ধ হয়ে রইলেন বাসুকি। মনে হলো, জনমেজয়ের আঘাত আসবার আগেই এই নাগপ্রাসাদ যেন নিজের লজ্জায় অপমানে ও ব্যর্থতায় চূর্ণ হয়ে গিয়েছে।

অস্তিকা কই? বাসুকি উঠলেন। প্রাসাদের অলিন্দ ও চত্বর পার হয়ে, উপবন-বীথিকার ভিতর দিয়ে ধীরে ধীরে অগ্রসর হয়ে এক নিকেতনের অভ্যন্তরে প্রবেশ করেন বাসুকি। দগ্ধ ও নির্বাপিত সন্ধ্যাদীপের আধার তখন মসিময় হয়ে পড়েছিল, আর সেই নির্বাপিত ও মসিময় প্রদীপের পাশে নিঃশব্দে বসেছিল অস্তিকা।

বাসুকি ব্যস্তভাবে প্রশ্ন করেন—জরৎকারু কেন চলে গেলেন অস্তিকা?

অস্তিকা—আমার ভুলে।

হতাশায় আক্ষেপ ক'রে ওঠেন বাসুকি—সব ব্যর্থ ক'রে দিলে ভগিনী অস্তিকা!

অস্তিকা—না ভ্রাতা, সবই সার্থক হয়েছে।

বাসুকির চক্ষু উজ্জ্বল হয়ে ওঠে—সার্থক? একথার অর্থ?

অস্তিকা—তিনি তাঁর প্রতিশ্রুতি রক্ষা করেছেন, আমিও আমার প্রতিশ্রুতি রক্ষা করেছি। জরৎকারুর সন্তানের মাতা হওয়ার দায় আমার জীবনে এসে গিয়েছে, আশীর্বাদ কর।

হর্ষে ও আনন্দে বাসুকির চিত্ত উদ্ভাসিত হয়ে ওঠে। অস্তিকাকে আশীর্বাদ ক'রে বাসুকি বলেন—নাগজাতিকে ধ্বংস থেকে তুমিই রক্ষা করলে ভগিনী অস্তিকা, তোমার এই গৌরব অক্ষয় হবে।

আনন্দিতচিত্ত বাসুকি চলে গেলেন। কিছুক্ষণ পরে অস্তিকাও তার অবসন্ন দেহভার তুলে উঠে দাঁড়ায়। যেন এই সার্থকতা ও গৌরবকে ভাল ক'রে দেখবার জন্যই চারিদিকে তাকায়।

বোধ হয়, তার নিজেরই জীবনের চারিদিকে একবার তাকিয়ে দেখল অস্তিকা। কিন্তু দেখতে পায়, স্বামিহীন এক সংসারের নিকেতনে আজীবন শূন্যতার মধ্যে দাঁড়িয়ে আছে তার জীবন। আর, নির্বাপিত সন্ধ্যাদীপের আধারে ঐ যে মসিময় অবলেপ, ঐ তো তার অপমানিত নারীত্বের শ্মশানধূমলেখা। শুধু অপমান, শুধু ব্যর্থতা ও অগৌরব।

# চ্যবন ও সুকন্যা

বল্মীক নয়, বল্মীকবৎ স্থানুক এক তপস্বীর শরীর। দীর্ঘ তপস্যার ক্লেশে অভিভূত দেহ, যেন জরাপ্রাপ্ত ত্বগস্থির একটি ধূলিক্লিন্ন স্তূপ। অপহৃত হয়েছে যৌবন ; নিরুদক সরোবরের মত শুষ্ক সেই অবয়ব হতে অপসৃত হয়েছে তারুণ্যতরলিত কান্তির শেষ কল্লোল। আপন বক্ষের অগ্নিতে আপনি দগ্ধীভূত শমীবৃক্ষের দুটি শাখার মত দুটি অঙ্গারবর্ণ বাহু, ভৃগুতনয় চ্যবন সেই কাননের নিভৃতে শিলাসনে বসে ভাবছিলেন, এতদিনে তাঁর মনস্কামনা সিদ্ধ হয়েছে। ভাবছিলেন, বিপুল তপঃক্লেশের পুণ্যে এতদিনে ক্ষয় হয়ে গেল তাঁর ত্বগস্থিশোণিতের সকল কামনার অবলেশ। এই বক্ষে তৃষ্ণা নেই, এই চক্ষে কৌতূহল নেই, সংসারের কোন রূপ ও মায়াকে আলিঙ্গন দান করবার জন্য এই দুই বাহুতে কোন স্পৃহা নেই।

সহসা কাননিভৃতের সমীরে যেন কার দুটি চলোচ্ছল চরণের মঞ্জীর ধ্বনিত হয়। আর, সেই ধ্বনির স্পর্শে হঠাৎ আহত হয়ে শুষ্ক বল্মীকের পঞ্জর কেঁপে ওঠে। উৎকর্ণ হয়ে তরুচ্ছায়ামেদুর বনপথের তৃণাঞ্চিত রেখার দিকে তাকিয়ে থাকেন চ্যবন।

কিছুক্ষণ আগেই সহস্র মত্তকণ্ঠের উল্লাস এই শান্ত বনভূমির নীরবতা মথিত ক'রে চলে গিয়েছে। জানেন চ্যবন, নৃপতি শর্যাতি আজ বসন্তমৃগয়ার আমোদ উপভোগের জন্য কাননে প্রবেশ করেছেন। সঙ্গে আছে লক্ষ্যভেদনিপুণ শত শত ধনুর্ধর সৈনিক। আছে চামরগ্রাহিণী কিংকরী ও করঙ্কবাহক কিংকর। আছে সঙ্গীতপরায়ণ সুত মাগধ ও চারণ। সৈনিকের হর্ষ কলরব ও জয়নাদ, আর সুত-মাগধ-চারণের সুমধুর গীতস্বর ও স্নিগ্ধ বেনুপ্রণাদ শুনেছেন চ্যবন। কিন্তু সেই ধ্বনি শুনে বল্মীকবৎ স্থানুক তপস্বীর বক্ষঃপঞ্জরের শান্তি শিহরিত হয়নি। তাঁর এই কৌতূহলহীন স্পৃহাহীন ও কামনাহীন নিভৃতজীবনের নেপথ্যকে শুধু ক্ষণকালের মত ক্ষুব্ধ ক'রে চলে গিয়েছে সেই ধ্বনি। চঞ্চলিত হয়নি চ্যবনের চিন্তার বিরাগ।

কিন্তু একি অদ্ভুত ধ্বনি! স্ফুটকুসুমের বর্ণে ও সৌরভে পরিকীর্ণ এই বনস্থলীর বসন্ত যেন শিঞ্জিত হয়ে উঠেছে। যেন পিকনাদপীযূষে মগিরায়িত এক যৌবনাবেগ মঞ্জীরিত হয়ে ছুটে আসছে। মনে হয়, খঞ্জনের চঞ্চলতা নিয়ে দুটি কজ্জলিত নয়ন এই মধুমাসমদ কাননের অন্তর অন্বেষণ করবার জন্য এগিয়ে আসছে। কিংবা, শ্যামশোভাবিহ্বলা এক মায়ামৃগবধূর চরণে কেউ নূপুর পরিয়ে দিয়েছে। চঞ্চল উদ্দাম ও মধুর সেই শব্দ।

যে চক্ষুতে কৌতূহল ছিল না, সেই চক্ষুই কৌতূহলে দীপ্ত হয়ে ওঠে। দেখলেন চ্যবন, বিপুল লাস্যে লীলায়িততনু ও রূপমঞ্জুলা এক নারী লতাকুঞ্জ হতে চয়িত পুষ্প দুই হস্তের হেলাবলীলায় বিক্ষেপ ক'রে নর্তিত পুষ্পোৎসবের মত এগিয়ে আসছে। যৌবনান্বিতা বনভূমির শোভাকে যেন রূঢ় ব্রীড়াকটাক্ষে তুচ্ছ ক'রে এগিয়ে আসছে এক নারীর মত্ত যৌবনের অহংকার। বিলোলা ব্যালাঙ্গনার মত একটি বেণী সাগ্রহে জড়িয়ে ধরেছে সে নারীর কণ্ঠদেশ, যেন বিলোল হয়ে রয়েছে পুরুষহৃদয় দংশনের জন্য উৎসুক এক বাসনা। যেন দরদলিত কোকনদের রক্তাভ কোমলতা দিয়ে নির্মিত পদতল। সেই লাবণ্যগরীয়সী নারীর নীলাংশুক বসনের অঞ্চল সমীরশিহরিত কেতনের মত উড়ছে।

নিকটে এসে দাঁড়িয়েছে নারী। কিন্তু দেখেও বুঝতে পারে না নারী, যে বল্মীকের কাছে এসে সে এখন দাঁড়িয়েছে, সে বল্মীক সত্যই বল্মীক নয়। কল্পনাও করতে পারে না নারী, সে এখন দুটি জীবন্ত চক্ষুর নিকটে এসে দাঁড়িয়ে রয়েছে। বসনবন্ধন স্খলিত ক'রে অঙ্গে পুষ্পরজঃ লেপন করে পুষ্পাধিক কমনীয়দেহা নারী।

—কে তুমি কুমারী?

যেন নিভৃতের এক তরুচ্ছায়া হঠাৎ প্রশ্ন করেছে। চকিত হস্তে বিবৃত বরাঙ্গের শোভা নীলাংশুকে আবৃত ক'রে এবং বিস্ময়াভিভূত নেত্রে চতুর্দিক নিরীক্ষণ করে নারী।

—কে তুমি অনুপমা?

আবার প্রশ্ন। মনে হয়, এই নিভৃতের এক বৃক্ষের কন্দর হতে ধ্বনিত হয়েছে এই প্রণয়সম্বোধন। আতঙ্কিতের মত আর্তনাদ ক'রে ওঠে নারী—কে তুমি অবয়বহীন?

—আমি তপস্বী চ্যবন।

এতক্ষণে বল্মীকের দিকে দৃষ্টিপাত করে নারী এবং বুঝতে পারে. এই বল্মীক সত্যই বল্মীক নয়। জীর্ণ বল্মীকবৎ জরাধূলিসমাচ্ছন্ন ও বিগতযৌবন এক তপস্বীর দেহ। তারই দিকে তাকিয়ে আছে সেই তপস্বীর চক্ষু। তপস্বী চ্যবনের দুই চক্ষুতে তীক্ষ্ণ এবং উজ্জ্বল দুটি দৃষ্টি জ্বলছে।

নারী বলে—আমি নৃপতি শর্যাতির দুহিতা সুকন্যা।

চ্যবন বলে—তুমি ধন্যা, তপস্বী চ্যবনের মনোহারিণী অয়ি বিপুলযৌবনা! তোমার নীলাংশুক বসনের অঞ্চল তোমারই অঙ্গসৌগন্ধ্যের স্পর্শ দান ক'রে আমার এই নিভৃতজীবনের নিঃশ্বাসসমীর সুরভিত করেছে।

ভ্রূভঙ্গী কঠোর ক'রে সুকন্যা বলে—আপনার ভাষণে বিস্ময় বোধ করছি ঋষি।

চ্যবন—কিসের বিস্ময়?

সুকন্যা—আপনি তপস্বী, আপনি বয়ঃপ্রবীণ, আপনি জরাগ্রস্ত। আপনার দেহ আছে, কিন্তু দেহে প্রাণ আছে বলে মনে হয় না। আপনার নিঃশ্বাস আছে, কিন্তু সে নিঃশ্বাসে সমীর আছে বলে বিশ্বাস করতে পারি না। দাবদগ্ধ বৃক্ষের মত অঙ্গার হয়ে গিয়েছে আপনার যৌবন। তবে কেন আর কিসের আশায় এক বিপুলযৌবনার প্রতি প্রণয় নিবেদন করছেন ঋষি?

চ্যবন—তোমার বিস্ময় মিথ্যা নয় সুকন্যা। দীর্ঘ তপঃক্লেশে ক্ষয় হয়েছে আমার দেহ, কিন্তু আজ বুঝতে পেরেছি, ক্ষয় হয়নি আমার কামনা। আমার দেহে জরা, কিন্তু আমার অন্তরে জরা নেই সুকন্যা। আমার দেহে কামনা নেই, কিন্তু আমার মনে কামনা আছে কামিনী শর্যাতিতনয়া।

সুকন্যা—কিন্তু সে কামনা যে নিতান্তই নিরর্থক। আপনি পক্ষহীন বিহগের মত, পত্রহীন বিটপীর মত ও তৈলহীন প্রদীপের মত অক্ষম কামনার আধার মাত্র। আমাকে প্রণয় নিবেদন ক'রে কি লাভ হবে আপনার? আমি আপনার উৎসঙ্গ শোভিত করলে কোন্ পরিতৃপ্তি লাভ করবেন আপনি?

চ্যবন—তোমার সান্নিধ্য আর তোমার স্পর্শই আমার পরিতৃপ্তি। আমি আমার নিমেষহীন চক্ষুর দৃষ্টি দিয়ে তোমার সুহাসিত বিম্বাধরপ্রভা আর কুন্দাভ দন্তরুচিজ্যোৎস্না চিরক্ষণ পান ক'রে পরিতৃপ্ত হব শর্যাতিতনয়া।

সুকন্যা—কেমন ক'রে পরিতৃপ্ত হবেন হে জরায়িতদেহ তপস্বী? আপনার দেহ যে তৃষ্ণা ধারণেও অক্ষম।

চ্যবন—পরিতৃপ্ত হবে আমার মন। তৃষ্ণা আছে আমার মনে।

সুকন্যা—কুৎসিত এই তৃষ্ণা।

ভ্রূকুটি করেন চ্যবন—তপস্বী চ্যবনের প্রতি নিন্দাবাদ প্রকাশের দুঃসাহস সংবরণ কর শর্যাতিতনয়া সুকন্যা!

ভ্রূকুটি করে সুকন্যা—আপনি আমার প্রতি আপনার জরাগ্রস্ত প্রণয় নিবেদনের উৎসাহ সংবরণ করুন তপস্বী।

চ্যবন—ভার্গব চ্যবনের পত্নী হবে তুমি, তোমার এই সৌভাগ্য বিনষ্ট করো না শর্যাতিতনয়া।

হেসে ওঠে সুকন্যা—আপনার পতিত্ব স্বীকার ক'রে যৌবনিত জীবনের অপমান সহ্য করবার দুর্ভাগ্য বরণ করতে চায় না শর্যাতিতনয়া।

চ্যবন—ভুলে যেও না শর্যাতিতনয়া, তোমার এই অহংকার চূর্ণ করবার শক্তি তপস্বী চ্যবনের আছে।

সুকন্যা—থাকতে পারে, কিন্তু শর্যাতিতনয়ার অননুরাগ চূর্ণ করবার শক্তি নেই আপনার। ঘৃণ্য আপনার প্রস্তাব।

—ঘৃণ্য? ক্রোধোদ্দীপ্ত স্বরে চিৎকার ক'রে প্রশ্ন করেন চ্যবন।

সুকন্যা বলে—হ্যাঁ তপস্বী, জরাকে ঘৃণ্য বলে মনে না ক'রে পারে না যৌবন।

চলে যাচ্ছিল সুকন্যা। চ্যবন আহ্বান করেন—শুনে যাও সুকন্যা?

—বলুন।

—একবার তাকিয়ে দেখ আমার দিকে?

—দেখেছি।

—কি দেখলে?

—ক্রোধোদ্দীপ্ত দুটি চক্ষু।

—দেখতে ভয় করে না?

—দেখতে ঘৃণা বোধ করি।

সহসা দুই চক্ষু মুদ্রিত করেন চ্যবন। যেন এই যৌবনগর্বিতা নারী ঘৃণাভরে তাঁর দুই চক্ষু তীক্ষ্ণ কণ্টকে বিদ্ধ ক'রে দিয়েছে।

চ্যবন বলেন—যাও।

কাঁদছিল সুকন্যা। কিন্তু নৃপতি শর্যাতি বলেন—না, আর কোন উপায় নেই রাজকন্যা। ভার্গব চ্যবনের রোষ আর অভিশাপ হতে রক্ষা লাভ করবার আর কোন উপায় নেই।

সুকন্যা—আপনারই তনয়ার প্রতি কেন এত কঠোর হলেন পিতা?

শর্যাতি—তোমারই আচরণে রুষ্ট হয়েছেন চ্যবন।

সুকন্যা—আমার আচরণে কি অপরাধ আর কিসের অন্যায় দেখলেন পিতা?

অকস্মাৎ অশ্রুধারায় প্লাবিত হয় শর্যাতির নয়ন। বেদনাভিভূত স্বরে বলেন—তোমার অপরাধ হয়নি সুকন্যা। কিন্তু, ক্রুদ্ধ চ্যবনের অভিশাপে আমার রাজ্যের সকল সৈনিক অকস্মাৎ ব্যাধি ও জরায় আক্রান্ত হয়েছে। তোমার দর্প পরাভূত করবার জন্য নৃপতি শর্যাতির ক্ষত্রবলদর্প চূর্ণ ক'রে দিয়েছেন চ্যবন। আমার রাজ্য লুপ্ত হবে, আমার এই গৌরবের কিরীট ভূমিসাৎ হবে, আমার প্রজার সংসার হতে সকল হর্ষ ও আনন্দ চলে যাবে, এই ভয়ানক অভিশাপ তুমিই অপসারিত করতে পার কন্যা।

সুকন্যা—যদি চ্যবনের কাছে গিয়ে ক্ষমা প্রার্থনা করি, তবে কি তিনি আমাকে ক্ষমা ক'রে তুষ্ট হবেন না?

শর্যাতি—না তনয়া, তিনি তোমাকে শাস্তি না দিয়ে তুষ্ট হবেন না।

সুকন্যা—শাস্তি?

শর্যাতি—হ্যাঁ, তুমি তাঁর পত্নী না হলে তিনি তুষ্ট হবেন না।

সুকন্যা—আমাকে শাস্তি দেবার জন্যই কি তিনি আমাকে তাঁর কাছে পত্নীত্ব গ্রহণে বাধ্য করতে চান?

শর্যাতি—হ্যাঁ।

কিছুক্ষণ চিন্তিত মনে অথচ শান্ত নেত্রে দাঁড়িয়ে থাকে সুকন্যা। তারপরেই বলে—আপনি কি ইচ্ছা করেন পিতা?

শর্যাতি—সদসৎ বিবেচনা করবারও আর আমার কোন সাহস নেই কন্যা। আমার রাজ্যের আনন্দ বিনষ্ট হয়ে গিয়েছে। চ্যবনের অভিশাপ হতে রক্ষা লাভের জন্য তোমাকে যদি...।

সুকন্যা—তাই হোক পিতা। আমার জীবনই অভিশপ্ত হোক, আর চ্যবনের অভিশাপ হতে মুক্ত হয়ে সুখী হোক আপনার রাজ্য ও আপনার ইচ্ছা।

জরাগ্রস্ত তপস্বীর জীবনের সঙ্গিনী হয়েছে বিপুলযৌবনা সুকন্যা। হ্যাঁ, শাস্তিই দান করেছেন চ্যবন। তাঁর ক্রোধোদ্দীপ্ত দুই দক্ষুর দৃষ্টি যেন কিরাতের জাল, এবং এই জালের বন্ধন শান্তচিত্তে জীবনে গ্রহণ করেছে এক সুন্দরদেহিনী মায়ামৃগী। প্রণয়সম্ভাষণ নয়, করুণাবচন নয়, সান্ত্বনা নয়, শুধু তপস্বী চ্যবনের রুষ্ট দুই চক্ষুর নির্দেশ। সেই নির্দেশ মান্য ক'রে আশ্রমদাসীর মত নিকেতকর্তব্য পালন করে সুকন্যা। দিন যায়, মাস অতীত হয়, বর্ষের পর বর্ষ অতিক্রান্ত হয়, কাননভূমির নিভৃতে বসন্তামোদ জাগে ; কিন্তু চ্যবনপত্নী সুকন্যার জীবন যেন চিরনিদাঘে তাপিত জীবন।

এই শাস্তিভীরু জীবনের ভারে অবসন্ন সুকন্যার মন মাঝে মাঝে যেন মুক্তির স্বপ্ন দেখে। মনে হয়, তপস্বী চ্যবনের ঐ দুই চক্ষু হতে ক্রোধজ্বালা অন্তর্হিত হয়েছে। শান্ত দৃষ্টি তুলে সুকন্যার দিকে তাকিয়ে আছেন চ্যবন।—এইবার আমাকে মুক্তি দান করুন তপস্বী। সাশ্রুনয়নে আবেদন করতে গিয়েই সুকন্যার স্বপ্ন ভেঙ্গে যায়। দেখতে পায়, তেমনি ক্ষুব্ধ ও কঠোর দৃষ্টি তুলে তাকিয়ে আছেন চ্যবন। না, ঋষি চ্যবনের মনে ক্ষমা নেই, সুকন্যার জীবনে এই শাস্তির শেষ নেই।

আবার এক একদিন সুকন্যার মনের ভাবনাগুলি যেন হৈমন্তী কুহেলিকার মত মায়াময় হয়ে ওঠে। তন্দ্রাচ্ছন্ন নয়নে দেখতে পায় সুকন্যা, সত্যই স্বামী চ্যবনের নয়নে সেই ক্রোধজ্বালা আর নেই। ব্যথিত দৃষ্টি তুলে তাকিয়ে আছেন চ্যবন। প্রশ্ন করে সুকন্যা—এ কি? আপনি ব্যথিত হয়েছেন কেন তপস্বী?

কিন্তু প্রশ্ন করতে গিয়েই সুকন্যার তন্দ্রা ভেঙ্গে যায়। দেখতে পায় সুকন্যা, তরুতলে দাঁড়িয়ে তারই দিকে শুষ্ক কঠোর ও বেদনাহীন দৃষ্টি তুলে দাঁড়িয়ে আছেন চ্যবন। না, বৃথা স্বপ্ন, বৃথা তন্দ্রা, বৃথা এই আশামুগ্ধ লোভ। ঐ ক্ষমাহীন তপস্বীর চক্ষু কোনদিন ব্যথিত হবে না।

দিবস-রজনীর প্রতি মুহূর্ত যেন এক বল্মীকের সেবা ক'রে চলেছে শর্যাতিতনয়া সুকন্যা। এই বল্মীকই যেন এক দেববিগ্রহ, এবং তার উপাসিকা হয়েছে বনবাসিনী নৃপতিতনয়া সুকন্যা। মাঝে মাঝে উৎসুক নেত্রে তাকিয়ে থাকে সুকন্যা, আর নীরবে আক্ষেপ করে। এই তপস্বীকে শিলাময় দেববিগ্রহের মত শ্রদ্ধেয় মনে হতো, যদি তাঁর দুই চক্ষুতে এই নির্মম ক্রোধের জ্বালাটুকু শুধু না থাকত। কিন্তু কঠিন শিলার বিগ্রহকেও পূজা ক'রে যেটুকু আনন্দ লাভ করা যায়, চ্যবনের এই মূর্তিকে পূজা ক'রে সেটুকু আনন্দও পায় না সুকন্যা। নিতান্তই এক শাস্তার মূর্তি। দুর্ভাগ্য, প্রেমহীন জীবনের ক্রন্দন শান্ত করবার মত একটা ছলনাও খুঁজে পায় না সুকন্যা। কোন মুহূর্তে এক বিন্দু মিথ্যা হর্ষেরও স্পর্শে ঋষি চ্যবনের চক্ষু স্নিগ্ধ হয় না।

নববসন্তাগমের ইঙ্গিত ঘোষণা ক'রে একদিন কাননের তরু ও লতার বক্ষে জেগে ওঠে নব কিশলয়। জেগে ওঠে পিককলরব। কাননসরোবরের নিকটে এসে দাঁড়িয়ে থাকে সুকন্যা। মনে হয় সুকন্যার, সরোবরের ঐ সলিল যেন তৃষ্ণার্ত হয়ে তারই মুখের দিকে তাকিয়ে আছে। মনে হয়, পরাগভারে বিহ্বল কুসুমের স্তবক তারই যৌবনমদয়িত তনুচ্ছবির স্পর্শ পেতে চাইছে।

বল্কলবসনের ভার ভূতলে নিক্ষেপ করে সুকন্যা। বিকচ শতদলের মত রাগবিহসিত বিহ্বল দেহভার সরোবরসলিলে লুটিয়ে দিয়ে স্নানামোদে তৃপ্ত হয় সুকন্যা। তারপর তীরতরুর ছায়ায় এসে দাঁড়ায়। অতনুবিমোহন সেই বরতনুর অনাবরণ কোমলতাকে পুষ্পপরাগের লেপনে

আরও কমনীয় ক'রে তোলে সুকন্যা। যেন এক স্বপ্নলোকের বক্ষে দাঁড়িয়ে জীবনের নির্বাসিত কামনার বেদনাগুলিতে স্নিগ্ধ সলিলের ও পুষ্পপরাগের প্রলেপ দিয়ে শান্ত করছে সুকন্যা।

অকস্মাৎ নিকটাগত এক পদশব্দ শুনে চমকে উঠেই দেখতে পায় সুকন্যা, সম্মুখে এসে দাঁড়িয়েছে সুন্দর এক পথিকপুরুষ।

আগন্তুক বলেন--আমি অশ্বিনীকুমার রেবন্ত।

অসম্বৃত বসন সম্বৃত ক'রে বিব্রতভাবে প্রশ্ন করে সুকন্যা—কিন্তু আমার সম্মুখে আপনার আগমনের হেতু কি অশ্বিনীকুমার?

রেবন্ত—হেতু তুমি।

সুকন্যা—আমার পরিচয় আপনি জানেন কি?

রেবন্ত—জানি, তুমি শর্যাতিতনয়া সুকন্যা, তুমি চ্যবনভার্যা সুকন্যা।

সুকন্যা--তবে?

রেবন্ত--তোমারই বিপুল যৌবনভার বক্ষে ধারণ করবার তৃষ্ণা নিয়ে আমি এসেছি সুকন্যা।

সুকন্যার অন্তর যেন পিকসঙ্গীতের চেয়ে মধুরতর এক সুস্বরের স্পর্শে শিহরিত হয়।

মুগ্ধ রেবন্তের কণ্ঠে যেন বন্দনার সঙ্গীত ধ্বনিত হয়—এস লোকললামা বরারোহা, এস সুমধ্যমা বামোরু, এস নিতম্বগুর্বী কুচভারভীরুকটি সুভ্রূ, এস সুমধুরাধরা সুদতী, আজিকার পুষ্পময় বসন্তের মত যৌবনমান এই রেবন্তের পরিরম্ভনে এসে ধরা দাও সুকন্যা। তৃপ্ত রমিত ও প্রীত হোক তোমার সকল বাসনার অভিমান।

মুগ্ধভাবে রেবন্তের মুখের দিকে তাকিয়ে বিচলিতস্বরে সুকন্যা বলে—আপনি সুন্দর, আপনার আহ্বানও সুন্দর, কিন্তু আমাকে ক্ষমা করবেন অশ্বিনীকুমার রেবন্ত।

রেবন্ত—কেন সুকন্যা?

সুকন্যা—আমি ঋষি চ্যবনের ভার্যা, আপনার আহ্বানে যতই মধুরতা থাকুক, সে আহ্বান আমি গ্রহণ করতে পারি না রেবন্ত।

রেবন্ত—জরাভিভূত ক্ষীণদেহ ও প্রণয়বিরহিত স্বামীর জীবনসঙ্গিনী নারী...।

অকস্মাৎ বক্ষের গভীরে যেন তীক্ষ্ণ এক কণ্টকের আঘাত অনুভব করে সুকন্যা। সত্য বাক্য উচ্চারণ করেছেন রেবন্ত, এক জরাগ্রস্তের উদ্দেশে ঘৃণা নিবেদন করছে এক যৌবনের গর্ব। কিন্তু বিস্মিত হয় সুকন্যা, আর বেদনার্তভাবে অন্যমনার মত তাকিয়ে বুঝতে চেষ্টা করে, কেন ব্যথা বাজে অন্তরে?

—সুকন্যা।

রেবন্তের আহ্বানে সাড়া দেয় না সুকন্যা। যেন তার দুই বিষণ্ণ ও ভীত চক্ষুর দৃষ্টি অনেক দূরে ছুটে চলে গিয়েছে। রেবন্তের ধিক্কার সেই জীর্ণ বল্মীকের কঠোর অহংকারের সব প্রসন্নতা চূর্ণ করতে চায়। সুকন্যার বুক কেঁপে ওঠে।

রেবন্তের ধিক্কার যেন সুকন্যার এক নিরর্থক গর্বকে অপমানে আহত করেছে। সুকন্যা বলে—আমার স্বামী জরাভিভূত এক যৌবনহীন বলেই কি আপনি আমাকে সহজলভ্যা বলে মনে করেছেন রেবন্ত?

রেবন্তের প্রগল্ভ হর্ষও যেন হঠাৎ আহত হয়। চিন্তান্বিতের মত সুকন্যার মুখের দিকে তাকিয়ে থাকেন রেবন্ত।

সুকন্যা বলে—ঋষি চ্যবন যদি যৌবনবান হতেন, তবে কি আপনি তাঁর ভার্যাকে এইভাবে প্রণয়াসঙ্গে আহ্বান করতে পারতেন রেবন্ত?

রেবন্ত বলেন--বুঝেছি সুকন্যা।

সুকন্যা--কি বুঝেছেন?

রেবন্ত—বুঝেছি, কোথায় তোমার দুঃখ, কিসের জন্য তোমার অভিমান, আর আমার

প্রণয়ে কেনই বা তোমার সংশয়। কিন্তু আমি হীনপ্রেমিক নই শর্যাতিতনয়া। আমার প্রণয় কোন সুযোগের অনুগ্রহ গ্রহণ করে না। আমি ক্ষীণ খদ্যোৎ নই নারী, দীপহীন অন্ধকারের সুযোগ চাই না। আমি ক্ষুদ্র ভৃঙ্গ নই নারী, আমি নিদ্রিতা কমলকলিকার অসহায় অধর অন্বেষণ করি না। আমার অন্তরে কোন তস্করতা নেই সুকন্যা। চ্যবনের জরাতুর দুর্বল হস্তের মুষ্টিবন্ধন হতে ঐ রূপরত্ন অনায়াসে ছিন্ন ক'রে সুখী হতে পারে না স্পর্ধিতযৌবন রেবন্তের স্পৃহা।

রেবন্তের ভাষণ যেন বিশালহৃদয় এক প্রেমিকের অন্তরের গভীর মন্ত্র, মুগ্ধ হয়ে শুনতে থাকে সুকন্যা। তপোবলে মন্ত্রবলে অথবা অস্ত্রবলে নারীর হৃদয় নিপীড়ত ও আতঙ্কিত ক'রে নারীর অনুৎসুক হস্তের বরমাল্য কণ্ঠে ধারণ করতে গৌরব বোধ করে না যে প্রেমিক, স্বয়ংবরার বরমাল্য ছাড়া তৃপ্ত হয় না যে প্রেমিকের অন্তর, তেমনই এক প্রেমিক সুকন্যার সম্মুখে এসে দাঁড়িয়েছে।

রেবন্ত—আমি তোমার মনের সংশয় অপসারিত করতে চাই সুকন্যা। আমি ভিষগীশ্বর রেবন্ত, আমি জরা অপহরণের বিজ্ঞান জানি, আমি রুগ্ন দেহে রূপ স্বাস্থ্য কান্তি ও পুষ্টি প্রদানের রহস্য জানি।

চকিত হর্ষে দীপ্ত হয়ে ওঠে সুকন্যার দুই চক্ষু--তবে ঋষি চ্যবনেব জরা অপহরণ ক'রে তাকে যৌবন ও কান্তি প্রদান করুন রেবন্ত।

হেসে ওঠেন রেবন্ত--তাই হবে সুকন্যা। এই কাননে যে সরোবরের জলে ওষধীশ চন্দ্রমা নিত্য স্নান করেন, সেই সরোবরের সন্ধান আমি জানি। যদি আমার সঙ্গে গিয়ে সেই সরোবরের জলে স্নান করেন ঋষি চ্যবন, তবে তিনি সুযৌবন ও দিব্যকান্তি লাভ করবেন।

সুকন্যা--আমার অনুরোধ...।

রেবন্ত—আমার অনুরোধ শোন সুকন্যা। ঋষি চাবনের কাছে গিয়ে আমার এই প্রস্তাব নিবেদন কর।

চলে যাচ্ছিল সুকন্যা। রেবন্ত বলে—আমার আর একটি প্রস্তাব শুনে যাও সুকন্যা।

--বলুন।

—আমি ও প্রাপ্তযৌবন চ্যবন, উভয়েই তোমার বরমাল্যের প্রার্থী হয়ে তোমার সম্মুখে এসে দাঁড়াব। অঙ্গীকার কর, যার মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হবে তোমার প্রাণ, তারই কণ্ঠে বরমাল্য অর্পণ করবে। হয় আমি, নয় ঋষি চ্যবন, উভয়ের একজনের জীবনসঙ্গিনী হবে তুমি।

সুকন্যা বলে--অঙ্গীকার করলাম রেবন্ত।

রেবন্ত—অঙ্গীকার কর, এই প্রস্তাবও ঋষি চ্যবনের কাছে নিবেদন করবে তুমি।

সুকন্যা—নিবেদন করব।

রেবন্ত—অঙ্গীকার কর, ঋষি চ্যবনকে এই প্রস্তাবে তুমি অবশ্যই সম্মত করাবে।

পুলকাঞ্চিতা বনকুরঙ্গীব মত চকিতহর্ষে নিবিড় নয়নের দৃষ্টি ক্ষণপ্রগল্ভতায় তরলিত ক'রে সুকন্যা বলে—অঙ্গীকার করলাম রেবন্ত।

চলে গেল সুকন্যা, এবং আশ্রমকুটীরে এসে উল্লসিত স্বরে চ্যবনের কাছে শুভবার্তা জ্ঞাপন করে—আপনার জরা অপহরণ ক'রে যৌবন প্রদান করবেন অশ্বিনীকুমার রেবন্ত। হৃষ্টচিত্ত চ্যবন রেবন্তের উদ্দেশে আশীর্বাণী বর্ষণ ক'রে সেই মুহূর্তে চলে যাবার জন্য প্রস্তুত হলেন।

আবার স্বাধীন হবে শর্যাতিতনয়া সুকন্যার প্রণয়বাসনা : সুকন্যার হাতের বরমাল্য তারই পরিণয় বরণ ক'রে নেবে জীবনে, যার মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হবে সুকন্যার প্রাণ। এই পরীক্ষার প্রস্তাবেও সানন্দে সম্মত হয়ে চলে গেলেন চ্যবন।

আশ্রমকুটীরের নিভৃতে নীরব হয়ে বসে থাকে সুকন্যা। কি অদ্ভুত পরীক্ষা! এই পরীক্ষার পরিণামে সুকন্যা যে এক শাসনকঠোর ও হৃদয়হীন স্বামীর সান্নিধ্য ছেড়ে এক বিশালহৃদয় প্রবলপ্রেমিকের ব্যাকুল আহ্বানের কাছে চিরকালের মত চলে যেতে পারে। কিন্তু এক মুহূর্তের জন্যও ব্যথিত হলেন না, শঙ্কিত হলেন না, বিষণ্ণ হলেন না কেন ঋষি চ্যবন?

ঝটিকাঘাতে একটি পল্লব শাখা হতে ছিন্ন হয়ে গেলে যতটুকু ব্যথা অনুভব করে বিশালদেহ দেবদারু, ততটুকু ব্যথাও বোধ হয় ঋষি চ্যবনের বক্ষে বাজবে না, যদি সুকন্যা আজ প্রণয়াভিলাষী রেবন্তের কণ্ঠে বরমাল্য দান করে। শাস্তির দাসীকে চিরকাল কঠোর নেত্রে ঘৃণা ক'রেই দিনাতিপাত করলেন যে জরাভিভূত ঋষি, সে ঋষি যৌবনাঢ্য হয়ে সেই নারীর মুখের দিকে কি প্রেমদৃষ্টি দান করবেন? বিশ্বাস হয় না, তাই ভয় হয় সুকন্যার। কিন্তু কেন এই অদ্ভুত ভয়? অকারণে বিচলিত নিজেরই এই হৃদয়ের উপর রুষ্ট হয় সুকন্যা।

—ওঠ সুকন্যা, তাকাও দুই পাণিপ্রার্থীর মুখের দিকে, স্বয়ংবরার গর্ব নিয়ে বেছে নাও তোমার জীবনের সঙ্গী। কানের কাছে যেন এক মায়াস্বর গুঞ্জরিত হয়ে অবসন্নহৃদয়া সুকন্যাকে উৎসাহিত করে। কিন্তু তবু দুই হাতে অশ্রুপ্লুত চক্ষু আবৃত ক'রে বসে থাকে সুকন্যা। কেন, কিসের জন্য এই বেদনা, এবং কি চায় সুকন্যা, নিজের মনকেই প্রশ্ন ক'রে বুঝতে পারে না সুকন্যা।

বুঝতে পারে না সুকন্যা, আজ এতদিন পরে তার মুক্তির মুহূর্ত যখন আসন্ন হয়ে উঠেছে, তখন কেন আবার বক্ষের স্পন্দনে ও নিঃশ্বাসে এই নূতন ও অদ্ভুত এক বেদনার সঞ্চার জাগে?

আশ্রমকুটীরের আঙ্গিনায় দুই আগন্তুকের পদধ্বনি শোনা যায়। চমকে ওঠে সুকন্যা। আসছেন সুন্দরতনু রেবন্ত, আসছেন সুন্দরতনু চ্যবন।

—শর্যাতিতনয়া সুকন্যা! হর্ষাকুল রেবন্তের কণ্ঠস্বর আশ্রমের প্রাঙ্গণের বক্ষে ধ্বনিত হয়। কিন্তু তাঁর কণ্ঠস্বর কই? নীরব কেন সুকন্যার যৌবনগর্বের শাস্তিদাতা সেই ঋষি, যিনি স্বয়ং আজ রেবন্তের অনুগ্রহে যৌবনান্বিত হয়ে ফিরে এসেছেন?

পুষ্পমাল্য হাতে নিয়ে কুটীরের বাইরে এসে দাঁড়ায় সুকন্যা। দেখতে পায়, যৌবনাঢ্য দুই পুরুষের দুই মূর্তি দাঁড়িয়ে আছে প্রাঙ্গণের বক্ষের উপর। উভয়েই সমানসুন্দর, একই তরুর দুই পুষ্পের মধ্যে যতটুকু রূপের ভিন্নতা থাকে, তা'ও নেই। কান্তিমান দ্যুতিমান ও বিশাল বক্ষঃপট, নবীন শাল্মলী সদৃশ যৌবনান্বিত দুই দেহী।

রেবন্তের মুখের দিকে তাকায় সুকন্যা। দেখতে থাকে সুকন্যা, হর্ষে উজ্জ্বল ও আনন্দে সুস্মিত হয়ে উঠেছে রেবন্তের চক্ষু। রেবন্তের দুই সুন্দর নয়নে জ্যোৎস্নালিপ্ত সমুদ্রতরঙ্গের মত কী বিপুল প্রণয়োচ্ছল আহ্বান হিল্লোলিত হয়! মুগ্ধ হয় সুকন্যার দুই নয়ন।

চ্যবনের মুখের দিকে তাকায় সুকন্যা। চমকে ওঠে সুকন্যার হৃৎপিণ্ড।

ক্রোধজ্বালা নয়, অবহেলা নয়, অহংকার নয়, দুঃসহ ব্যথায় বিষণ্ণ হয়ে রয়েছে সুন্দরতনু ঋষিযুবা চ্যবনের চক্ষু। যেন এক হতাশ ও অসহায়ের দৃষ্টি। এতদিন পরে তাঁরই শাস্তিনিঃসারী দুই শুষ্ক চক্ষুর কঠোর শাসনে নিগৃহীতা নারীর উপর তাঁর সকল অধিকার একটি পুষ্পমাল্যের প্রতিহিংসার জ্বালায় ভস্মসাৎ হয়ে যাবে, যেন সেই শাস্তি নীরবে সহ্য করবার জন্য দাঁড়িয়ে আছেন চ্যবন। কিন্তু সুকন্যা যেন এক অকল্প্য দৃশ্য দেখছে ; বিস্ময়াভিভূত অন্তরের উল্লাস সংযত ক'রে ব্যথিত নয়নে চ্যবনের মুখের দিকে তাকিয়ে থাকে।

একই তরুর দুই পুষ্পের মত দুই সমানসুন্দর রূপ, কিন্তু একজনের নয়নে হর্ষ, আর একজনের নয়নে বেদনা। রেবন্তের সুস্মিত নয়নের দিকে তাকিয়ে নয়ন মুগ্ধ হয় সুকন্যার, কিন্তু চ্যবনের ব্যথিত চক্ষুর দিকে তাকিয়ে মুগ্ধ হয়ে যায় সুকন্যার হৃদয়।

ফুল্লরুচি ফুলদলের মত সুস্মিত হয়ে ওঠে শর্যাতিতনয়া সুকন্যার অধর। যেন আজ

এতদিন পরে নিজেকেই দেখতে পেয়েছে সুকন্যা। যেন ঋষি চ্যবনের চক্ষুতে ঐ বেদনার আবির্ভাব দেখবার আশায় এতদিন ধ'রে দুর্বহ এক প্রতীক্ষার ব্রত পালন ক'রে এসেছে সুকন্যা।

ধীরে ধীরে ঋষি চ্যবনের সম্মুখে এসে আহ্বান করে সুকন্যা।--ঋষি!

চ্যবন--বল শর্যাতিতনয়া।

সুকন্যা--কি ভাবছেন ঋষি?

চ্যবন--প্রতিশোধ গ্রহণ কর সুকন্যা।

হেসে ওঠে সুকন্যা--সুযোগ পেয়েছি ঋষি, প্রতিশোধ গ্রহণ করাই উচিত।

চ্যবন--হ্যাঁ সুকন্যা।

--এই লও প্রতিশোধ! চ্যবনের কণ্ঠে বরমাল্য দান ক'রে মুগ্ধ চক্ষু তুলে চ্যবনের মুখের দিকে তাকিয়ে থাকে সুকন্যা।

চমকে ওঠেন রেবন্ত, এবং নিজেরই মনের বিস্ময় সহ্য করতে না পেরে ধিক্কার ধ্বনিত করেন--ধন্য ছলনানিপুণা সুকন্যা!

# ধার্মিক দাক্রুজ

ভাগীরথীকূলের সেই পর্তুগীজ উপনিবেশে বাস করতেন অনেক ধর্মযাজক। গির্জার প্রাঙ্গণে তাঁদের ভিড় দেখা যেতো। আবার দেখা যেতো, তাঁরাই এসে ভিড় করছেন দুর্গের দুয়ারে ; তাঁদের নির্দেশ আর অনুরোধ উৎকর্ণ হয়ে শুনছে পর্তুগীজের সৈনিক আর সেনাপতি। কুঠির অভ্যন্তরে বণিকের টাকার হিসাবের দপ্তরেও তাঁদের দেখা যেতো ; আরও বিস্ময়ের বিষয়, এক একদিন তাঁরাই ব্যস্তভাবে দাঁড়াতেন দাসের বাজারের কাছে।

দাস বিক্রয়ের বাজার—গ্রীষ্মের রোদে আর বর্ষার জলে খোলা মাঠের উপর শত শত জীবন্ত মানুষকে এক একটি দড়ির বেষ্টনী দিয়ে ঘিরে রাখা হতো। নৌকা বোঝাই ক'রে দাস নিয়ে এসেছে পর্তুগীজ দস্যুবণিক। এসেছে সন্দ্বীপ হতে, এসেছে বাকলা হতে, এসেছে সুন্দরবন ও বালেশ্বর হতে। দক্ষিণবঙ্গের কত গ্রামের মাঝরাতের ঘুম আগুনে পুড়িয়ে দিয়ে, ভীত দুর্বল ও অসহায় নর ও নারীকে ধ'রে-বেঁধে ব্যবসায়ের পণ্যবস্তুর মত বহন ক'রে নিয়ে এসেছে পর্তুগীজের নৌকা, শিকারী ব্যাধ যেমন ফাঁদ-পেতে-ধরা জীবন্ত খরগোশের মালা নিয়ে আসে, আর মাংসলোলুপের হাটে বেচে দিয়ে চলে যায়।

এ দৃশ্যও দেখতেন আর সহ্য করতেন ধর্মযাজকেরা। দাস বাজারের মাঠের উপর সারি সারি বট আর অশথের ছায়ায় তাঁরা বসতেন এবং খোলা মাঠের উপর রোদে পুড়তো আর জলে ভিজতো দাস নরনারীর দেহ, যতক্ষণ না ক্রেতা এসে তাদের কিনে নিয়ে যেতো।

দাস নরনারীর কাছে এসে দাঁড়াতেন পর্তুগীজের ধর্মযাজক। বলতেন—মুক্তি পেতে পারো, যদি আমার ধর্মে এসে ঠাঁই নাও।

ভীত ও বিষণ্ণ পশুর মত বিমূঢ়ভাবে তাকিয়ে থাকতো দাস নরনারীর দল। ধর্মযাজকেরা বলতেন—খৃস্টান হও। খৃস্টান হয়ে, পর্তুগীজ প্রভুর কাছ থেকে ভূমি আর চাকুরি নিয়ে সুখে জীবনযাপন কর।

কেউ রাজী হতো, কেউ রাজী হতো না। যারা রাজী হতো তারা ঠাঁই পেতো পর্তুগীজের সেই উপনিবেশে। যারা রাজী হতো না, তারা ক্রেতার দাস হয়ে চলে যেতো। সূর্য যখন ডুবতো, আর শান্ত হয়ে যেতো দাসবাজারের চিৎকার, তখন ভাগীরথীর জলে এক একটি নৌকায় ক্রীতদাস আর ক্রীতদাসীর কান্নার রোলে করুণ হয়ে উঠতো সন্ধ্যার বাতাস। ক্রেতা বণিকের নৌকায় জীবন্ত দাস ও দাসীর রজ্জুবদ্ধ দেহ চালানি পশুর মত চালান হয়ে যেতো দেশ আর বিদেশের দূরান্তরে।

পর্তুগীজের সেই উপনিবেশের নাম হুগলি। পর্তুগীজের কুঠি আজ আর নেই, দুর্গও নেই, দাসবাজারের অশথও মরে গিয়েছে। শুধু বেঁচে আছে পর্তুগীজের গির্জা, ব্যাণ্ডেলের গির্জা। এই গির্জাই আজও স্মরণ করিয়ে দেয়, পর্তুগীজের লোভ ও নিষ্ঠুরতার উপনিবেশ সেই ১৬৩০ সালের হুগলিতেই এমন একজন ধর্মযাজক ছিলেন, যিনি ধর্মের পথ চিনতে ও বুঝতে ভুল করেননি। তাঁর নাম ফাদার দাক্রুজ। ভাগীরথীর পল্লীর হিন্দু আর মুসলমানেরাও তাঁর নাম দিয়েছিলেন, ধার্মিক দাক্রুজ।

অন্যান্য ধর্মযাজকেরা গ্রামে গ্রামে গিয়ে মানুষকে আহ্বান ক'রে বলতেন—এসো খৃস্টান হও। আমরা এই হিদেনের দেশ হিন্দুস্থানে ধর্মের বীজ বপন করতে এসেছি।

আর ধার্মিক দাক্রুজ পল্লীর প্রান্তরে একাকী ঘুরে বেড়াতেন। তাঁর হাতে থাকতো ছোট একটি থলি, তার মধ্যে পর্তুগাল দেশের এক রঙীন ফুলের বীজ। গ্রামের মানুষ বিস্মিত হয়ে

দেখতো, গাঁয়ের মাঠে মাঠে ফুলের বীজ ছড়িয়ে চলে যাচ্ছেন ধার্মিক দাক্রুজ।

লোকে প্রশ্ন করতো—এ কি করছেন আপনি?

ধার্মিক দাক্রুজ হাসতেন।—আমি এদেশের মাটিতে ফুলের বীজ বপন করতে এসেছি।

ব্যাণ্ডেলের গির্জার প্রাঙ্গণের এক কোণে তিনি থাকতেন। পর্তুগীজ বণিকের কুঠিতে কোনদিন তাঁকে কেউ দেখেনি। পর্তুগীজ দুর্গের সৈনিকের সঙ্গে পরামর্শদাতা অভিভাবকের মত মেলামেশা করতে কখনো তাঁকে দেখা যেতো না। তিনি থাকতেন তাঁর নিরালা জীবনের উপাসনা আর প্রার্থনার মধ্যে। দাসবাজারের অশথের ছায়ায় দাঁড়িয়ে অন্যান্য ধর্মযাজকেরা যখন দাস নরনারীর ধর্ম নিয়ে টানাটানি করতেন, ধার্মিক দাক্রুজ তখন গির্জার অভ্যন্তরে বেদিকার উপর স্থাপিত মাতা মেরির মূর্তির দিকে ভক্তিবিহ্বল দুই চোখের দৃষ্টি নিয়ে তাকিয়ে থাকতেন। সন্ধ্যায় ভাগীরথীর জলে যখন নৌকায় ক্রীতদাস আর ক্রীতদাসীর কান্না বেজে উঠতো, তখন বিচলিতচিত্তে প্রার্থনা করতেন দাক্রুজ। হৃদয়হীন সেই উপনিবেশের এক নিভৃতে যেন মানুষের হৃদয়ের ধর্ম সেই প্রার্থনার স্বরে গুঞ্জন ক'রে উঠতো।

মোগল বাদশাহ শা'জাহান অনেকবার অনেক সাবধান-বাণী জানিয়ে পত্র দিয়েছেন হুগলির পর্তুগীজকে।—আপনাদের শুধু চিনি মশলা ও কাপড়ের ব্যবসায় করবার অনুমতি দেওয়া হয়েছে। দাস ব্যবসায় বন্ধ করুন। সাবধান!

দিল্লীর মোগল দরবারের সেই সাবধান-বাণীকে শুধু অমান্য আর অবহেলা করেছে হুগলির পর্তুগীজ।

হুগলির খৃস্টান ধর্মযাজকদের কাছেও কঠোর এক প্রতিবাদের পত্র প্রেরণ করেছেন বাদশাহ শা'জাহান।—দেশের মানুষকে ধর্মান্তরিত করবেন না। এই অধিকার আপনাদের নেই। আপনাদের শুধু নিজেদের ধর্মজীবন যাপনের এবং উপাসনাগৃহ নির্মাণের অধিকার দেওয়া হয়েছে।

উত্তর দিলেন হুগলির পর্তুগীজ উপনিবেশের ধর্মযাজকেরা—বাদশাহ আকবর ও জাহাঙ্গীরের ফারমান অনুযায়ী আমরা কাজ করছি। এ দেশের মানুষকে খৃস্টান করার অধিকার আমাদের আছে।

অনুরোধ জানালেন শা'জাহান—জোর করে ধর্মান্তরিত করবেন না। মানুষের ধর্মের উপর জোর করার অধিকার কোন ফারমানে আপনাদের দেওয়া হয়নি।

হাসলেন হুগলির পর্তুগীজ ধর্মযাজকেরা। উত্তর দিলেন—আমরা জোর করি না। আমরা দাস নরনারীকে মুক্তি দিয়ে ধর্ম দান করি।

ধর্মযাজকদের এই প্রগলভতা সমর্থন করতে পারলেন না ধার্মিক দাক্রুজ। বললেন—এ-যুক্তি যুক্তি নয়। মোগল দরবারের অনুরোধ রক্ষা করাই কর্তব্য। ধর্মপ্রচারের পথে লোভ-দেখাবার আর জোর করবার কোন স্থান নেই।

—আপনি পর্তুগীজের সম্মানের শত্রু! হুংকার দিয়ে প্রতিবাদ করলেন ধর্মযাজকেরা। পর্তুগীজ সৈনিক ও সেনাপতি ক্রুদ্ধ হলেন। পর্তুগীজ বণিক রুষ্ট হলেন। সকলের সমবেত প্রতিবাদ আর নিন্দার আঘাতে নীরব হয়ে গেলেন ধার্মিক দাক্রুজ।

মনের শান্তি হারালেন ধার্মিক দাক্রুজ। এক প্রভাতে গির্জার প্রাঙ্গণে দাঁড়িয়ে দেখলেন, পশ্চিমের আকাশে এক খণ্ড ভয়ংকর কালো মেঘ ভাসছে। কে জানে, ঐ মেঘের মধ্যে কোন্ শংকার ইঙ্গিত দেখতে পেয়েছিলেন ধার্মিক দাক্রুজ। ছুটে গিয়ে প্রবেশ করলেন গির্জার অভ্যন্তরে। মেরি মাতার দিকে তাকিয়ে প্রার্থনা করলেন—তুমি আমাকে বর্জন করো না মাতা। জীবনের শেষ দিন পর্যন্ত যেন তোমার ঐ পুণ্যস্নিগ্ধ মুখচ্ছবি চোখের সম্মুখে দেখতে পাই।

প্রার্থনা সমাপনের পর হঠাৎ চঞ্চল হয়ে উঠলেন ধার্মিক দাক্রুজ। অনুভব করেন, আর চুপ ক'রে থাকলে চলবে না। পর্তুগীজ উপনিবেশের এই ভয়ংকর ভুল আর সহ্য করা উচিত

হবে না।

গির্জার প্রাঙ্গণ পার হয়ে ব্যস্তভাবে হেঁটে চললেন ধার্মিক দাক্রুজ। তারপর ছুটে এসে দাঁড়ালেন চিৎকারমুখর দাসবাজারের নিকটে। তখন ভাগীরথীর দুই তট মধ্যাহ্নের রোদে উত্তপ্ত হয়ে উঠেছে।

দেখলেন ধার্মিক দাক্রুজ, জীবন্ত পণ্যের মত দাস নর-নারীর দল বসে রয়েছে উত্তপ্ত মাঠের উপরে। ক্রেতার প্রশ্ন, বিক্রেতার উত্তর, নিলামের হাঁক—বীভৎস এক লোভের উৎসব কি ভয়ানক মুখর হয়ে উঠেছে!

লক্ষ্য করলেন ধার্মিক দাক্রুজ, কৌপীন পরিহিত এবং মাথায় জটা এক বৃদ্ধকে ক্রয় করবার জন্য তার কাছে এসে দাঁড়িয়েছে এক ক্রেতা। লোকটি বৃদ্ধ কিন্তু দেহ তার অশক্ত নয়।

বৃদ্ধের দেহের মাংসপেশীর দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে ক্রেতা উৎসাহ হারিয়ে বলেন--এ যে বৃদ্ধ, কতদিনই বা বাঁচবে, কিনে কোন লাভ নেই।

বিক্রেতা পর্তুগীজ বণিক বলে—বৃদ্ধ বটে, কিন্তু দেহ এখনো মজবুত আছে। দাম বেশি নয়। মাত্র বাইশ টাকা। কিনলে আপনার লাভই হবে।

রাজী হয় ক্রেতা। সেই মুহূর্তে এগিয়ে আসেন এক ধর্মযাজক। বৃদ্ধ দাসের দিকে তাকিয়ে প্রশ্ন করেন—মুক্তি চাও তুমি?

বৃদ্ধ শান্ত ও নির্বিকার দৃষ্টি তুলে তাকিয়ে থাকে পর্তুগীজ ধর্মযাজকের মুখের দিকে। তারপর বলে—না।

বিস্মিত হন ধর্মযাজক। বলেন—খৃস্টান হও, তাহলেই তোমাকে আর দাস হতে হবে না।

বৃদ্ধ বলে—আপনার অনুগ্রহে আমার কোন প্রয়োজন নেই।

পর্তুগীজ বণিকের হাতের চাবুক সেই মুহূর্তে সশব্দে আছাড় খেয়ে পড়ে বৃদ্ধ দাসের পিঠের উপর—তবে তাই হোক।

ক্রেতার দিকে তাকিয়ে হাত পাতে পর্তুগীজ বণিক—দিন টাকা, আর এই শক্ত পশুটিকে নিয়ে যান।

থলি হতে টাকা বের করে ক্রেতা। কিন্তু সেই মুহূর্তে চমকে উঠলো ক্রেতা, চমকে উঠলো পর্তুগীজ বণিক আর ধর্মযাজক। সম্মুখে এসে দাঁড়িয়েছেন ধার্মিক দাক্রুজ। দাক্রুজের হাতে টাকার তোড়া।

পর্তুগীজ বণিক প্রশ্ন করে—এর অর্থ?

দাক্রুজ বলেন—আমি পঞ্চাশ টাকা আপনাকে দিচ্ছি। এই দাসকে মুক্তিদান করুন।

বণিক ভ্রূকুটি করে—কেন?

দাক্রুজ—আমার দরকার আছে।

বিস্মিত হয়ে ভ্রূকুটি ক'রেই ধার্মিক দাক্রুজের হাত থেকে পঞ্চাশ টাকা তুলে নেয় বণিক। বৃদ্ধ দাসের হাত-পায়ের বাঁধন খুলে দিয়ে গর্জন করে—চলে যাও।

বৃদ্ধ দাসও উঠে এসে বিস্মিতভাবে তাকিয়ে থাকে দাক্রুজের মুখের দিকে।

দাক্রুজ বলেন—আসুন আমার সঙ্গে।

সেদিন যখন সন্ধ্যা নামলো ভাগীরথীর তটে, আর স্তব্ধ হলো দাস বাজারের চিৎকার, তখনও গির্জার অভ্যন্তরে মেরি মাতার সম্মুখে বসেছিলেন দুই জন ধার্মিক, দাক্রুজ ও সেই বৃদ্ধ।

দাক্রুজ প্রশ্ন করেন—আপনার পরিচয় জানতে পারি?

বৃদ্ধ বলেন—আমি সংসার-ছাড়া সন্ন্যাসী।

—কোথায় থাকেন?

এই ভাগীরথীরই কূলে যে-কোন একটি গাছের তলায়।

দাক্রুজ বলেন--আপনি মুক্ত, আপনি আপনার স্থানে চলে যান।

বৃদ্ধ প্রশ্ন করেন--এখানে কেন আমাকে নিয়ে এলেন?

দাক্রুজ--আমার উপাস্য ঐ মেরি মাতার মূর্তিটি শুধু একবার আপনাকে দেখাবার জন্য।

বৃদ্ধ বলেন--সুন্দর মূর্তি।

বিদায় নিয়ে চলে গেলেন কৌপীনধারী বৃদ্ধ। যাবার সময় বলে গেলেন--আমি আর একদিন আসবো।

এবং রাত্রির মাঝপ্রহরে মোগল ফৌজের তোপের ধ্বনিতে কেঁপে উঠলো পর্তুগীজের হুগলি। সেনাপতি কাসেম খাঁ'র পরিচালনায় মোগলের নওয়ারা, সওয়ার, পদাতিক, আর তোপ হুগলিকে চারদিক থেকে ঘিরে ধরেছে।

মোগলের তোপে বিধ্বস্ত হলো ব্যাণ্ডেলের গির্জা। মাতা মেরির মূর্তি বুকে আঁকড়ে পথে বের হলেন ধার্মিক দাক্রুজ। পর্তুগীজের দুর্গদ্বারে আগুন জ্বলে ওঠে। কুঠির অভ্যন্তরে আশ্রিত পর্তুগীজ নরনারীর ভীতিবিহ্বল কণ্ঠস্বরও মোগল তোপের গর্জনে চাপা পড়ে যায়। দুটি পুরো মাসের অবরোধ এবং যুদ্ধের পর হতাশ হয়ে পড়ে পর্তুগীজ সেনাপতি। পালিয়ে যাবার পথ খোঁজে পর্তুগীজ। রাত্রির অন্ধকারে পালিয়ে যাবার জন্য প্রস্তুত হয় পর্তুগীজের ধ্বংসাবশিষ্ট নৌবহর। দুর্গের কুঠির ভিতর থেকে সন্তর্পণে বের হয়ে মধ্যনিশীথে সারি সারি বজরা ও ডিঙির ভিতর এসে আশ্রয় গ্রহণ করে পর্তুগীজ নরনারী, সৈনিক আর ধর্মযাজক। মেরি মাতার মূর্তি সঙ্গে নিয়ে ধার্মিক দাক্রুজও এসে আশ্রয় নিলেন।

কিন্তু রেহাই দিলো না কাসেম খাঁ'র নওয়ারা আর তোপ। গোলার আঘাতে আহত হলো পর্তুগীজের পলায়নপর নৌবহর, জ্বলে উঠলো বজরা, ডুবলো ডিঙি, কিন্তু পর্তুগীজ নৌবহরের এক অংশ তবুও অবরোধ ভেদ ক'রে ভাগীরথীর জলে দ্রুত দাঁড় টেনে পালিয়ে গেল দূর সাগরমোহানার দিকে। বাকি নৌবহরকে ঘিরে বন্দী ক'রে ফেললো মোগলের কামানবাহী বজরা।

নৌকার উপর দাঁড়িয়ে শান্তভাবেই এই বিপর্যয়ের দৃশ্য দেখছিলেন ধার্মিক দাক্রুজ। আর মাঝে মাঝে তাকিয়ে দেখছিলেন মাতা মেরির মুখ। সেই পুণ্যস্নিগ্ধ মুখচ্ছবি—এই মূর্তির মুখে তো কোন উদ্বেগ নেই।

বন্দী করার জন্য শৃঙ্খল হাতে নিয়ে একদল মোগল সৈনিক লাফ দিয়ে এসে উঠলো দাক্রুজের নৌকার উপর। যুদ্ধক্ষুব্ধ ভাগীরথীর তরঙ্গে মশালের আলো ছটফট করছে। দূরে অন্ধকার। অকস্মাৎ চিৎকার ক'রে উঠলেন ধার্মিক দাক্রুজ। মাতা মেরির মূর্তি দু'হাতে আঁকড়ে ধরে জলে ঝাঁপ দিয়ে পড়েছে তাঁরই সহচর এক ভক্ত ভৃত্য।

আর চিৎকার করবারও সুযোগ পাননি ধার্মিক দাক্রুজ। যখন আর একবার তাঁর বিচলিত চোখের দৃষ্টি তুলে ভাগীরথীর জল আর অন্ধকারের দিকে তাকালেন, তখন মোগল সৈনিকের শৃঙ্খলে তাঁর দুই হাত বদ্ধ হয়ে গিয়েছে। বন্দী হয়ে শতাধিক পর্তুগীজের সঙ্গে আগ্রায় নীত হলেন ধার্মিক দাক্রুজ।

শোনা যায়, একমাত্র ধার্মিক দাক্রুজকেই ক্ষমা করেছিলেন বাদশাহ শা'জাহান। শোনা যায়, বাদশাহের প্রদত্ত শাস্তি শান্তভাবেই গ্রহণের জন্য প্রস্তুত হয়েছিলেন ধার্মিক দাক্রুজ। ইসলাম ধর্ম গ্রহণ ক'রে মুক্তিলাভের প্রস্তাব প্রত্যাখ্যান করেছিলেন দাক্রুজ এবং মত্ত হাতির পায়ের তলায় পড়ে প্রাণ বিসর্জনের শাস্তিই হাসিমুখে গ্রহণের জন্য তৈরি হয়েছিলেন। কিন্তু মত্ত হস্তীই ধার্মিক দাক্রুজের দেহ স্পর্শ না ক'রে শুধু স্তব্ধ হয়ে দাঁড়িয়েছিল।

আগ্রা থেকে ফিরে এসে ব্যাণ্ডেলের বিধ্বস্ত গির্জার কাছে একদিন দাঁড়ালেন ধার্মিক দাক্রুজ। বাদশাহ শা'জাহানও তাঁকে নতুন করে গির্জা নির্মাণের অনুমতি দিয়েছিলেন।

পর্তুগীজের সেই হুগলিতে সেদিন আর পর্তুগীজের ঔদ্ধত্যের কোন চিহ্ন ছিল না। ছিল না দুর্গ, ছিল না কুঠি, আর নীরব হয়ে গিয়েছিল পর্তুগীজের দাসের বাজার। শুধু ছিলেন দাক্রুজ।

তিনিই আবার নতুন ক'রে নির্মাণ করলেন ব্যাণ্ডেলের গির্জা। দিন, সপ্তাহ, মাস, বৎসর— শুধু এক শান্ত ও অবিচলিত বিশ্বাসের প্রেরণায় গির্জা নির্মাণের আয়োজনে ব্যস্ত হয়ে থাকেন দাক্রুজ। টাকা আসে সুদূর সিংহলের পর্তুগীজ বণিকের কুঠি হতে।

গির্জা নির্মিত হলো, কিন্তু মূর্তি কই? মূর্তিহীন শূন্য বেদিকার সম্মুখে দাঁড়িয়ে প্রার্থনা করেন দাক্রুজ—ফিরে এসো মাতা।

লোকে বলে, সত্যই ফিরে এসেছিল মাতা মেরির সেই মূর্তি। আজও সেই মূর্তিই ব্যাণ্ডেল গির্জার অভ্যন্তরে প্রতিদিন ভক্ত উপাসকের প্রার্থনা শুনছেন।

কেমন ক'রে ফিরে এল মেরি মাতার মূর্তি? কেউ বলে, সে রাত্রে এক স্বপ্ন দেখে হঠাৎ ঘুম ভেঙে গিয়েছিল ধার্মিক দাক্রুজের। ঘর থেকে বের হয়ে গির্জার প্রাঙ্গণে এসে দাঁড়িয়েছিলেন। দেখেছিলেন, ভাগীরথীর বুক থেকে যেন আলোকের ছটা উৎসারিত হয়ে উঠছে। উজ্জ্বল হয়ে উঠেছে ভাগীরথীর তট এবং একটি মানুষের ছায়ামূর্তি এগিয়ে আসছে সেই আলোকিত পথ ধ'রে। আর, বহু বিস্মিত মানুষের একটি ভিড় সেই দিকে তাকিয়ে বলছে—তিনি এসেছেন, তিনি এসেছেন।

পরদিন সকালে দেখা গেল গির্জার শূন্য বেদিকার উপর স্থাপিত রয়েছে মেরি মাতার সেই মূর্তি, সেই পুণ্যস্নিগ্ধ মুখচ্ছবি।

কিন্তু কে সেই ছায়ামূর্তি, কে এসেছিল ধার্মিক দাক্রুজের সেই স্বপ্নে-দেখা আলোকিত পথ ধ'রে? লোকে বলে, এসেছিলেন সেই বৃদ্ধ সন্ন্যাসী, সেই দাস, যাঁকে পর্তুগীজ বণিক আর ক্রেতার হাত থেকে মুক্ত করেছিলেন ধার্মিক দাক্রুজ। ভাগীরথীর কূলেই মেরি মাতার সেই মূর্তিকে কুড়িয়ে পেয়েছিলেন সেই সন্ন্যাসী।

ধার্মিক দাক্রুজকে স্মরণ ক'রে ব্যাণ্ডেলের গির্জায় আজও প্রতি বৎসর উৎসব হয়, সে উৎসবের নাম—দোমিঙো দাক্রুজ। কিন্তু শুধু ব্যাণ্ডেলের গির্জা নয়, ধার্মিক দাক্রুজের স্মৃতি আজও নীরবে বহন করছে আর একটি বস্তু। ঠিক বস্তু নয়, ফুল। যে নতুন ফুলের বীজ তিনি বপন করেছিলেন এই দেশের মাটিতে, সেই ফুল আজও এই বাংলার মাঠ ছেয়ে ফুটে ওঠে। সেই ফুলেরই নাম কৃষ্ণকলি। অত্যাচারের পর্তুগীজ লুপ্ত হয়ে গিয়েছে, শুধু এক শুভবুদ্ধি ধার্মিক পর্তুগীজের হৃদয়টিই যেন ফুল হয়ে ফুটে রয়েছে।

## লীলা ও চারণক

অনেকদিন আগে, দূর সাগরের এক দ্বীপদেশের ছেলে এক নতুন মহাদেশের নদীর উপকূলে এসে এক মেয়ের কালো চোখের দিকে অপলক চোখে তাকিয়েছিল। দেখে মুগ্ধ হয়েছিল সেই দ্বীপদেশের ছেলে। বাঁকা ভুরুর ছায়ার নিচে আর টানা কাজলরেখার উপর ফুটে রয়েছে সে-মেয়ের দুই চোখের দুই মায়াবিনী তারকা। তাম্বুলের রসে রঞ্জিত দুটি অধর, যেন এই নতুন দেশেরই ভোরের আকাশের রক্তরাগ সিক্ত হয়ে রয়েছে এই দেশেরই ভোরের শিশিরে। চন্দনের পঙ্ক দিয়ে আঁকা একটি তিলক রয়েছে দুই ভুরুর মাঝখানে, যেন ফুলবনের এক লুব্ধ প্রজাপতি সে-মেয়ের কপালে চুমো দিতে এসে ঘুমিয়ে পড়েছে কপালের উপর। মেয়ের কোমর জড়িয়ে অলস এক চন্দ্রহার মৃদু মৃদু কাঁপে। বাজুবন্ধে দোলে সোনায় গড়া কদম্ব।

রুপোয় গড়া দুটি পায়জোড়ের উল্লাস রুমঝুম ক'রে বেজে উঠতে চায় সে-মেয়ের আলতা-রাঙানো দুটি পায়ের দিকে তাকিয়ে। দ্বীপদেশের ছেলে কোনদিন কল্পনাও করেনি যে, এরকমের রূপের মেয়েও আছে পৃথিবীতে, আর এত মায়া আছে কালো চোখে।

মহাদেশের নদী-উপকূলের সেই মেয়েও কখনো কল্পনা করতে পারেনি যে, দূর সাগরের এক দ্বীপের কোল থেকে এমন এক রূপের ছেলে এসে একদিন দাঁড়াবে তারই চোখের এত কাছে। কালাপানির এত ঢেউ আর এত তুফান কেমন ক'রে পার হয়ে এল এই সুন্দর নির্ভীক? সেই মেয়েও মুগ্ধ হয়ে তাকিয়ে দেখেছিল আগন্তুক পরদেশী যুবকের রূপ। মনে হয়, যেন এক প্রবালদ্বীপের রাজকুমারই সমুদ্র পার হয়ে এই নদী-উপকূলে এসে দাঁড়িয়েছে। কালো কাজল নয়, আকাশের নীল লেগে রয়েছে সেই ছেলের চোখে। স্তবকিত কেশে যেন গলানো সোনার প্রলেপ। যেন এক হিমানীর দেশ হতে নতুন অরুণোদয়ের আভা অঙ্গে মেখে এই নতুন দেশের মাটিতে এসে দাঁড়িয়েছে এই সুগৌরদেহ আগন্তুক।

কিন্তু কি চায় সে? কেন অমন ক'রে তাকিয়ে থাকে? নিজের মনের এই প্রশ্নেই বিচলিত হয়ে মুখ লুকোবার জন্য মাথা হেঁট করেছিল সেই মেয়ে। আর দ্বীপবাসী সেই আগন্তুকও নতুন দেশের মেয়ের লজ্জারাগে আরক্ত সেই মুখের শোভাও দেখে ফেলেছিল।

উপকথা নয়, রূপকথাও নয় এবং এমন খুব বেশি দিনের কথাও নয়। এই কাহিনী হলো এই কলকাতারই ইতিহাসের এবং আজ থেকে মাত্র দু' শত আশি বছর আগেকার একটি কাহিনী। 'আরংজেব ভারত যবে করিতেছিলেন খান্ খান্.' দিল্লীর মোগল-মসনদের গর্বে যখন ভাঙনের আভাস লেগেছে আর গঙ্গার মোহানায় ফিরিঙ্গীর মানোয়ারী জাহাজের ভিড় একটু বেশি ক'রে দেখা দিতে আরম্ভ করেছে, সেই সময়।

সুতানুটিতে ইংরাজের প্রথম কুঠি স্থাপন করেছিলেন যিনি, তাঁর নাম জোব চারণক। আরংজেবের এক ফারমানের অনুগ্রহে ভাগীরথীতটের এক গণ্ডগ্রামে স্থাপিত সেই কুঠিই একদিন দিল্লীর মসনদ অধিকার ক'রে ফেলবে, এমন শঙ্কা সেদিন দেখা দেয়নি বাদশাহ আলমগীরের মনে এবং সেই আগন্তুক তরুণ ইংরাজ জোব চারণকও নিশ্চয় কল্পনা করতে পারেননি।

ইতিহাসের সেই অদৃষ্টের কথা থাক। জোব চারণক কি তাঁর নিজেরই জীবনের পরিণাম কল্পনা করতে পেরেছিলেন? ভাগীরথীতটের এই মাটিতে নামবার আগে এমন স্বপ্ন ছিল না তাঁর চোখে, ভাবতেও পারেননি যে, জীবনের প্রথম প্রেমে তাঁকে এই দেশের মাটিকেই চিরকালের মত আপন ক'রে নিতে হবে।

সুতানুটি হতে অনেক দূরে ও অনেক উত্তরে গঙ্গারই তটভূমির উপর একস্থানে দ্বিতীয় এক সদাগরী কুঠি স্থাপন ক'রে তখন মসলিন আর মশলার বিকিকিনির ব্যস্ততার মধ্যে দিন যাপন করছিলেন জোব চারণক।

সেদিন ছিল এক উৎসবের দিন, মেলা বসলো নদীর কিনারার এক প্রান্তরে। নানা খেলা, নানা পণ্য ও নানা আমোদের এক বিচিত্র মেলা। জোব চারণক এলেন মেলা দেখতে এবং মেলা দেখতে এসেই প্রথম দেখলেন সেই মেয়েকে, যার নাম লীলা, এক ব্রাহ্মণ ভূস্বামীর কন্যা।

দেখতে ভুল করেননি চারণক, সেই মেয়ের সীমন্তে যে সিঁদুরের রেখা আঁকা রয়েছে। জানতেন চারণক, এমন মেয়ের মুখের দিকে তাকিয়ে থাকার অর্থ দিগ্বলয়ের তারকার দিকে তাকিয়ে থাকা। কাছে যাওয়া যায় না, কাছে আহ্বান করা যায় না। ভিন দেশের এই বিবাহিতা নারীর মুখের দিকে তাকিয়ে থাকা বড় ভুল, তার চেয়ে বেশি ভুল মুগ্ধ হওয়া।

ভূস্বামীর মেয়ে লীলাও অবশ্যই বুঝেছিল, সাগরপারের মানুষের মুখের দিকে অমন ক'রে তাকাবার অধিকার তার নেই। যেন এক অজানা সমুদ্রের ঢেউ হঠাৎ এসে এদেশের মাটি

ছুঁয়েছে, আবার ফিরে যাবে আর মিলিয়ে যাবে সেই ঢেউ, চোখে দেখার সুযোগ আর নাগাল থেকে অনেক দূরে।

হঠাৎ নিজের মনের দিকে তাকিয়েই ভয় পায় আর লজ্জা পায় লীলা। সমুদ্রের ঐ ঢেউ যদি সরে না যায়, যদি চিরকাল চোখের কাছেই থাকে, তাতেই বা কি লাভ? সে যে বিবাহিতা নারী। পরপুরুষের রূপ দেখে মুগ্ধ হওয়াও যে অপরাধ। কিন্তু বুঝতে পারে লীলা, সে অপরাধ আজ ঘটে গেল তার জীবনে। তার আনত মুখের এই লজ্জারাগে তারই বিচলিত মনের যে ভাষা নীরবে ফুটে উঠেছে, সে ভাষা বুঝে ফেলেছে বিদেশের এই মানুষ।

পরপুরুষের প্রতি অনুরাগী হওয়া উচিত নয় ; কিন্তু লীলা যে তার নিজ পুরুষের মূর্তিটা আজ কল্পনাও করতে পারে না। কে সে, কেমন সে এবং কোথায় আছে সে? তিন বছর বয়সে বিয়ে হয়েছিল লীলার, সে আজ বিশ বছর আগের ঘটনা। বারাণসী যাবার পথে এক ব্রাহ্মণ ক'দিনের জন্য অতিথি হয়েছিলেন ব্রাহ্মণ ভূস্বামীর বাটিতে এবং ভূস্বামীর সেই অতিথির বংশমহিমায় মুগ্ধ হয়ে তাঁর তিন বৎসরের শিশুকন্যা লীলাকে যথাবিধি শাস্ত্রীয় রীতি অনুসারে এবং সোৎসবে ও সাড়ম্বরে সেই অতিথিরই কাছে সম্প্রদান করেছিলেন। শিশু বধূর সীমন্তে সিন্দূর দান ক'রে স্বামী চলে গেলেন বারাণসী ধামে। যৌবনসম্পন্না লীলা আজ আর তার স্বপ্নের ভিতর সন্ধান ক'রে খুঁজেও পায় না স্বামী নামে কোন পুরুষের স্মৃতি।

মেলা থেকে ঘরে ফিরে যাবার পর নিজেকে ধিক্কার দিতে গিয়ে কেঁদে ফেলেছিল লীলা। মনে হয়, কোন্ এক নিষ্ঠুর বিদ্রূপ তাকে বৃথা এই সধবার সাজ পরিয়ে দিয়ে অদৃশ্য হয়ে গিয়েছে চিরকালের মত এবং আর এক বিদ্রূপ প্রেমিকের চক্ষু নিয়ে তার এই মুখের দিকে তাকিয়ে কলঙ্কিনী ক'রে দিয়েছে তার মনের ভাবনাকে। দর্পণের সম্মুখে দাঁড়িয়ে নিজের রূপ ও যৌবনের প্রতিবিম্বের দিকেই ভ্রূকুটি হানে ধনী ভূস্বামীর কন্যা লীলা, যেন এক সর্বনাশের মোহ হতে নিজেকেই সাবধান আর শাসন করার চেষ্টা করে। কিন্তু ভুলতে পারে না যে, এক পুরুষের মুখের দিকে তাকিয়ে আজ সে মুগ্ধ হয়েছে। জীবনে এই প্রথম।

জোব চারণক তাঁর সদাগরী জীবনের সকল ব্যস্ততার মধ্যেও ভুলতে পারেন না সেই দুই কালো চোখের দৃষ্টি আর লজ্জারাগে আরক্ত মুখের ছবি। দিনের পর দিন, মাসের পর মাস এবং বৎসর ঘুরে নতুন বৎসর আসে ; গঙ্গাতটের এক স্নানঘাটের দিকে প্রতি প্রত্যূষে যে পালকি আসে আর চলে যায়, সেই পালকিই এক নতুন মোহ হয়ে উঠলো কুঠিয়াল জোব চারণকের জীবনে। পালকির অভ্যন্তরবর্তিনী সেই নারীর মুখ নিত্যই দেখতে পান চারণক। প্রতি প্রভাতে সূর্যোদয় দেখবার নেশার মত দুর্বার এক কৌতূহলের আবেগে প্রতি প্রভাতে পথের পাশে এসে একবার না দাঁড়িয়ে থাকতে পারেন না চারণক।

এইভাবেই একদিন, সেদিন কোন পালকি দেখা দিলো না নদীতটে। জোব চারণক দেখলেন, দূরে উপকূলের এক স্থানে রচিত হয়েছে একটি চিতা। অনেক লোক, অনেক বাদ্যকর এবং অনেক উপচার এসেছে। শুনলেন, ঐ চিতায় মৃত স্বামীর সঙ্গে সহমরণ বরণ ক'রে আজ সতী হবেন এক নারী।

মৃত স্বামীর জ্বলন্ত চিতায় কেমন ক'রে পুড়ে পুড়ে ছাই হয়ে যায় জীবন্ত নারী? একটি আর্তনাদও কি করে না? নারীর পিতা পুত্র ও ভ্রাতা কি সত্যই এক ফোঁটা চোখের জল না ফেলে সহ্য করে সেই দৃশ্য? দূরের সেই সজ্জিত চিতামঞ্চের দিকে তাকিয়ে এই কৌতূহলেই অস্থির হয়ে উঠেছিলেন জোব চারণক।

তবু যেতে পারেন না চারণক। চুপ ক'রেই দাঁড়িয়ে থাকেন আর অপেক্ষা করেন। একটু বিষণ্ণ হয়েই ভাবছিলেন চারণক, প্রতিদিনের মত আজও কি সেই পালকি একবারও এই পথে না এসে থাকতে পারবে? প্রতি প্রত্যূষে যে নারীর সুন্দর মুখ সুস্মিত হয়ে নীরবে অভ্যর্থনা জানিয়ে যায় জোব চারণকের অন্তরের এই কৌতূহল আর প্রতীক্ষাকে, কোথায় আছে আর

কি করছে সেই নারী? মনে কি পড়ে না তার, এই পথে একটি মানুষের মন তারই প্রতীক্ষা সহ্য করতে না পেরে এতক্ষণে চঞ্চল হয়ে উঠেছে।

সত্যই জানেন না চারণক, সেই নারী এখন দাঁড়িয়ে রয়েছে ঐ চিতারই কাছে আর তাকিয়ে দেখছে, ঘৃতসিক্ত চন্দনের কাঠের যে-শয্যা তারই জন্য রচিত হয়ে রয়েছে তার সম্মুখে। আর কতক্ষণ? অগ্নিশিখার ভোজ্য হয়ে যে দেহ আর কিছুক্ষণ পরে শুধু কতগুলি তপ্ত কালো ধূমের কুণ্ডলী হয়ে চিরকালের মত মিলিয়ে যাবে বাতাসে, সেই দেহেরই রূপ আর কামনাকে ধিক্কার দিয়ে মনে মনে হাসছিল লীলা।

বারাণসী ধাম হতে বার্তা বহন ক'রে নিয়ে এসেছে এক আত্মীয়, লীলার স্বামীর দেহান্ত হয়েছে। আর নিয়ে এসেছে, লীলার স্বামীর একজোড়া কাষ্ঠ-পাদুকা। সজ্জিত হয়েছে চিতা, যে চিতায় ঐ কাষ্ঠ-পাদুকারই যথারীতি সৎকার করা হবে। আর, কাষ্ঠ-পাদুকার পাশেই শয্যা গ্রহণ ক'রে সহমরণ বরণ করবে লীলা। সতী হবে লীলা।

অন্যমনস্কের মতই নদীতীরের সেই চিতার দিকে তাকিয়েছিলেন চারণক। হঠাৎ কি-যেন দেখতে পেয়ে আর কি ভেবে চমকে ওঠেন চারণক। মনে হয়, ঐ তো সেই সুস্মিত মুখের মতই একটি মুখ সজ্জিত চিতার দিকে তাকিয়ে চুপ ক'রে দাঁড়িয়ে আছে। বাদ্য বাজছে প্রমত্ত হয়ে, শত শত কৌতূহলী মানুষের যেন একটা মেলা বসে গিয়েছে চিতাস্থলীর নিকটে। শ্মশানচারী সাধু ও ভিখারীর ভিড়। পাগল কুষ্ঠী আর কুকুরের ভিড়। সতীর সিঁদুর নেবার জন্য ভিড় করেছে নারীর দল। আছেন পুরোহিত ও আত্মীয় স্বজন।

জোর চারণক ছুটে এসে সেই ভিড়ের কাছে পৌঁছিয়েই একেবারে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে পড়েন। মিথ্যা হয়নি তাঁর আশংকা। লীলা, সেই লীলা, চারণকের এই প্রবাসজীবনের শত দিবসের প্রত্যূষ যার সুস্মিত চক্ষুর প্রণয়-দৃষ্টিতে মধুর হয়ে উঠেছে, সেই নারীই দাঁড়িয়ে আছে মৃত্যুর প্রতীক্ষায়।

চারণকের মুখের দিকে তাকিয়ে রইল লীলা। দেখলেন চারণক, দুই চোখের সেই সুস্মিত দৃষ্টি আজও তাকে প্রতিদিনের মত নীরবে অভ্যর্থনা জানাচ্ছে। এই শেষ অভ্যর্থনা, কিন্তু তার জন্য যেন কোন দুঃখ নেই লীলার মনে।

প্রমত্ত হয়ে বাদ্য বাজে। সিক্ত হয়ে ওঠে চারণকের চক্ষু। শুষ্ক শূন্য এক স্বপ্নের শ্মশানে যেন আগুনের করাল উৎসবে চারণকের অন্তর ভস্ম হয়ে ঝরে পড়ছে। অকস্মাৎ শুনতে পান চারণক, চিৎকার ক'রে উঠেছেন পুরোহিত। সতী হতে অস্বীকার করেছে লীলা।

পুরোহিত প্রশ্ন করেন--কেন?

লীলা বলে--মনের মধ্যে মিথ্যা রেখে মৃত্যু বরণ করতে চাই না।

পিতা প্রশ্ন করেন--এই কথার অর্থ?

লীলা--স্বামীকে চিনি না আমি, কোনদিন দেখেছি বলেও মনে পড়ে না। স্বামীর অনুরাগিণী আমি নই।

--কিন্তু তাতে সতী হতে আপত্তি কি? সহমৃতা হও, তাই হবে তোমার অনুরাগের প্রমাণ।

লীলা বলে--আমি পরানুরাগিণী, সতী হবার অধিকার আমার নেই।

অসতী! অসতী চিৎকার করে জনতা। এই নারী আজ নিজ মুখে তার মনের কলঙ্ক প্রকাশ ক'রে দিয়েছে। জনতা অভিশাপ দেয়, চিৎকার করে ঘোষণা করে--দূর হও অসতী নারী।

দূরে দাঁড়িয়ে অপেক্ষা করছিল আর এক শ্রেণীর নর ও নারী, শবমাংসলুব্ধ শ্মশান-পিশাচের চেয়েও ঘৃণ্য সেই সব পাপ-ব্যবসায়িক, যারা অ-সতী নারী সংগ্রহের আশায় সতীদাহের চিতার কিছুদূরে দাঁড়িয়ে থাকে।

জনতার অভিশাপের ও ধিক্কারের সান্নিধ্য থেকে সরে গিয়ে ধীরে ধীরে এগিয়ে চলেছিল

লীলা। বুঝতে পারে, সত্যই মৃত্যু হয়ে গিয়েছে তার। ক্ষুব্ধ জনতার চিৎকার তাকে বীভৎস এক প্রেতলোকের পথে চলে যাবার ইঙ্গিত ঘোষণা করছে। পাপ-ব্যবসায়িকের দল ব্যস্ত হয়ে এগিয়ে আসছে লীলার দিকে। এক সুন্দরী অ-সতী তরুণীর জীবন্ত দেহকে আশ্রয় দেবার জন্য আগ্রহের প্রতিযোগিতা শুরু হয়ে যায়।

অকস্মাৎ যেন এক রুষ্ট সিংহের গর্জন ধ্বনিত হয়। কোমরবন্ধ হতে তরবারি খুলে নিয়ে মত্ত সিংহের মত সবেগে এগিয়ে আসেন চারণক। সন্ত্রস্ত হয়ে সরে যায় পাপ-ব্যবসায়িকের দল।

যন্ত্রণাদগ্ধ চোখের দৃষ্টি তুলে লীলা তাকায় চারণকের দিকে। বিস্মিত হয়ে বলে—তুমি?

চারণক—হ্যাঁ, আমি।

লীলা—কেন?

চারণক—আমার আশ্রয়ে এসো।

লীলা—তুমি অশ্রয় দেবে অ-সতীকে?

চারণক বলেন—হ্যাঁ, আমি আশ্রয় দেবো আমার জীবনের প্রথম অনুরাগের নারীকে।

গঙ্গাতটের সেই অ-সতী নারীকেই এক সুন্দর উপহারের মত ক্রোড়ে ধারণ করে কুঠিয়াল ইংরাজের এক নৌকা তখনি পাল তুলে রওনা হয়ে গেল দূর সুতানটির দিকে। আর নৌকার কক্ষের ভিতরে বসে লীলা তার নিজেরই কোলের উপর লিলিপুষ্পের একটি গুচ্ছের দিকে বিমুগ্ধের মত তাকিয়ে থাকে। প্রেমিকের উপহার স্পর্শ ক'রে রয়েছে লীলার শরীর। মনে হয় লীলার, সত্যই রূপকথার জগতের এক সায়রের ঢেউ-এ ভেসে চলেছে তার জীবন, কিন্তু ডুববার ভয় নেই, হাতে ধরে ভাসিয়ে রাখবার মানুষ কাছেই রয়েছে।

আর, কক্ষের বাইরে নৌকার পাটাতনের উপর বসে গঙ্গার জলের উপর সূর্যাস্তের রঙীন ছায়ার দিকে অপলক চোখে তাকিয়ে থাকেন চারণক। প্রশ্ন জাগে চারণকের মনে, তাঁর জীবনের নৌকা বহু নীল সাগরের ঢেউ পার হয়ে সত্যই কি এইবার এই গঙ্গার এক মায়াবালুচরের কাছে এসে ঠেকে গেল? প্রেমের চক্ষু নিয়ে যে নারীর মুখের দিকে জীবনে প্রথম তাকিয়েছিলেন চারণক, সেই নারী তাঁরই সদাগরী কুঠির এক আশ্রয়ে জীবন সঁপে দেবার জন্য তাঁর সঙ্গে চলেছে।

সন্ধ্যা হয়, নদীতীরের কুটীরের দীপ জ্বলে ওঠে। চারণকের নৌকা গঙ্গার লক্ষ ঢেউ পার হয়ে এক সন্ধ্যায় সুতানুটির ঘাটে এসে থামে। আর, সুতানুটির ইংরাজ কুঠির এক কক্ষের দ্বারের কাছে এসে দাঁড়ায় লীলা ও চারণক।

চারণক বলেন—এই তোমার আশ্রয় লীলা।

চলে গেলেন চারণক।

কয়েকটি সন্ধ্যার পর এক সন্ধ্যায় এই আশ্রিত জীবনের নির্ভয় আনন্দের মধ্যেই বুঝতে পারে লীলা, চারণকের কুঠির আশ্রিতা নারী মাত্র সে, চারণকের জীবনের আশ্রিতা নারী সে নয়। প্রেমিকা মাত্র, বিবাহিতা পত্নী নয়। চারণকের অনুরাগের উপহার হয়ে প্রতিদিন লিলিপুষ্পের গুচ্ছ শুধু আসে, কিন্তু চারণক আসেন না। কিন্তু তার জন্য কোন ক্ষোভ জাগে না লীলার মনে। এই ভালো, এই ঢের, এই লিলিপুষ্পের মৃদু গন্ধে মুগ্ধ হয়ে থাকুক এই আশ্রয়, এর চেয়ে বেশি কোন সম্পর্ক আশা করে না লীলা।

কিন্তু এই সুতানুটিরই এক সুন্দর সন্ধ্যায় যেন হঠাৎ এক দুঃস্বপ্ন দেখে চমকে উঠলো চারণকের কুঠির কক্ষে আশ্রিতা সেই নারীর মন। এই আশ্রয়েরই আয়ু আর কতদিন? গঙ্গা-তটের এক নারীকে আশ্রয় দিতে পারে, কিন্তু হাত ধ'রে সেই নারীকে জীবনে আপন ক'রে নিতে পারবে না এই পরদেশী প্রেমিক। দ্বীপদেশের ছেলে একদিন আবার তার তরণী নিয়ে সাগরের ঢেউ-এর মতই ফিরে চলে যাবে। সেই শূন্যতা সহ্য করার শক্তি থাকবে না লীলার।

মরতেই হবে আর একবার, তবে আজই প্রেমিকের অনুরাগের সম্মান মাথায় নিয়ে মরে যাওয়াই ভালো।

অগ্নিশিখার দিকে নয়, সুতানুটির কুঠির উদ্যানের এক সরোবরের শীতল জলের দিকেই মৃত্যুর সন্ধানে ধীরে ধীরে এগিয়ে চলেছিল লীলা। সেই মুহূর্তে কে যেন পিছন হতে হাত ধ'রে ফেললো লীলার।

লীলা চমকে ওঠে—তুমি?

চারণক হাসেন--হ্যাঁ, আমি।

লীলা--কিন্তু কতদিন?

চারণক বলেন—চিরদিন।

চুপ করে লীলা।

চারণক বলেন--শুধু জীবনে নয়, মৃত্যুতেও আমি তোমার কাছেই থাকবো লীলা।

মিথ্যা হয়নি এই প্রতিশ্রুতি। লীলাকে ধর্মপত্নীরূপে গ্রহণ করেছিলেন জোব চারণক। সে অনুরাগের জীবনে ছেদ পড়েনি কোনদিন ; জীবনে নয় এবং মৃত্যুতেও যে নয়, তার প্রমাণ আজও রয়েছে এই কলকাতা শহরে।

ঐ যে সেণ্ট জন গির্জার প্রাঙ্গণে এক স্মৃতিসৌধের শান্তশীতল অভ্যন্তরে বিচিত্র প্রস্তরে রচিত দুটি পাশাপাশি সমাধি—জোব চারণক আর লীলা চারণকের সমাধি। দূর সাগরের দ্বীপদেশের এক ছেলে আর এই গঙ্গাতটের এক মেয়ের বিচিত্র অনুবাগের স্মৃতি চিরন্তন ক'রে রেখেছে এই দুই সমাধি।

## সমাহিত আর্তনাদ

বিচিত্র এই বীরভূমির মাটি। পথে পথে পাথর ছড়ানো। বেলে-পাথর, হাঁসা-পাথর, চুনা-পাথর আর লোহা-পাথর।

বক্রেশ্বরের উষ্ণ-প্রস্রবণের জলে গন্ধকের গন্ধ আর ময়ূরাক্ষীর জলে সুবর্ণরেণু। কঠিন ও অতিকায় গ্র্যানিটে চিহ্নিত দুবরাজপুর, আর অভ্রচূর্ণে আকীর্ণ সিঙুর। খড়ি মাটির খয়রাসোল আর লালকাঁকরের সাঁইথিয়া।

বীরভূমির ইতিহাসের পথে পথে রহস্যের পাথর ছড়ানো। প্রাচীন রাঢ় সূক্ষ্ম আর কর্ণ-সুবর্ণের ইতিহাস এই বীরভূমির গ্রাম এবং জনপদের নামরহস্যের মধ্যে আত্মগোপন ক'রে রয়েছে। দুরন্ত বর্গীর আর ছিয়াত্তুরে মন্বন্তরের আঘাতচিহ্ন আজও ধারণ ক'রে রয়েছে বীরভূমির মাটি। পরিত্যক্ত গ্রামের ধ্বংসীভূত অবশেষের মধ্যে লুকিয়ে রয়েছে অতীতের যন্ত্রণাক্ত স্মৃতি। কুঠিয়াল ইওরোপীয় বণিকের বাণিজ্যিক লালসার ভগ্নাবশেষ কোথাও শেষ ইষ্টক খণ্ড হারিয়ে ধানের ক্ষেতের সঙ্গে মিশে গিয়েছে এবং কোথাও বা প'ড়ে আছে বন্য গুল্মের অন্তরালে মুখ ঢেকে।

কে জানে কবে বীরভূমির কোন্ কাল্পনিক তাঁর দেশের মাটি পাথর আর জলকে পৌরাণিক রহস্যে রসিত ক'রে দিযেছিলেন? পাতালের হটকাক্ষ শিব সুমেরু পর্বতকে মাথায় বহন ক'রে নিয়ে এলেন, আর তাঁর তেজ ধারণ করতে গিয়ে উষ্ণ হয়ে গেল বক্রেশ্বরের উৎস। বৃকোদর ভীমের হাতে নির্যাতিত হয়ে জয়দ্রথ প্রতিশোধ গ্রহণের শক্তি লাভের জন্য সিদ্ধিনাথ শিবের উপাসনা কবলেন শিবপাহাড়ীতে এসে। রাক্ষস হিড়িম্বের বাসস্থান ছিল ঐ একচাকা নামে অভিহিত গ্রামটিতেই, মল্লারপুর হতে তিন ক্রোশ পুর্বে। সাঁইথিয়ার দু' ক্রোশ

উত্তরে কোটাসুর, এখানেই থাকতেন মহাভারতের বক রাক্ষস। সেতু বন্ধনের জন্য রাজা রামচন্দ্র হিমালয় হতে শিলাখণ্ড সংগ্রহ ক'রে বিমান রথে আরোহণ ক'রে চলে যাবার সময় এক স্থানে এসে একটু অসুবিধায় পড়েছিলেন। রথের অশ্ব হঠাৎ ভয় পেয়ে চমকে উঠেছিল। একদিকে কাত হয়ে পড়লো রথ এবং কিছু শিলাখণ্ড রথচ্যুত হয়ে নিচের মাটিতে প'ড়ে গেল। সেই সব পাথরই তো হলো দুবরাজপুরের ঐ গ্র্যানিট। মহাভারত আর রামায়ণের পৌরাণিক ঘটনার চমক-পুলক আত্মসাৎ ক'রে রহস্যময় হয়ে উঠেছে যে বীরভূমির শিলা আর উৎস, সেই বীরভূমির একটি গ্রামের নাম সুপুর।

সুরথ নামে এক রাজার রাজধানী সুপুর। আজও আছেন সুরথেশ্বর শিব, সুপুরের মাটি এক ভূস্বামীর ঐতিহাসিক স্মৃতি ধারণ করে রেখেছে। মাটির নিচে সেই ঐতিহাসিক সুরথের প্রাসাদভবনের বিগলিত দেহের চিহ্ন আজও দেখা যায়। কিন্তু তাঁর ঐতিহাসিক পরিচয় আর খুঁজে পাওয়া যায় না। বিচিত্র এক কাহিনীর রাজ্যেই অন্তর্হিত হয়ে গিয়েছেন রাজা সুরথ। মহাকালীর তুষ্টি বিধানের জন্য প্রত্যহ এক লক্ষ পশু বলি দিতেন রাজা সুরথ। বলি দিতেন যে স্থানে, সেই স্থানেরই নাম বোলপুর।

এই সুপুরেরই মাটিতে ফরাসী বণিকের কুঠিতে ফ্রান্সের জাতীয় পতাকা উড্ডীন হতে দেখতে পেয়ে ক্ষুব্ধ হয়েছিল সেদিনের ফরাসীশত্রু ইংরাজ। ফ্রান্সের পতাকাকে নমিত ক'রে কুঠি অধিকার করেছিলেন ইংরাজ কলেক্টর। সে কুঠির ইষ্টক আজও প'ড়ে আছে সুপুরের মাটিতে এবং ঐ মাটিতে সুপুরেরই এক দেশপ্রেমিক বীর সন্তানের স্মৃতি মিশে রয়েছে।

ফরাসীকে কুঠি স্থাপনের জন্য ভূমি দিয়েছিলেন গোস্বামী আনন্দচাঁদ। বর্গীর আক্রমণে উৎপীড়িত বীরভূমির গ্রামের বেদনা দেখে একদিন অশান্ত হয়ে উঠেছিলেন ঐ শান্ত বৈষ্ণব আনন্দচাঁদ গোস্বামী। বিপন্ন সুপুরকে রক্ষা করার জন্য জপমালা রেখে দিয়ে অস্ত্র হাতে তুলে নিয়েছিলেন আনন্দচাঁদ। বর্শা ও কুঠারে সজ্জিত গ্রামবাসীদের নিয়ে বাধা দিয়েছিলেন বর্গীকে। আক্রমণকারী বর্গী বিস্মিত হয়ে দেখেছিল, শ্বেতাশ্বে আরূঢ় এক বিপক্ষ যোদ্ধার চারটি মূর্তি যেন গ্রামের চারদিকের রণাঙ্গনে প্রবল বিক্রমে যুদ্ধ করছে। বিস্ময়ে অভিভূত হয়ে অস্ত্র সম্বরণ করেছিল বর্গী এবং রক্ষা পেয়েছিল সুপুর।

বর্গীর অশ্বখুরের আঘাতে পীড়িত সুপুরের মাটির সেদিনের বেদনা কালের বাতাসে মিলিয়ে গিয়েছে। গোস্বামী আনন্দচাঁদ আজ অতীতের এক স্মৃতি মাত্র। সুপুরের সমাহিত অতীত একেবারে শব্দহীন হয়ে গিয়েছে। কিন্তু জেগে আছে শুধু একটি শব্দ। অতি করুণ একটি সমাহিত আর্তনাদ।

তাঁর নাম ছিল সুধন্য রায়। সারা জীবন ধ'রে অর্থ উপার্জন আর অর্থ সঞ্চয় করেছিলেন তিনি। রাত্রি যখন গভীর হতো, অন্ধকারে অন্ধ হয়ে যেতো চারদিকের চক্ষু, তখন তিনি আলো জ্বালতেন তাঁর গৃহের এক গোপন কক্ষের অভ্যন্তরে। স্বর্ণ মুদ্রায় পরিপূর্ণ সারি সারি কলসীর দিকে মুগ্ধ নেত্রে তাকিয়ে থাকতেন। কক্ষের কপাটও বন্ধ করে দিতেন, যেন এই কক্ষের কোন শব্দ বহন ক'রে বাইরে পালিয়ে না যায় ঘরের বাতাস। কলসী উপুড় ক'রে ধরতেন, আর গড়িয়ে পড়তো স্বর্ণমুদ্রার ধারা। অতি শ্রুতিসুখকর এক ঝনৎকারের ধারা। শুনতেন এবং শুনে ধন্য হতেন অর্থোপাসক সুধন্য রায়।

বিবাহ করেননি সুধন্য রায়, কারণ বিবাহিত জীবন হলো দায়বহ জীবন। আশংকা হয়, সে দায় পালন করতে গেলে পুঞ্জীভূত এই স্বর্ণমুদ্রার স্তূপও কর্পূরখণ্ডের মত দিন দিন ক্ষীণ হয়ে নিশ্চিহ্ন হয়ে যাবে। সত্যিই তো, মহাজনেরা ঠিকই বলেছেন, দারা-সুত-কন্যা হলো কতগুলি মায়ার ছলনা। সঞ্চিত সম্পদ ক্ষয় ক'রে দেবার জন্যই ওরা আসে। তাই বিবাহ করেননি সুধন্য রায়।

শ্রদ্ধার সঙ্গে জ্ঞানগ্রন্থ পাঠ করেন সুধন্য রায়। এবং পাঠ ক'রে তৃপ্তি লাভ করেন। ঠিকই

বলেছেন জ্ঞানীরা--ভোগে সুখ নেই।

সুখ হলো সঞ্চয়ে, ভোগে নয়। সঞ্চিত অর্থ মনের কোন আকাঙ্ক্ষার ভুলে তিলমাত্রও যেন ক্ষয় হয়ে না যায়, সর্বদাই সতর্ক হয়ে থাকেন সুধন্য রায়। ভোগহীন যোগীর মতই বন অন্বেষণ ক'রে ফল সংগ্রহ করেন, কখনো বা নদীতটের অযত্নজাত শস্যের কণিকা সংগ্রহ ক'রে ঘরে নিয়ে আসেন। দেহ ধারণের জন্য, ক্ষুধা নিবৃত্তির জন্য, এই যথেষ্ট।

ব্যবসায়িক ভিষক ছিলেন সুধন্য রায় এবং তাঁর চিকিৎসার খ্যাতিও ছিল। অর্থ সঞ্চয়ই ছিল তাঁর ব্যবসায়িক ব্রতের লক্ষ্য। কোনদিন মনের কোন ভুলে বিনা অর্থে কোন রুগ্নের পরিচর্যা ক'রে ফেলেননি তিনি। ক্ষুধার্ত অতিথিকে অনায়াসে গৃহদ্বার হতে ফিরিয়ে দিতে কোন কুণ্ঠা ছিল না তাঁর মনে। ভিখারির ছায়া দেখতে পেলে তিনি দ্বার বন্ধ ক'রে দিতেন।

শুনেছিলেন, মাত্র একটি বিল্বপত্রের উপহারে তুষ্ট হন শিব সুরথেশ্বর। তাই শিবভক্ত হয়েছিলেন সুধন্য রায়। বিশ্বাস করতেন, এই শিবই দেবতাদের মধ্যে শ্রেষ্ঠ। পূজারীকে অর্থব্যয়ের দুশ্চিন্তায় ও বিপাকে বিড়ম্বিত করেন না শিব, মাত্র একটি বিল্বপত্রেই তুষ্ট হন। প্রতিদিন সুরথেশ্বরের সম্মুখে গিয়ে ভক্ত পূজারীর মত উপবেশন করতেন সুধন্য রায়। বিল্বপত্র নিবেদন করতেন এবং সেই সঙ্গে নিবেদন করতেন তাঁর জীবনের একমাত্র আকাঙ্ক্ষার কথা--চাই অর্থ, আর কিছু চাই না। এই দীনের প্রার্থনা পূর্ণ কর হে সর্ববিভূতির ঈশ্বর!

বিফল হয়নি সুধন্য রায়ের মনের কামনা। দিন দিন তাঁর অর্থের সঞ্চয় পরিস্ফীত হয়ে উঠেছিল। অতিক্রান্ত হলো যৌবনের জীবন, সন্ধ্যাশেষের মত ধীরে ধীরে এগিয়ে এল প্রৌঢ়ত্বের ছায়া। বুঝতে পারেন, ধীরে ধীরে এগিয়ে আসছে বার্ধক্যের লুলিত ত্বক, পলিত কেশ আর জীর্ণ মেরুদণ্ড। সুধন্য রায়ের দুই চক্ষুর দৃষ্টিতে তবু অর্থের উপাসনা যেন জ্বলতে থাকে। দুই কর্ণ মুগ্ধ হয়ে স্বর্ণমুদ্রার ঝনৎকার শোনে।

কিন্তু তারপর? প্রশ্ন জাগে মনে।

একদিন গভীর রাত্রিতে দূরের শ্মশানক্ষেত্রের বক্ষ হতে বায়ুবাহিত হরিধ্বনি সুধন্য রায়ের দুই কানে এসে আঘাত করলো। চমকে উঠলো বক্ষের পঞ্জর। ও যে মৃত্যুর ধ্বনি! ঐ ধ্বনি যে মানুষের সব সোনা-রূপাকে ভস্ম ক'রে দেয়। রাজার রাজ্য কেড়ে নেয় ; সন্ন্যাসীর পিত্তলের কমণ্ডলুও কেড়ে নেয় ঐ ধ্বনি। কাউকে কিছুই চিরকাল ধ'রে রাখতে দেয় না ঐ মৃত্যু, জগতে এ কি কঠোর নিয়ম ক'রে রেখেছেন সুরথেশ্বর শিব?

কক্ষের নিভৃতে ক্ষীণ দীপের আলোকে স্বর্ণমুদ্রার কলসীর দিকে তাকিয়ে ফুঁপিয়ে কেঁদে ফেলেন সুধন্য রায়। সারা জীবনের সঞ্চয় এই স্তূপীকৃত অর্থ একদিন কি পরের উপভোগের জন্য ফেলে রেখে চলে যেতে হবে? সেই যাবার দিনটিও কি আসন্ন হয়ে এসেছে?

জ্ঞানগ্রন্থ পাঠ করলেন সুধন্য রায়। পাঠ ক'রে আবার হরষিত হয়ে ওঠে সুধন্য রায়ের মন। বলেছেন জ্ঞানী--পুনর্জন্ম হয়, মৃত্যুর পর পুনরায় ভূমিষ্ঠ হয় মানুষ। যে তৃষ্ণা নিয়ে মৃত্যু হয় মানুষের, সেই তৃষ্ণাই একটা সংস্কার হয়ে মানুষকে পুনরায় জন্মগ্রহণে বাধ্য করে।

আশ্বস্ত হলেন একনিষ্ঠ অর্থোপাসক সুধন্য রায়। সংস্কারের বশে পুনরায় জন্ম লাভ করতে হয়, ভালোই নিয়ম করেছেন ভগবান সুরথেশ্বর। চিন্তা করেন এবং চিন্তা করতে করতে স্বপ্ন দেখেন ঘুমন্ত সুধন্য রায়, মৃত্যুর রাজ্য হতে ফিরে এসেছেন তিনি। ফিরে এসে দাঁড়িয়েছেন, এই কক্ষেরই দুয়ারের কাছে। এবং দেখতে পেয়েছেন, সব ঠিক আছে, সঞ্চিত স্বর্ণমুদ্রার একটিও কলসী স্থানচ্যুত হয়নি।

প্রভাত হতেই গ্রামান্তর হতে এক দৈবজ্ঞকে ডেকে নিয়ে এলেন সুধন্য রায়। বললেন-- আমি স্বপ্ন দেখেছি আচার্য, আমার মৃত্যুর পরেও আমার সঞ্চিত অর্থ অটুট আছে। পুনর্জন্ম লাভ ক'রে আমি আমার সঞ্চিত অর্থের অধিকার পুনরায় পেয়েছি। এ কি সত্যই সম্ভব?

দৈবজ্ঞ বলেন—হ্যাঁ। সঞ্চিত অর্থকে চিরস্থায়ী ক'রে রাখবার একটি দুরূহ ব্রত আছে।

—আজ্ঞা করুন, সেই ব্রত আমি পালন করবো।

—যখ প্রতিষ্ঠা করতে হবে। একজন জীবন্ত মানুষকে আপনার সঞ্চিত অর্থের সঙ্গে একস্থানে সমাহিত ক'রে দিতে হবে। ঐ সমাহিত ব্যক্তিই যখে পরিণত হবে এবং নিদ্রাহীন প্রহরীর মত চিরকাল আগলে রাখবে আপনার অর্থ।

যখ প্রতিষ্ঠার সংকল্প করলেন অর্থোপাসক সুধন্য রায়। সন্ধান করেন মানুষ। হিংস্র ব্যাধের মত লোলুপ দৃষ্টি নিয়ে গ্রাম ও গ্রামান্তরের যত দীন-দরিদ্রের কুটীরের আঙিনার দিকে তাকিয়ে থাকেন। কিন্তু উপায় খুঁজে পান না, কেমন ক'রে আর কি ভাবে কা'কে তাঁর এই ব্রতের উপচার করতে পারা যায়।

গোচারণের মাঠে বসেছিল এক বালক। সুধন্য রায় প্রশ্ন করলেন—কে তুমি?

বালক বলে—আমি গরু চড়াই।

—কে তোমার পিতা?

—পিতা নেই, মাতা আছেন।

—গরু চড়াও কেন?

—মা অশক্ত রুগ্ন। মাকে সেবা করার জন্যই আমাকে এই কাজ ক'রে পয়সা যোগাড় করতে হয়। কিন্তু শত খেটেও যে পয়সা হয়, তাতে মায়ের ওষুধ ও পথ্য হয় না।

—আমি তোমার রুগ্না মাতাকে চিকিৎসা ক'রে সুস্থ করার দায় নিতে পারি, কিন্তু তার পরিবর্তে...।

—আজ্ঞা করুন।

—তার পরিবের্ত তোমাকে আমার সঞ্চিত অর্থ আগলে রাখার দায় নিতে হবে, যতদিন না আমি ফিরে আসি।

—কবে ফিরে আসবেন?

—মৃত্যুর পর। ততদিন তুমি আমার সম্পদের যখ হয়ে থাকবে।

—বলে দিন, কি করতে হবে?

—মন্ত্র প'ড়ে দেবো তোমার কানে। তুমি সেই মন্ত্র শুনে নিয়ে মাটির নিচে এক গুপ্তগৃহের মধ্যে আমার ধনরত্নের কাছে গিয়ে দাঁড়াবে। দ্বার বন্ধ ক'রে দেবো আমি। তুমি থাকবে, যতদিন না আমি ফিরে এসে আবার সেই দ্বার মুক্ত করি।

উজ্জ্বল হয়ে ওঠে বালকের চক্ষু।—আমি প্রস্তুত। কিন্তু আমার মাতাকে বলবেন না, কোথায় আমি আছি।

মাতৃবৎসল সেই বালক সুধন্য রায়ের ব্রতের উপচার হয়ে সেদিন এসে দাঁড়ালো সুধন্য রায়ের গৃহদ্বারে। স্নান করলো বালক। বালকের কানে মন্ত্র প'ড়ে দিলেন সুধন্য রায়। গুপ্তকক্ষের ভিতরে প্রবেশ করলো বালক।

স্বর্ণমুদ্রায় পরিপূর্ণ সারি সারি কলসী। জ্বলছে প্রদীপ। বালকের উজ্জ্বল চক্ষু হঠাৎ যেন সন্ত্রস্ত হয়ে ওঠে। পরমুহূর্তে চোখ ফিরিয়ে দ্বারের দিকে তাকায়। সুধন্য রায় প্রশ্ন করেন—কি?

—আমাকে একটিবার বাইরে যেতে দিন।

—কেন?

—মা'র সঙ্গে একবার দেখা করে আসি।

সুধন্য রায় বলেন—না। কথার অন্যথা করো না, পাপ হবে। কথা দিলে কথার মান রাখতে হয়।

বালক কাতর স্বরে বলে—আমার বড় ক্ষুধা পেয়েছে কর্তা।

সুধন্যা রায়—বল, কি খেতে চাও?

বালক—কথা দিন, যা খেতে চাইবো তা-ই দিতে পারবেন।

সুধন্য রায়—এই গ্রামের শস্যক্ষেত্র হতে সংগ্রহ করা যায়, এমন কোন বস্তু চাইলে আমি অবশ্যই এনে দেবো।

বালক বলে—দেখেছি, আপনার এই বাড়ির বাইরে দুয়ারের সামনেই কলাইয়ের ক্ষেতের উপর একটি বাছুর দাঁড়িয়ে আছে। ঐ বাছুরের মাংস খেতে চাই।

ভ্রূকুটি করেন সুধন্য রায়—চতুরতা করো না বালক। গোবৎস সংহার করতে আমি পারি না, সেকথা তুমি জানো। অন্য বস্তু প্রার্থনা করো।

—আপনি আপনার কথা রাখতে পারলেন না, আমায় ছেড়ে দিন।

—কি বললে?

—আমি আপনার কথা বিশ্বাস করতে পারছি না। আমার রুগ্না মাকে সুস্থ করবেন বলে যে কথা দিয়েছেন আপনি, সে কথা আপনি রাখতে পারবেন না। আপনি কথার মান রাখতে জানেন না, পারেনও না।

—চুপ কর বাচাল বালক!

বালকের কণ্ঠস্বর স্তব্ধ ক'রে দিয়ে যেন প্রচণ্ড একটি শব্দ হঠাৎ আছাড় খেয়ে পড়ে। দ্বার বন্ধ ক'রে দিলেন সুধন্য রায়। কপাটের উপর কান রেখে কিছুক্ষণ দাঁড়িয়ে থাকেন। শুনতে পান সুধন্য রায়, ভিতর থেকে ছোট ছোট দুটি দুর্বল হাতের আঘাত ছটফট ক'রে বাজছে কপাটের বুকে। মনে হয় সুধন্য রায়ের, তাঁর সঞ্চিত অর্থের জীবন্ত হৃৎপিণ্ড শব্দ করে বাজছে। বেঁচে আছে, বেঁচে থাকবে তাঁর এই সঞ্চিত অর্থের স্তূপ।

তারপর ধীরে ধীরে অগ্রসর হয়ে কক্ষান্তরে গিয়ে উপবেশন করলেন সুধন্য রায়। অস্তমিত হয় আকাশের সূর্য, সন্ধ্যাকাশের ললাটও অন্ধকারে ঢাকা পড়ে। ঘনিয়ে আসে রাত্রি।

নিঃশব্দে বসে থাকেন সুধন্য রায়। অকস্মাৎ অনুভব করেন, আজ আর স্বর্ণমুদ্রার ঝংকার শুনতে হবে না। কাজ ফুরিয়েছে জীবনের। সারা জীবনের সঞ্চিত সব আনন্দের স্তূপ নিরাপদ অক্ষয় ও চিরস্থায়ী হয়ে গিয়েছে। এখন শুধু প্রতীক্ষা আর প্রতীক্ষা।

কি দুঃসহ এই প্রতীক্ষা! মৃত্যুর পদশব্দ শোনবার জন্য প্রতি মুহূর্ত উৎকর্ণ হয়ে থাকতে হবে। কে জানে কেমন সেই শব্দ, ভয়াল কিংবা করাল! মৃত্যুর ছায়া দেখবার জন্য দুই চক্ষু অপলক ক'রে বসে থাকতে হবে। কে জানে কেমন সেই ছায়া, বিকট কিংবা বীভৎস? উৎকট এক সন্ত্রাসের দংশনে মৃতপ্রায় হয়ে ধুকপুক করে সুধন্য রায়ের প্রাণ।

কিন্তু আর প্রতীক্ষা ক'রে থাকতে হয়নি। হঠাৎ এক শব্দের বজ্র যেন ফেটে পড়লো সুধন্য রায়ের বুকের পাঁজরের উপর। দূর শ্মশানের বক্ষ হতে বায়ুবাহিত হরিধ্বনি নয়, বেজে ওঠে রাত্রিচর ফেরুপালের চিৎকার এবং সেই শব্দের আঘাতেই হঠাৎ স্তব্ধ হয়ে গেল সুধন্য রায়ের অর্থগৃধ্নু হৃৎপিণ্ড।

যেখানে ছিল সুধন্য রায়ের সেই স্তূপীকৃত অর্থরাশির গুপ্তভাণ্ডার, সেখানে আজ ছলছল করে এক দীঘির জল। কে জানে কবে, কালের কোন্ বিদ্রূপে ক্ষুধার্ত মাটির আরও গভীরে তলিয়ে গেল সুধন্য রায়ের ধনরত্নের ভাণ্ডার। দিনের আলোকে যখন পানকৌড়ির দল ডুব-সাঁতার দিয়ে দীঘির জলে খেলা করে, তখন এই দীঘির দিকে তাকালে কখনো এ সন্দেহ হয় না যে, এক নিরীহ দরিদ্র বালকের আর্তনাদ সমাহিত হয়ে রয়েছে এই দীঘিরই জলের গভীরে।

মাঝে মাঝে, শব্দহীন গভীর রাতের অন্ধকারে যখন দীঘির কিনারায় ঘুমন্ত গাছের পাতায় পাতায় জোনাকির দল ঝিকঝিক করে, তখন একটি ছায়া ধীরে ধীরে এসে দাঁড়ায় দীঘির কিনারায়। লোকে বলে, সুধন্য রায়েরই ছায়াময় প্রেতশরীর এসে লুব্ধ দৃষ্টি তুলে কিছুক্ষণ তাকিয়ে থাকে। তারপর, সেই গুপ্ত ধনরত্নের স্তূপের কাছে যাবার জন্য ক্ষুধার্ত বন্য প্রাণীর

মতই ক্রুব সাহসে অতি কঠিন মূর্তি ধ'রে ধীরে ধীরে জলের দিকে অগ্রসর হতে থাকে। কিন্তু দীঘির জলের গভীর বক্ষ হতে হঠাৎ ধ্বনিত হয় অতিকরুণ এক আর্তনাদ—নিদ্রাহীন এক যখের আর্তনাদ। সেই শব্দে হতাশ হয়ে আর ভয় পেয়ে পালিয়ে যায় সুধন্য রায়ের প্রেতচ্ছায়া।

## কবি রূপ ঠাকুর

মধুর কীর্তন সঙ্গীতের গায়নী রীতির মধ্যে নতুন মধুরতা এনেছিলেন যিনি, তাঁর নাম রূপচাঁদ অধিকারী। ঢপ কীর্তনের প্রবর্তক কবি রূপচাঁদ। আজ থেকে প্রায় দেড় শত বছর আগে স্তব্ধ হয়ে গিয়েছে কবি রূপচাঁদের কণ্ঠ। কিন্তু সেই কণ্ঠের দান, ঢপ নামে সেই গায়নী ভঙ্গী আজও সুস্বরমুখর ক'রে রেখেছে বঙ্গভূমির গীতিকুঞ্জ। কবি রূপচাঁদের সাঙ্গীতিক রীতিকে আশ্রয় ক'রে একদিন অনেক গায়ক অনেক সুরমধু সিঞ্চন করেছিলেন, আর মিষ্টি হয়ে উঠেছিল বাংলার পিপাসিত মনের মাটি। অঘোর দাস, শ্যাম বাউল, আর মধু কানের জীবন বিদায় নিয়ে অদৃশ্য হয়ে গিয়েছে কবে, কিন্তু তাঁদের গানের রেশ আজও বাজে পল্লীর কণ্ঠে-কণ্ঠে আর অন্তরে। বিস্ময়ের বিস্ময়, ঢপ কীর্তনের যিনি প্রবর্তক, সেই কবি ও গায়ক রূপচাঁদের রচিত কোন একটি কীর্তনপদের ভণিতাও আজ আর খুঁজে পাওয়া যায় না। প্রথম যিনি গাইলেন ঢপ, তাঁরই গানের ভাষা লুপ্ত হয়ে গেল, এই রহস্য সত্যই এক রহস্য।

সুকণ্ঠস্বর ভক্তি আর সুরকুশলতা, এই তিনটি গুণেরই অধিকারী হয়েছিলেন রূপচাঁদ অধিকারী। হাটবাজারের শোরগোল আর বেচাকেনার ব্যস্ততাও থেমে যেতো যখন রূপচাঁদ এসে হাটের পাশে বটের ছায়ায় বসতেন, আর হাতের একতারাটি কানের কাছে তুলে নিজের মনে গাইতেন গান। যাত্রীর নৌকা ঘাট ছেড়ে চলে যেতে গিয়েও থেমে যেতো, আর উৎকর্ণ হয়ে শুনতো যে, গান গাইছেন কবি রূপচাঁদ ঠাকুর। সান্ত্বনা লাভের জন্য শোকার্ত এসে দাঁড়াতো কবি রূপের ঘরের দুয়ারে। শুনতো গান এবং তারপরেই চোখ মুছে ফিরে যেতো ঘরে। গঙ্গার এপার আর ওপার হতে, দূরের আর বহুদূরের জনপদ থেকে ছুটে আসতো কৃষ্ণনামপিপাসী মানুষ। শুনেছে সকলেই, সুধা আছে কবি রূপচাঁদ ঠাকুরের কণ্ঠস্বরে এবং ঐ কণ্ঠের নামগান একবার না শুনলে তৃপ্ত হবে না পিপাসা।

পলাশীর মাঠে ক্লাইভের তোপ যেদিন গর্জন ক'রে উঠেছিল, তারও প্রায় ত্রিশ বৎসর আগে পলাশীর ছয় ক্রোশ উত্তরে আজকের বেলডাঙা নামে পরিচিত পল্লীর ক্রোড়ে জন্ম লাভ করেছিলেন কবি রূপচাঁদ অধিকারী। এবং পলাশীর মাঠে ক্লাইভের তোপ শান্ত হয়ে যাবার পরে প্রায় পঁয়তাল্লিশ বছর পর্যন্ত গানের জীবন যাপন ক'রে আশি বছর বয়সে কালগ্রাসে তিরোহিত হয়েছিলেন তিনি। বেলডাঙার নিকটেই আজও সে-কালের চিহ্ন ধারণ ক'রে রয়েছে ফরিদতলা। পীর ফরিদ সাহেবের দরগার নিভৃতে এক সমাধির তলে নীরব হয়ে রয়েছেন সিরাজের সেনাপতি মীরমদন। পলাশীর সেই আম্রকানন নিশ্চিহ্ন হয়ে গিয়েছে। আজ আর বেলডাঙার মাটিতে খুঁজে পাওয়া যায় না ফতেচাঁদ জগৎশেঠের প্রাসাদের কোন চিহ্ন। কিন্তু কবি রূপ ঠাকুরের ভিটাটি আছে।

এই ভিটা যেন দেড় শত বছর আগের এক সঙ্গীতের সমাধি। এই ভিটা আজ নিজে নীরব হয়ে শুধু শুনছে বৈশাখী ঝড়ের আর শ্রাবণী ধারার সঙ্গীত। আজ এই ভিটার দিকে তাকিয়ে কল্পনাও করা যায় না যে, একদিন এখানে গীতমুখর হয়ে উঠতো সমাগত গুণী ও কবির সভা। আজ এখানে সেঁয়াকুল আর কাঁটাকরঞ্জের ঝোপঝাপের মধ্যে অপরাজিতা লতার

গায়ে কখনো বা ফুটে ওঠে ফুল, যেন এক অবহেলার বেদনা হঠাৎ নীল হয়ে ফুটে ওঠে। কিন্তু এমন একদিন ছিল, যেদিন এই স্থানেরই এক সুন্দর গৃহবাটিকার দ্বারের লতাবিতানে ফুটে থাকতো শুভ্র গন্ধপুষ্পের স্তবক, আর সেই পুষ্পেরই মাল্য কণ্ঠে ধারণ ক'রে, হরিনাম উচ্চারণ ক'রে এবং গুরুদত্ত একতারাটি হাতে নিয়ে কবি রূপচাঁদ দূর গ্রামের আমন্ত্রণ রক্ষার জন্য যাত্রা করতেন।

দূর গ্রামের এক ভক্তসভায় গান গাইবার জন্যই সেদিন চলেছিলেন কবি রূপচাঁদ। চৈত্র মাসের ভোরের শিশির শুকিয়ে গিয়েছে অনেকক্ষণ আগে, খরতর হয়ে উঠেছে খোলা মাঠের রোদ। যেতে যেতে পথপ্রান্তের এক দীঘীর কিনারায় এক ছায়াময় বৃক্ষ দেখতে পেয়ে বিশ্রামের জন্য থামলেন কবি রূপচাঁদ। অদূরে একটি কুটীর দেখা যায়। দেখে মনে হয়, কোন সুখী গৃহীরই কুটীর।

দীঘীর কিনারায় বৃক্ষের শীতল ছায়ায় উপবেশন ক'রে দেহ স্নিগ্ধ হলেও কবি রূপচাঁদের মন যেন হঠাৎ বেদনায় বিচলিত হয়ে উঠলো। বুঝলেন কবি রূপচাঁদ, ভুল ধারণা করেছেন তিনি। ঐ কুটীর সুখী গৃহীর কুটীর নয়, কারণ অতি বিষণ্ণ ও করুণ নারীকণ্ঠের কান্নার ক্ষীণস্বর ঐ কুটীরের ভিতর থেকেই বাতাসে ভেসে আসছে।

শুনতে পেয়ে বিষণ্ণ এবং ব্যথিত হয়ে উঠলো কবি রূপচাঁদের মন। কে কাঁদে? কিসের দুঃখ?

অনেকক্ষণ চুপ ক'রে বসেছিলেন কবি রূপচাঁদ, তার পরেই হাতের একতারাটি কানের কাছে তুলে নিলেন। গাইলেন গান—ধৈরয ধর শ্যামপিয়ারী।

দীঘির পদ্মপত্রে জলের ফোঁটা চিকচিক করে। সেইদিকে তাকিয়ে যেন কুটীরবাসিনী এক অপরিচিতার অশ্রুসজল মুখের ছবিটিকেই দেখছিলেন কবি রূপচাঁদ। কে জানে, কিসের দুঃখে কাঁদছে এই নারী। শোক, অপমান, ব্যাধি, আঘাত অথবা আশাভঙ্গ? যা-ই হোক, সেই অদূরবর্তিনী অপরিচিতার উদ্দেশেই যেন স্নিগ্ধ সান্ত্বনার উপহারের মত এই গানের ভাষা আর সুর পাঠিয়ে দিলেন কবি রূপচাঁদ। ধৈরয ধর শ্যামপিয়ারী, কবি রূপচাঁদের গলার এই গান শুনতে পেলে কি পৃথিবীর কোন কান্না এক মুহূর্তের জন্যও শান্ত না হয়ে থাকতে পারে?

শান্ত হলো কুটীরের কান্না। এবং কবি রূপচাঁদও জানেন না, কখন থেমে গিয়েছে কান্না। তখনো একমনেই দুই চক্ষু দীঘির পদ্মপত্রের জলবিন্দুলেখার দিকে নিবদ্ধ ক'রে গান গাইছিলেন রূপচাঁদ। হঠাৎ চমকে উঠলেন পদশব্দ শুনে।

প্রিয়দর্শিনী এক তরুণী ধীরে ধীরে এগিয়ে এসে কবি রূপচাঁদের সম্মুখে উপবেশন করে, আর চোখের জল মুছে, অপার বিস্ময় ও শ্রদ্ধায় আকুল দুই চোখের দৃষ্টি তুলে তাকিয়ে থাকে গীতাবিষ্ট কবি রূপচাঁদের মুখের দিকে।

বিব্রতভাবে প্রশ্ন করেন কবি রূপচাঁদ—কে আপনি?

নারী বলে—আমি ঐ কুটীরেরই মেয়ে।

কবি রূপচাঁদ—আপনিই কি কাঁদছিলেন?

নারী—হ্যাঁ।

কবি রূপচাঁদ—কেন কাঁদছিলেন?

নারী বলে—আপনি প্রতিশ্রুতি দিন, আমাকে আপনার শিষ্যা ব'লে গ্রহণ করবেন?

রূপচাঁদ বলেন—আমার শিষ্যা হবার চিন্তা কেন দেখা দিলো তোমার মনে?

নারী—জীবনে শান্তি পেতে চাই ঠাকুর।

রূপচাঁদ—আমার শিষ্যা হলে জীবনে শান্তি পাবে, এই কথাই বা তোমার মনে হলো কেন?

নারী—আপনার গানে দূর হয়ে গিয়েছে আমার মনের বেদনা আর আক্ষেপ! আপনার

কণ্ঠের সব গান আর সব সুর সম্বল ক'রে এই জীবন শান্তিতে পার ক'রে দিতে চাই গুরু।

হেসে ফেললেন কবি রূপচাঁদ।—কিন্তু বলো দেখি মেয়ে, কিসের দুঃখে শান্তি হারিয়েছে তোমার জীবন?

চুপ ক'রে থাকে অপরিচিতা তরুণী।

কবি রূপচাঁদ ঠাকুর বলেন—তুমি আমাকে গুরু ব'লে সম্বোধন করেছো, তুমি আমার কন্যাসমা। আমার কাছে তোমার জীবনের দুঃখের কথা প্রকাশ করাই উচিত।

কবি রূপচাঁদকে প্রণাম ক'রে তরুণী বলে—আমার নাম মুক্তালতা। এক ডাকাত আমাকে ভালোবাসে। আর, আমিও সেই ডাকাতকে ভালোবাসি।

রূপচাঁদ—তবে আর সমস্যা কিসের?

মুক্তালতা—কিন্তু দস্যুর ঘরনী হতে মন চায় না।

রূপচাঁদ—এর অর্থ?

মুক্তালতা—আমার মন চায়, সে-মানুষ দস্যুবৃত্তি ছেড়ে দিক। তারপর তার বধূ হতে আমার কোন আপত্তি থাকবে না।

কেঁদে ফেলে মুক্তালতা। এই আমার জীবনের সমস্যা। দস্যুকে ভালোবেসেছি, কিন্তু তার ঘরনী হতে পারছি না। এই বেদনার জীবন থেকে আমি এইবার আলগা হয়ে যেতে চাই। আপনি কৃষ্ণ-নামগানের দীক্ষা দিন আমাকে।

মুক্তালতার মুখের দিকে তাকিয়ে কবি রূপচাঁদ প্রশ্ন করেন—সে দস্যু যদি দস্যুবৃত্তি ছেড়ে দেয়, তবে?

প্রশ্ন শুনে অপ্রস্তুত হয়ে নীরবে তাকিয়ে থাকে মুক্তালতা।

হাসতে থাকেন কবি রূপচাঁদ। তার পরেই মুক্তালতার মাথায় হাত রেখে বলেন—যাও, এখন ঘরে যাও মুক্তালতা। আশীর্বাদ করি, মনের মত পতি লাভ করো।

উঠে দাঁড়ায় মুক্তালতা।

কবি রূপচাঁদ জিজ্ঞাসা করেন—দস্যুর নামটি শুধু আমাকে বলে দিয়ে যাও।

মুক্তালতা বলে—তার নাম নয়ানদাস।

ঘরে ফিরে গেল মুক্তালতা। কবি রূপচাঁদও গ্রামান্তরের উদ্দেশে আবার যাত্রা শুরু করলেন। কিন্তু দেখতে পাননি এবং কল্পনাও করতে পারেননি কবি রূপচাঁদ, এক দস্যুর ক্রুদ্ধ চক্ষুর দৃষ্টি তখন অন্তরাল হ'তে তাঁকে অনুসরণ করছে।

সে দস্যুর নাম নয়ানদাস। মুক্তালতার প্রণয়ী নয়ানদাস। মুক্তালতার পিতাকে বহু অর্থ দিয়ে বশীভূত করেছে নয়ানদাস এবং মুক্তালতার পিতাও তাঁর কন্যাকে দস্যু নয়ানদাসের সঙ্গে বিবাহ দিতে অনেক দিন থেকেই ব্যস্ত হয়ে উঠেছেন। আপত্তি শুধু মুক্তালতার। নয়ানদাসের প্রতি প্রস্তাবেই মুক্তালতা শুধু বলেছে—দস্যুবৃত্তি ছাড়ো। তা না হলে আমাদের বিয়ে হতে পারে না।

সন্দেহ করেছে নয়ানদাস—বুঝতে পারছি মুক্তা, তোমার ভালোবাসা নিতান্তই মিথ্যা।

মুক্তালতা বলেছে—একটুও মিথ্যা নয়।

মুক্তালতার এই কথাতেও কিছু সন্দেহ থেকে যেতো নয়ানদাসের মনে। সেই সন্দেহই ভয়ংকর হয়ে জ্বলে উঠলো এইবার। আজ অন্তরালে দাঁড়িয়ে স্বচক্ষেই দেখতে পেয়েছে নয়ানদাস, দীঘির কিনারায় সুন্দর এক যুবাপুরুষের মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হয়ে সঙ্গীত শুনছে মুক্তালতা। গোপনে এক গানের মানুষকে হৃদয় দান করেছে, তাই তো দস্যুর ভালোবাসাকে এত সহজে তুচ্ছ করতে পেরেছে মুক্তালতা।

বস্ত্রের আড়ালে শাণিত অস্ত্র লুকিয়ে মূঢ় দস্যু নয়ানদাস এগিয়ে চলে। মুক্তালতার প্রণয়ী ঐ সঙ্গীতের প্রাণীটিকে একটি আঘাতে শেষ ক'রে দিয়ে জীবনের প্রণয়পথের বাধা আজ

নিশ্চিহ্ন করবে নয়ানদাস। কবি রূপচাঁদের দিকে লক্ষ্য রেখে হিংস্র আগ্রহের এক ভয়ংকর প্রতিমূর্তির মত চলতে থাকে নয়ানদাস। এবং প্রতিহিংসা চরিতার্থ করবার সুযোগও পেয়ে গেল।

তখন অপরাহ্নের আলো ম্লান হয়ে এসেছে। বৃক্ষবহুল এক ঘন অরণ্যের কিনারা ধ'রে ধীরে ধীরে যাচ্ছিলেন কবি রূপচাঁদ। শাণিত অস্ত্র উদ্যত ক'রে এক লাফে এগিয়ে এসে কবির পথরোধ করে ডাকাত নয়ানদাস। হিংস্র বাঘের মতই যেন থাবা তুলে দাঁড়ায়, কবিকে টেনে নিয়ে অরণ্যের ভিতরে চলে যায়।

কবি রূপচাঁদের দুই হাত বন্যলতা দিয়ে শক্ত ক'রে বেঁধে দিয়ে প্রস্তুত হয় নয়ানদাস। হত্যা করার জন্য অস্ত্র তুলতেই কবি রূপচাঁদ বলেন—একটা জিজ্ঞাস্য আছে।

—বল।

—আমার সঙ্গে যে সামান্য অর্থ আছে, তা সবই তো পেলেন, তবে আর আমাকে হত্যা করবার প্রয়োজন কি?

নয়ানদাস বলে—আমার দস্যুতার রীতিই এই।

কিছুক্ষণ চুপ ক'রে থাকেন রূপচাঁদ। তারপর বলেন—একটি অনুরোধ আছে।

—বল।

—আপনার নামটি জানতে চাই।

নয়ানদাসের কঠোর দৃষ্টিতে শাণিত ছুরিকার মত হিংসুক বিদ্রূপ চিকচিক করে। দাঁতে দাঁত ঘষে নয়ানদাস বলে—আমার নাম তো তোর জানাই আছে রে শয়তান, কিন্তু আমাকে জানতে পারিসনি।

—কে আপনি?

—আমি তোর যম নয়ানদাস।

কবি রূপচাঁদের শান্ত দুটি চক্ষু হঠাৎ চমকে উজ্জ্বল হয়ে ওঠে। রূপচাঁদ বলেন—আর একটি অনুরোধ আছে।

—বল।

—একটু অপেক্ষা করুন। আমাকে একটু সময় দিন।

—কেন?

—আমি গানের মানুষ, মৃত্যুর পূর্বে জীবনের শেষবারের গান গেয়ে যাই।

নয়ানদাস ভ্রূকুটি ক'রে বলে—তাই হোক, অপেক্ষা করছি।

গান গাইলেন কবি রূপচাঁদ। দস্যু নয়ানদাসের শাণিত অস্ত্রের দিকে তাকিয়ে সেদিন অবিচলিতচিত্তে ও শান্তভাবেই গান গেয়েছিলেন ঢপ কীর্তনের প্রবর্তক কবি রূপচাঁদ অধিকারী।—আওয়ে বিপিন পথে বনমালী!

কবি রূপ ঠাকুরের গান শুনতে থাকে ডাকাত নয়ানদাস। বিপিন পথে চলেছেন মুরালীধারী শ্যাম। প্রেমজরজরহিয়া অভিমানিনী রাধা এখন যমুনার নীল জলে গাগরি ভাসিয়ে দিয়ে দাঁড়িয়ে আছে। উৎকর্ণ হয়ে রয়েছে বৃষভানুনন্দিনী, আর কতক্ষণ, এখনো কেন বেজে উঠছে না বাঁশি?

গান শুনতে শুনতে কখন দু'চোখ জলে ভ'রে উঠেছে, তা'ও বুঝতে পারেনি দস্যু নয়ানদাস। এ কেমন গান? এ কি অদ্ভুত গান!

হঠাৎ হাতের অস্ত্র দূরে ছুঁড়ে ফেলে নয়ানদাস, কবি রূপচাঁদের হাতের বাঁধন খুলে দেয়, অন্যদিকে মুখ ঘুরিয়ে নেয়, তার পরেই ছটফট ক'রে ব'লে ওঠে—পালিয়ে যাও, আর এক মুহূর্তও আমার চোখের সামনে থেকো না।

রূপচাঁদ—আমাকে পালিয়ে যেতে বলছেন কেন?

নয়ানদাস—চলে যান, আর কোন বাধা দেবো না। আমি হার মেনে নিলাম।

মৃদু হাসির আভা ফুটে ওঠে রূপচাঁদের মুখে।—কিসের হার মেনে নিলেন, কেন হার মেনে নিলেন নয়ানদাস?

নয়ানদাস—আপনার গলার গান আমার হাতের অস্ত্রের চেয়ে অনেক বেশি নিষ্ঠুর।

চোখের জল মুছে নিয়ে অসহায়ের মত করুণভাবে রূপচাঁদের মুখের দিকে তাকায় নয়ানদাস।—আপনি জয়ী হয়েছেন, আপনার জয় হওয়াই উচিত। মিষ্টি গানের মানুষকে ছেড়ে দিয়ে এই হিংস্র অস্ত্রের মানুষকে কেউ ভালোবাসতে পারে না। সে কোন দোষ করেনি, সে কোন ভুল করেনি। আমারই ভুল হয়েছে।

প্রীতিবিহ্বল স্বরে রূপচাঁদ ডাকেন—নয়ানদাস!

বনের গাছের ছায়ার দিকে আনমনার মত তাকিয়ে কি-যেন চিন্তা করে নয়ানদাস, তারপরেই কবি রূপচাঁদের নিকটে এগিয়ে এসে প্রার্থীর মতই দুই হাত জোড় ক'রে আবেদন জানায়—আপনার জয় একেবারে সম্পূর্ণ ক'রে দিতে চাই। আপনি অঙ্গীকার করুন, আমার এই ইচ্ছা পূরণ করবেন!

বিস্মিত হয়ে রূপচাঁদ বলেন—আপনার কথার অর্থ বুঝতে পারছি না নয়ানদাস।

নয়ানদাস বলে—দস্যুর জীবন এখানেই আজ শেষ ক'রে দিতে চাই।

চমকে উঠে রূপচাঁদ বলেন—ছিঃ, কখনই না।

নয়ানদাস হাসে—দস্যুতার জীবন শেষ ক'রে দিতে চাই কবি। আপনার ঐ গানের দীক্ষা দিন আমাকে, আপনি আমার গুরু। নামগান সম্বল ক'রে এইবার সংসার থেকে দূরে সরে যেতে চাই।

রূপচাঁদ প্রসন্নহাস্যে বলেন—হ্যাঁ, শিষ্য করতে পারি তোমাকে, কিন্তু একটি সর্তে।

—আজ্ঞা করুন।

—যদি সংসারে থাকো, তবেই আমি আমার গানের দীক্ষা তোমাকে দেবো। যদি আমার শিষ্যা মুক্তালতাকে...।

চমকে ওঠে দস্যু নয়ানদাস—কি বললেন ঠাকুর?

হেসে ওঠে রূপচাঁদ—যদি আমার শিষ্যা মুক্তালতাকে তোমার জীবনসঙ্গিনী ক'রে নাও, তবে আমি আমার গানের দীক্ষা দেবো তোমাকে।

কবি রূপচাঁদের মুখের দিকে বিমূঢ়ের মত তাকিয়ে থাকে নয়ানদাস। তার পরেই বিস্ময়ের আর শ্রদ্ধার আবেগে চিৎকার ক'রে ওঠে ডাকাত নয়ানদাস—ক্ষমা করুন ঠাকুর।

রূপচাঁদ—কেন?

কবি রূপচাঁদকে প্রণাম ক'রে উঠে দাঁড়ায় এবং অশ্রুসজল চোখে নয়ানদাস বলে—আমার পাপমনে অনেক ভুল ছিল ঠাকুর।

যেন ক্ষমার স্পর্শ লাভ করার জন্যই কবি রূপচাঁদের সম্মুখে মাথা পেতে দাঁড়িয়ে থাকে নয়ানদাস।

কবি রূপচাঁদ বলেন—আগে হাত পাতো নয়ানদাস।

হাত পাতে নয়ানদাস এবং কবি রূপচাঁদ তাঁর গানের পুঁথি ঝুলি থেকে বের ক'রে নয়ানদাসের হাতে তুলে দিয়ে বলেন—এই নাও, আমার শিষ্যা মুক্তালতার বরকে যৌতুক দিলাম।

ধৈরয ধর শ্যামপিয়ারী, ঐ গান আজও শোনা যায় পল্লীর কণ্ঠে। লোকে জানে, এই গান হলো নয়ানদাস নামে অতীতের কোন এক ভক্তের রচনা। গঙ্গার ওপারে তালিবপুরের নিকটে সেদিন পর্যন্ত দাসোপাধিক কয়েক ঘর পরিবারের বাস ছিল। লোকে জানতো, এঁরাই হলেন সেই নয়ানদাসের বংশধর, যে নয়ানদাস একদিন কবি রূপচাঁদের গান শুনে দস্যুবৃত্তি বর্জন

করেছিলেন।

নয়ানদাসের বংশধরেরাও আজ আর নেই। যতদিন তাঁরা ছিলেন, ততদিন বেলডাঙার কবি রূপচাঁদের ভিটাও তাঁদের কাছ থেকে এক বিচিত্র প্রথায় শ্রদ্ধা পেয়ে এসেছে। এই পরিবারের ছেলে বা মেয়ের বিয়েতে বরণডালা সাজাবার জন্য নানা উপকরণের সঙ্গে সংগ্রহ ক'রে আনতে হতো বিশেষ একটি উপকরণ, মাটির একটি ঢেলা, কবি রূপ ঠাকুরের ভিটার মাটি। যে কবির গানের পুণ্যে সফল হয়েছিল মুক্তালতা আর নয়ানদাসের প্রেম, সেই কবির স্মৃতিকেই দু'শো বছর ধ'রে শ্রদ্ধা জানিয়েছে এই প্রথা।

সেই কবির ভিটা আজও পড়ে আছে বেলডাঙার এক নিভৃতে। ভিটার মাটিতে শুধু নীল অপরাজিতা নীরবে ফোটে আর নীরবে ঝরে যায়। শুভ বিবাহের বরণডালা সাজাবার জন্য সেই ভিটার মাটি নিতে আজ আর কেউ আসে না।

## সাতপাঁচ

# মধুমালার দেশ

"স্বপ্নে দেখেছি আমি মধুমালার দেশ।"

এ যুগের শ্রেষ্ঠ ছন্দোবদ্ধগ্রন্থগীত সম্মুখে রয়েছে সারি সারি। পাতা উল্টিয়ে পড়ি, আবৃত্তি করি। বিচিত্র কল্পনা, ভাব, ভাষা ও ছন্দের বৈভবে মন আত্মহারা হয়। বাস্তবতার শাসন দীর্ণ করে মন যেন অরূপলোকে উত্তীর্ণ হয়। কল্প কল্পান্তরের আবেগ শরীরী হয়ে সম্মুখে আসে। যা অনির্বচনীয়, যা অধ্যেয়, তাই যেন প্রত্যক্ষের আনাচে কানাচে মুখর হয়ে ওঠে, বর্ণভূষা সৃষ্টি করে।

যে কবিতাই পড়া যাক্ না কেন, যদি সেটা সত্যিই কবিতা হয়, তবে তার মধ্যে এমন কোন গুণ থাকবে যার আবেদন শুধু যুক্তি ও বুদ্ধির ওপর পড়ে না। সঙ্গে সঙ্গে কল্পনার সাযুজ্য তাকে লাভ করতেই হবে। যার প্রসাদে একটা রূপের আশ্রয় পাওয়া যায়। বস্তু ও ভাব পরিবেশন করেই শুধু কাব্য ও শিল্পের কর্তব্য শেষ হয় না। সমস্ত ছাড়িয়ে পৌঁছতে হবে রূপে। ভাব ভাষা ছন্দ ও বিষয়, সব কিছুই লুব্ধ চঞ্চল ভ্রমরের মত এই বাঞ্ছিত রূপের মুদ্রিত পদ্মটির চারদিকে ঘুরে বেড়াচ্ছে। শিল্প, কাব্য সাহিত্য, কথাসাহিত্য—সবারই লক্ষ্য এই রূপ। রসিক পাঠককে যে শিল্প ও সাহিত্য এই রূপলোকে হাত ধরে নিয়ে যেতে সক্ষম নয়, সে সাহিত্য সাহিত্যই নয়, সে কাব্য কাব্য নয়, সে কথা কথা নয়।

* * * *

তাই নতুন যুগের কাব্য সাহিত্য পড়তে পড়তে মাঝে মাঝে ক্লান্ত মস্তিষ্কে স্বপ্নে দেখি মধুমালার দেশ। জ্যোৎস্নারাতের বনান্ত দেশের মত সেই আমাদের রূপকথার জগৎ। যে জগতের রূপ ছেলেবেলা থেকে প্রত্যেক শিশু শ্রুতিধরের মত শুনে শুনে নিজের কল্পনার সিন্দুক পূর্ণ করেছে, বড় হয়ে সঁপে দিয়েছে শিশু পরপুরুষের কাছে। বিনা অক্ষরে বিনা পুঁজিতে এই রূপকথা কত পুরুষ ধরে আমাদের মানসলোকে প্রবাহিত হয়ে আসছে জানি না। রূপকথার এই প্রাণশক্তির, এর অফুরান ঐশ্বর্যের কথা ভাবলে বিস্মিত হতে হয়। মানুষ সভ্য হচ্ছে, জ্ঞানী হচ্ছে, অনুশীলন ও বিশ্লেষণে নিপুণ হচ্ছে, ঐতিহ্য ও সংস্কারকে ঝাড়া দিয়ে পুরাতন নির্মোকের মত ফেলে দিচ্ছে। আজকের সাহিত্য কাল অচল হয়ে যায়। কত পুরাণ, মহাকাব্য ও গীতিকা সাগর লহরী সমান জনমি পুনঃ মিলিয়ে যাচ্ছে। কত শাস্ত্র, নীতিকথা, দোঁহা, স্তোত্র ও মন্ত্র সাধক ও কবির মুখে রচিত হলো, দেশ বা জাতির সমাজ ও সম্প্রদায় বিশেষে তার স্থান হলো। কিন্তু কত দিন? কটা যুগ শেষ না হতেই তা মিলিয়ে গেল জলের তিলকের মত। কত ছান্দসিক ও বৈয়াকরণিক এ কাব্যকে অলঙ্কৃত করেছে, সুসংস্কৃত করেছে, কিন্তু মহাকালের পরীক্ষায় তা লোকময় হয়ে টিকে থাকতে পারে নি। যদি কেউ বলেন, কবি কালিদাস অমর, সে কথা সত্য বলে স্বীকার করতে পারবো না। কালিদাসকে ক'বছরের মধ্যেই মেরে ফেলা যায় যদি অক্ষর ও লিপি অর্থাৎ লিখন কলাকে নিঃশেষ করে ফেলা হয়। কালিদাসের অমরতার মন্দির দাঁড়িয়ে আছে কাগজে কলমে লেখা কাব্যগ্রন্থের ভূমির ওপর। সে ভিত্তি যদি ভাঙে তবে কালিদাসের কাব্যের অমরতাও ভাঙবে। অন্যপক্ষে দেখি আমাদের রূপকথা সাহিত্যের এই অস্থূল প্রাণাশ্রয়ী ও লোকোত্তর শক্তি। সে কথার রূপ প্রখর জ্যোতিষ্কের মত কালের আকাশে বিনা নির্ভরে ভেসে আসছে যুগ যুগ ধরে।

* * * *

প্রথম নিঃশ্বাসের মত প্রত্যেক শিশু এই রূপকথার প্রসাদ গ্রহণ করে তার সমস্ত সত্তা

দিয়ে। সমস্ত জীবনে তাকে সে আর ঠেলতে পারে না। তাই মধুমালার দেশ স্বপ্নে আজও দেখা দেবে, তাতে আশ্চর্যের কি আছে?

কারা ছিল সেই কথাকার? কথাকে এত রূপ দিয়েছিল, কোন্ কবি? কে তাদের নাম জানে? কোথায় তারা কুড়িয়ে পেয়েছিল এই স্বপ্নচ্ছবি? এই অপূর্ব অদ্ভুত পুরাতন মেঘদূতের মহিমা আজও অম্লান।

সাত ভাই চম্পা জাগো রে! পারুল দিদির ডাকে সাড়া দাও। রাজার মালী ফুল তুলতে এসেছে। দিও না দিও না ফুল। রাজা এসেছে, চলে যাক্, সুয়োরাণী এসেছে চলে যাক্। এবার আসছে দুয়োরাণী দুঃখিনী ; সাত ভাই আর বোনের মা। সাতটি চাঁপা ও পারুল ঝাঁপিয়ে পড়লো মায়ের বুকে।

রূপকথার এও আলেখ্য যে রচেছিল সেই অজ্ঞাত শিল্পীর প্রতিভাকে আজ প্রণতি জানাই। জানি অতিদূর বিস্মৃত দিবসের এই কবিগুরু আজ কোন স্মৃতিপটে নেই, কোন নির্মাল্য অর্ঘ্য সেখানে পড়ে না। তবে জানি কবিতা কল্পনা ও কথার সাহিত্যে এত বড় সৃষ্টির তুলনা পৃথিবীর সাহিত্যে বিরল।

* * * *

মধুমালার দেশে যে কল্পনার ফসল একদিন ফলেছিল তারই প্রসাদ আজও আমরা অকাতরে গ্রহণ করে কথাকে রূপদান করি। 'সোনার কাঠি' ও 'রূপার কাঠি'র রূপ যাদের কবিত্বের ইন্দ্রজালে সত্য হয়ে উঠেছিল, তাঁরা কি 'গেঁয়ো' কবি ছিলেন। সে সোনার কাঠি যুগের শত রুচিবিপ্লব উত্তীর্ণ হয়ে আজও ক্লাসিক গরিমায় প্রতিষ্ঠ রয়েছে।

পাতালপুরীর ঘুমন্ত রাজকন্যা, মালঞ্চমালা, কাঞ্চনমালা, পক্ষীরাজ আর সাপের মণি—এ রূপকথার জগৎ কাদের সৃষ্টি। মনে হয়, কোন প্রলয়ে সে জগৎ বুঝি নষ্ট হবে না কোন দিন। উপনিষদের জীবাত্মা আর পরমাত্মারূপী দুই পাখীর কথা পণ্ডিতেরাই বোঝে, সহস্র বৎসর পরে পণ্ডিতেরা হয় তো তাও ভুলে যাবে, কিন্তু রূপকথার দেশে বেঙ্গমা বেঙ্গমী গাছের ডালে বসে যে আলাপ করে গেল তার গুঞ্জরণ অনাহত ছন্দে এখনও বেজে চলেছে—রূপগ্রাহী মানুষের স্মরণের মধ্যে।

* * * *

তাই মনে হয়, শিল্প ও সাহিত্যে আমরা একান্ত মনে খুঁজছি শুধু এই একটি জিনিস—রূপ। সাহিত্যকে রিপোর্ট না হয়ে রূপকথা হতে হবে। আমরা দেখতে চাই আমাদের যুগের বেদনা আনন্দ সংসার সংগ্রাম শুধু ভাষা ও ছন্দের জোরে মুখর হবে না, শুধু ভাবের ভারে ঋদ্ধ হবে না, শুধু জ্ঞানঘন হবে না। তাকে রূপময় হতে হবে।

## মহেঞ্জো-তরুণীর মৃত্যু

ধনধান্যে সমৃদ্ধ, হাসি আনন্দ কলরবে মুখরিত একটি নগর। শান-বাঁধানো বড় বড় রাস্তা, সমস্ত দিন পথ দিয়ে কর্মব্যস্ত নরনারীর আনাগোনা। হাতি ঘোড়া ও মানুষ-টানা বড় বড় রথের আকারে গাড়ি বোঝাই পণ্য সামগ্রী আসে আর যায়। বড় বড় অট্টালিকার বাতায়নপথে সঙ্গীতের সুশব্দ ও নৃত্যপরা ললনার নূপুর নিক্কণ শোনা যায়। বিচিত্র কারুকার্যে খচিত প্রত্যেকটি ভবনদ্বার। দূর সিরিয়া বাবিলন ও মিশর থেকে পণ্যসম্ভার নিয়ে শহরের সদাগর ছেলেরা বছর শেষে ঘুরে আসে। নরনারী প্রত্যেকের পরিপাটি বেশভূষা, গায়ে দামী পাথর ও ধাতুর তৈরি নানা অলঙ্কার ও আভরণ। এই নগরে অস্ত্রের ঝন্ঝনা শোনা যায় না। মানুষের

মনে রাজ্যজয়ের কোন তাড়না নেই,—তারা চায় সুখে ও শান্তিতে ভরা নিরুপদ্রব জীবন। কোন প্রাচীর বা পরিখা দিয়ে নগরকে ঘিরে রাখা হয়নি।

সেদিন ভোরে, সিন্ধুনদের পূর্বপ্রান্তে দেওদার বনে ঘুম-ভাঙা পাখির ডাকের সঙ্গে সূর্য উঠছে। অকস্মাৎ সারা নগরের বুক ভেদ করে এক আর্তনাদ বেজে উঠলো। দস্যুরা হানা দিয়েছে। পশ্চিম গিরিমালার সহস্র গুহাকন্দর ও বালুকাপ্রান্তর থেকে নানা ভয়ানক হিংস্র আয়ুধে সজ্জিত দস্যুর দল লুব্ধ জন্তুর মত এই সুসভ্য নগরের পথে ঘাটে অতর্কিতে এসে ছড়িয়ে পড়েছে। হত্যার উৎসবে লাল হয়ে উঠলো নগরের কঠিন পাথরের পথ। দস্যুরা আগুন লাগিয়ে দিল—নগরের সেই দারুময় শিল্পশোভা ভস্মে অঙ্গারে ঝরে পড়তে লাগলো।

* * * *

নগরের শ্রেষ্ঠ সুন্দরী, এ তরুণী নটী। উৎসবরজনীর শেষে তার ক্লান্ত ঘুমন্ত দেহভার পড়েছিল নৃত্যকক্ষের মেজের ওপর। গায়ের আভরণগুলি খুলে রাখারও সময় হয়নি। হঠাৎ ঘরের সিঁড়িতে শোনা গেল উন্মত্ত দস্যুদের চীৎকার। একজন দস্যু একহাতে এসে ধরলো নটীর গলার মণিময় মালা, আর একজনের হাতের উদ্যত খড়গ নির্মমভাবে এসে আঘাত করলো তরুণীর অঙ্গে।

তরুণী দস্যুদলের কবল থেকে নিজেকে মুক্ত করে রক্তাক্তদেহে ছুটে পালাচ্ছে। তার গলার হার ছিঁড়ে মণিশিলাগুলি খসে ঝরে পড়ছে পথের ওপর। পেছনে ধাবমান দস্যুরা উল্লাসে চীৎকার করে কুড়িয়ে নিচ্ছে তার দেহচ্যুত যত রত্ন আভরণ। তরুণী নটী তবু ছুটে পালাচ্ছে আশ্রয়ের জন্য, প্রাণরক্ষার জন্য।

বড় রাজপথের পাশে নেমে গেছে সরু একটা গলি। সেখান দিয়ে কিছুদূর গিয়ে একটা অন্ধকারময় মণ্ডপ। সেখান থেকে একটা পাথরের সিঁড়ি ধাপে ধাপে নেমে গেছে নীচে। সিঁড়ির শেষে একটা গোপন কুঠুরি, তার পাশেই একটি জলভরা কূপ।

এক আঁজলা ঠাণ্ডা জল খেয়ে তরুণী সেখানে বসে পড়লো। পেছনে উন্মত্ত দস্যুদের রব আর শোনা যায় না। ওপর দিকে তাকালে দেখা যায় পুঞ্জ পুঞ্জ ধূমকুণ্ডলী আকাশ ছেয়ে ফেলছে। সমস্ত নগর পুড়ছে।

এখনো দেহে প্রাণ আছে। তরুণী একবার চেষ্টা করলো, সে ওপরে উঠবে আবার। দেখবে সেই নিহত নগরের চিতাবহ্নি শান্ত হলো কি না। কিন্তু বৃথা! এক-পা দু'পা করে কয়েক সিঁড়ি ওপরে উঠেই তার শেষ নিশ্বাস বাতাসে মিশে গেল। নগরের শ্রেষ্ঠ সুন্দরী সেই তরুণী নটী পড়ে রইল সেই সিঁড়িতে মাথা রেখে।

* * * *

তারপর, এক দুই তিন করে সাতটি হাজার বছর কেটে গেছে। কিন্তু তরুণী নটী তেমনি পড়ে রয়েছে সিঁড়িতে মাথা রেখে। আজও তাকে দেখতে পাওয়া যায়।

যে কাহিনী বলা হলো, তা আদৌ রূপকথা নয়। এটা ইতিহাসের কথা, আমাদেরই ভারতের ইতিহাস। অতীত ভারতের এক গৌরবময় যুগে, হঠাৎ একদিন এমনই এক ট্রাজেডি নেমে এসেছিল। এই কাহিনী কোন শিলালেখ বা তাম্রলেখে পাওয়া যাবে না। মাটি খুঁড়ে এই কাহিনীকে হাড়গোড় সুদ্ধ পাওয়া গেছে। প্রাগার্য ভারতের সভ্যতা অর্থাৎ সিন্ধুসভ্যতার লীলানিকেতন মহেঞ্জো-দাড়োর স্তূপ খনন করে এই তরুণী অস্থি আবিষ্কৃত হয়েছে। সাত হাজার বছর আগে সেই দুর্ভাগিণী ঠিক যেভাবে সিঁড়ির ওপর মাথা রেখে মরেছিল, আজও তাকে সেইভাবেই পাওয়া গেছে। হাঁটুটি এখনো যেভাবে রয়েছে, তা থেকে স্পষ্ট বোঝা যায় যে, মরবার আগে সে হামা দিয়ে ওপরে ওঠবার চেষ্টা করেছিল। তার নাম ধাম গোত্র সঠিক জানা যাবে এমন কোন প্রমাণ সেখানে নেই। কোন্ দুঃসহব্যথা বা ঘটনা তার জীবনের এমন করুণ পরিসমাপ্তি ঘটিয়েছিল তা জানা যায় না। কিন্তু তার গায়ে অস্ত্রের আঘাতের চিহ্ন থেকে

এবং আরও নানা প্রমাণ থেকে বোঝা যায় যে, তার জীবনের ঐ ট্রাজেডির কাহিনী কল্পিত হলেও একান্ত অসম্ভব নাও হতে পারে।

* * * *

বড় বিস্ময়কর এই সিন্ধু সভ্যতা। দুঃখের বিষয় এত বড় একটি কীর্তির সম্বন্ধে কোন লিখিত পরিচয় কোথাও কিছু পাওয়া যায় নি। সিন্ধুনদের সারা উপত্যকা জুড়ে যে সভ্যতার বিস্তার ছিল, যে মানুষেরা দূর বাবিলন মিশরের সঙ্গে বাণিজ্যিক যোগাযোগ রাখতো, যাদের শিল্পরুচি এত উন্নত ছিল, যারা এত উন্নত নগর পত্তন করার মত পূর্ততত্ত্ব আয়ত্ত করেছিল তাদের জীবনের ছবি শুধু আমরা কল্পনা করে নিই। তাদের নামধাম আচার ব্যবহার ভাষা পরিচ্ছদ—কোন কিছুরই বিশদ পরিচয় পাওয়া যায় না।

## নাচের ছবি

ঝড়ের ফটো কেউ দেখেছেন কি? অনেকে নিশ্চয় দেখে থাকবেন। তবে ঝড়ের ফটো সচরাচর চোখে খুব বেশী পড়ে না।

কল্পনা করা যাক উনপঞ্চাশ বায়ু বল্গা ছেঁড়া ঘোড়ার মত প্রমত্ত হয়ে আকাশ জুড়ে দাপাদাপি করছে। ঈশানের পুঞ্জ মেঘ অন্ধ বেগে ধেয়ে আসছে দিগন্তের কাজল সমুদ্র থেকে। আর্ত চীৎকার ছেড়ে গ্রামান্তরে বেণু বন আভূমি হেলে পড়েছে। শাবকসুদ্ধ পাখীর বাসাগুলি লুটের বাতাসার মত ছিটকে পড়ছে ক্ষেতে, মাঠে, মাটিতে। অন্তরীক্ষ থেকে কোন ক্ষ্যাপা দেবতা বনবাদাড়ের ঝুঁটি ধরে টানছে সমস্ত নির্মম শক্তি দিয়ে। নোঙর ছেঁড়া নৌকাগুলি রসাতলের টানে ঢেউয়ের বাড়ি খেয়ে উন্মত্ত হয়ে ছুটছে। লিক্‌লিকে বিদ্যুতের ঝলকে মেঘের স্তবক চিড় খেয়ে ফেটে যাচ্ছে।

এই ঝড়ের ছবি তোলা হলো ক্যামেরায়। তারপর তুলনা করা হোক্ এই ঝড়ের ফটো আর সেই চোখে দেখা ঝড়ের স্মৃতিচিত্র।

সূক্ষ্ম বিচার করতে হবে না। সাদা চোখেই ফটোটি দেখুন। দেখা যাবে তার মধ্যে কালো মেঘ আছে, ছিটকে পড়া পাখীর বাসা আছে, হেলে পড়া বাঁশবন আছে আর বিক্ষুব্ধশীর্ষ বনবাদাড় আছে। কিন্তু ঝড়ের ছবি কোথাও পাওয়া যাবে না। অমন উদ্দাম বিদ্যুল্লেখা যেন খড়ি দিয়ে আঁকা একটা স্তব্ধ রেখা ; প্রকৃতিশরীর যেন কোন রোগে বেঁকে চুরে বসে আছে ; একটি বিকৃত নিসর্গের প্রতিচ্ছবি।

ফটোতে সব বস্তুর এত ভাল রূপ ফুটে ওঠে, ঝড়ের বেলায় এ ব্যতিক্রম কেন?

* * * *

ফটোতে সব জিনিসেরই চিত্র ফুটে উঠবে ঠিক, শুধু একটি জিনিস ছাড়া, সেটা হলো গতির ছবি। মানুষ, পশুপাখী স্থান স্থাণু—সব কিছুরই নিখুঁত প্রতিরূপ (বর্ণ বাদ দিয়ে) ফটোতে পাওয়া সম্ভব, কিন্তু গতিকে ফটোতে ধরা সম্ভব নয়। ফটোতে Static রূপই শুধু প্রকাশ পেতে পারে। যেটা নিছক গতি (movement), তার ছন্দ রূপ বিভঙ্গ বিক্ষোভ ফটো প্লেটের বা সেলুলয়েডের নির্জীব চক্ষে ফুটে উঠতে পারে না। এক সেকেণ্ডের একশ ভাগের এক ভাগ সময়ের মধ্যেও যে ত্রস্তা পলায়নরতা হরিণীর ছবি ফটোপ্লেটে ধরা পড়বে সেটাও স্থাণুর ছবি, গতির ছবি নয়। সোজা কথায় বলা যায়, দাঁড় করিয়ে গতির ছবি দেখান যায় না ; যেমন চোখে দেখে বলা সম্ভব নয় ডালে নুন হয়েছে কিনা।

যে কোন সচিত্র পত্রিকার পাতা উল্টালে চোখে পড়বে নাচের ছবি। নাচের ছবি—কাঁটালের আমসত্ত্বর মতই শোনায়। যে বস্তুর প্রাণ গতি (movement) তাকে এইভাবে স্তব্ধ

করে, দাঁড় করিয়ে বোঝান কি সম্ভব? যে লাস্য, অঙ্গহার রেচক ও মুদ্রার ছন্দোময় গতিহিল্লোলে নৃত্যের রূপ সৃষ্টি হয়, সে জিনিস এই সব ফটোর ঘাড় বাঁকানো পা-তোলা সব জড়পুত্তলির মূর্তির মধ্যে পাওয়া কি সম্ভব? নৃত্যরত কতগুলি মানুষের ছবি ফটোতে দেখলে মনে হয় যেন কতগুলি বিকলাঙ্গ লোক দাঁড়িয়ে আছে। সমস্ত ভঙ্গীগুলি ভেংচি বলেই মনে হয়।

কোন সৌখীন ভদ্রলোক নিজের ফটো তোলাবার সময় জামাকাপড়ে ভাল করে সুগন্ধ মেখে নিতেন। তিনি সুগন্ধভরা একটি ফটো আশা করতেন কিনা জানি না। কিন্তু যাঁরা নাচের ফটো তুলবার আশা করেন তাঁদের কি করে থামানো বা বোঝান যায়? বোঝা উচিত যে ছবিতে গতির রূপ দিতে হলে চাই তুলির সাহায্য। ওটা চিত্রকলার অথবা ভাস্কর্যের এলাকা। নটরাজের প্রলয় নাচন শিল্পীর হাতেই রূপ পেতে পারে ; কেন না শিল্পীর এই ছবি বা মূর্তি রেখার 'বন্ধনে' স্থির নয়, রেখার স্ফূর্তিতে ও অবাস্তব স্বাধীনতায় তার উদ্দামতা ও গতিপ্রাণতা রূপময় হয়ে উঠেছে।

## মিউজিয়মের বাঙালী

বাঙালী কোন্ জাতি? কূলপঞ্জিকায় যে সব তত্ত্ব আছে তার কথা ছেড়েই দেওয়া যাক্, নৃতত্ত্বে (Anthropology) কি বলে?

রিজলী সাহেব বলে গেছেন, আমরা বাঙালীরা নাকি মঙ্গোল-দ্রাবিড় (Monglo-Dravidian) মিশ্র রক্তের সন্তান। এর পর এ সম্বন্ধে অনেক আলোচনা হয়েছে। সে সব পড়ে দুটি সিদ্ধান্ত করা যায়, হয় জাতি হিসাবে বাঙালী কিছুই নয়, অথবা সব কিছু। খুলি, চোয়াল ও চুল দেখেই নাকি মূল গোত্রগুলি বলে দেওয়া যায়। এই ধরণের বৈজ্ঞানিক গবেষণা করেই যে যা বলেছেন, তাতে বুঝলাম সত্যই হেথায় একদিন আর্য, অনার্য, দ্রাবিড়, চীন সকলে এক দেহে লীন হয়েছিল। বাঙালীর করোটীতে খুব বড় রকমের একটা বর্ণসাঙ্কর্যের ইতিহাস লেখা রয়েছে। নেগ্রিটো, আলপাইন, প্রোটো-অস্ট্রেলয়েড কিছুই বাদ পড়ে নি।

পণ্ডিতদের লেখা পড়েই এরকম একটা ধারণা মনে গেঁথে গিয়েছিল। কিন্তু একবার যাদুঘর ঘুরে এলে কোন বাঙালীর এই inferiority complex (?) নিঃশেষে দূর হয়ে যাবে।

—একটু দূরে দাঁড়িয়ে দেখুন, নানা জাতির মৃৎ ও প্রস্তর মূর্তি অধ্যুষিত যাদুঘরের একটি সুপ্রশস্ত কক্ষে, দেয়ালের গায়ে বসানো রয়েছে একটি আস্কন্ধ মূর্তি। বোধ হয় তরুণ বয়সের 'আলেকজাণ্ডার দি গ্রেট'। লম্বা সুউচ্চ নাক, টানা টানা ভ্রূ আর চোখ, সুদৃশ্য চোয়াল, ঢেউ খেলানো চুলের স্তবক মাথা ছেয়ে রয়েছে।

ঐ বস্তুটি কি? এ্যাপোলোর মুণ্ডও হতে পারে। একটু এগিয়ে গেলেই কিন্তু এ ভ্রান্তি ঘুচে যাবে কারণ মূর্তিটির নীচে স্পষ্ট লেখা রয়েছে—বাঁকুড়ার জনৈক রাঢ়ী কায়স্থ।

এই চাক্ষুষ প্রমাণের পরেও কি বলবো আমরা বাঙালীরা অনার্য?

## কথারূপ

ভাষায় চলতি এমন এক একটি শব্দ পাওয়া যায়, যার মধ্যে অদ্ভুত হিউমার, কবিত্ব, ইতিহাস ও উপকথার সংক্ষিপ্ত রূপ লুকিয়ে থাকে। ইংরাজীতে ফুল, ফল, পাখী প্রভৃতির নামের মধ্যে এই ধরনের অজস্র অর্থগূঢ় শব্দ পাওয়া যায়। কণ্ঠাস্থিকে 'বাবা আদমের আপেল' (Adam's apple) বা ঢেঁড়সকে 'ভদ্রমহিলার আঙুল' (Lady's finger) বলার মধ্যে সত্যিকারের কবিত্ব রয়েছে।

বাংলা ভাষাও এদিক দিয়ে গরীব নয়। যে ভাষায় পাখীর নাম 'বউ কথা কও' বা 'চোখ গেল' সে ভাষার সঙ্গে কাব্যময় শব্দের প্রতিযোগিতায় পৃথিবীর খুব কম ভাষাই টেক্কা দিতে পারবে। এ ভাষার প্রকোপে পড়ে নীলকর সাহেবের লগুড়ও 'শ্যামচাঁদ' হতে বাধ্য হয়েছে। 'লেডিকেনির' কথা তো সকলেই জানেন—এক লাটগিন্নীর নামের রসে আজও ভারি হয়ে আছে। এই বাংলা দেশেই আকাশ থেকে 'ইলসেগুঁড়ি' ঝরে পড়ে। এইটুকু 'বেনে-বৌ' ঘাসের ডগার ওপর বসে থাকে। 'তাঁতী-বৌ' গাছের পাতা থেকে লাফিয়ে লাফিয়ে মুখের লালা দিয়ে জাল বোনে আর মাছি বেঁধে রস শুষে খায়। এক ধানেরই বোধ হয় অষ্টোত্তর শতনাম আছে—কনকচূর, খেজুর ছড়ি, দুধরাজ, মৌকলস, জামাই লাড়ু, সীতাশালি, লক্ষ্মীকাজল। 'বিশ্বনাথ মুখো' অমৃত ফল হয়ে গাছে গাছে ঝুলছে। ফুল বাগানে 'শ্যাম সোহাগিনী' ফুটে উঠছে প্রতি সন্ধ্যায়।

সংস্কৃত শব্দেও এ ধরনের নামরসের অভাব নেই। একটি শব্দ দেখলাম—'তুরস্কা'। প্রথমে মনে হলো এ বুঝি 'তুরস্ক নারীর' কোন প্রতিশব্দ হবে। কিন্তু আসলে তা নয় ; 'তুরস্কা' একটি অতি সাধারণ মসলা, যাকে আমরা যোয়ান বলি।

সব চেয়ে আশ্চর্য লাগে 'ব্রাহ্মণা' শব্দটি। শব্দটির মধ্যে বর্ণাশ্রমসুলভ বেশ একটু নিষ্ঠার ঘটাও রয়েছে। কিন্তু এর অর্থ বুঝবার পর একটু দুঃখই বোধ হলো। 'ব্রাহ্মণা' অর্থ কোচিন মুর্গী।

## অবলা থিওরী

কোন কোন ধর্মশাস্ত্রে বলা হয়েছে নারীর আত্মা নেই। ফিলসফিতেও কতখানি 'সাম্প্রদায়িকতা' থাকতে পারে, এটা তারই একটা বড় নমুনা। যে সংস্কৃতি পুরুষতান্ত্রিক সমাজের সৃষ্টি তাতে এ রকম নারীবিরুদ্ধ মতবাদের প্রশ্রয় ও উৎসাহ দেওয়া হবেই ; এতে আশ্চর্য্য হবার কিছু নেই। আবার অনেক ধর্মশাস্ত্র ও সংহিতা আছে যাদের দৃষ্টি একটু উদার। তারা নারীর আত্মা নিয়ে এতটা সঙ্কীর্ণ মনোভাবের পরিচয় দেয়নি। তাদের মতে পুরুষ ও নারী, দুইই বিধাতার সৃষ্টি ; উভয়ের মধ্যেই জীবাত্মার অধিষ্ঠান। পৃথিবীর সকল দেশের ফিলসফির মধ্যে এ বিষয়ে সব চেয়ে উদার মতবাদ প্রচার করেছে ভারতের সাংখ্য। নারী সম্বন্ধে এতটা উদার উক্তির তুলনা অন্য কোথাও পাওয়া যায় না। সাংখ্যের 'পুরুষ' হ'ল নিষ্ক্রিয়, প্রকৃতিই প্রধানা শক্তি ও সৃষ্টির অধিনায়িকা।

এটা ঐতিহাসিক সত্য যে, প্রাচীন মানবসমাজে নারীই ছিল সমাজের কর্ত্রী। পরবর্তী যুগে ধীরে ধীরে কি করে ও কিভাবে তারা গৌরবের আসন থেকে নেমে এল তার বিশদ কাহিনী এখন শুধু অনুমানসাপেক্ষ। তবে নারীর অদৃষ্টে এ ট্রাজেডি ঘটেছে, এটা অস্বীকার করা যায় না।

পুরুষের রচিত ফিলসফির স্তাবক স্বরূপ আবির্ভূত হলেন মধ্যযুগের কবির দল। তাঁদের একটি মাত্র ধূর্ত প্যাঁচের জোরে নারীজাতির সকল মর‍্যালে বিপ্লব ঘটে গেল। প্রচারিত হল—নারী অবলা, লজ্জাই তার ভূষণ। ব্রীড়াশীলা অবনতমুখী নারী, গৃহ তার একমাত্র কর্মস্থলী, সেবা ও সন্তানধারণ তার একমাত্র ধর্ম। দেখা গেছে ঠিক যেদিন থেকে এই অবলা থিওরী নারী সমাজে বিশ্বাসের সঙ্গে গৃহীত হয়েছে, ঠিক সেই দিন থেকে সুরু হয়েছে তার বুদ্ধির অপকর্ষ। এইখানে নারীর ঐতিহাসিক অধঃপতনের আরম্ভ। ধীরে কোথায় মিলিয়ে গেল মাতৃতান্ত্রিক সমাজের সবলা মানবীর প্রতিভা, কর্মশক্তি আর বুদ্ধিচর্চা।

* * * *

পুরুষতন্ত্র একবার যখন প্রতিষ্ঠিত হ'ল তারপর নারীর বন্ধনদশা দৃঢ়তর করার জন্য নানাদিকে প্রচেষ্টার আর অন্ত রইল না। বৈজ্ঞানিকেরাও কতখানি সঙ্কীর্ণ হতে পারে তা ভাবলে বিস্মিত হতে হয়। একদল বৈজ্ঞানিক প্রচার করলেন—নারীর মস্তিষ্ক নাকি আয়তনে ও ওজনে পুরুষের মস্তিষ্কের চেয়ে অনেক ছোট। কাজেই বুদ্ধিচর্চায় নারী পুরুষের চেয়ে অনগ্রসর থাকবে এটা প্রকৃতির বিধান।

তবু সুখের কথা, আধুনিক বিজ্ঞানীরা এটা অস্বীকার করেছেন। নারীর মস্তিষ্কের আয়তন পুরুষের মস্তিষ্কের অনুপাতে ক্ষুদ্রতর নয়। বরং দেখা গেছে, দেহের আয়তনের অনুপাতে পুরুষের চেয়ে মেয়েদের মস্তিষ্ক বড়।

* * * *

নারীর বিরুদ্ধে অখ্যাতি সৃষ্টি করতে মাঝে আর একটি থিওরি খুব জোর গলায় প্রচার করা হ'ল—নারীর চেয়ে পুরুষ নাকি দৈহিক সৌন্দর্যে বড়। হেলেনিক (Helenic) আর্ট তার সব চেয়ে বড় নিদর্শন। গ্রীক শিল্পীরা নারীর চেয়ে পুরুষের দেহের মধ্যেই সৌন্দর্যের পরিচয় পেল বেশী করে। গ্রীক ভাস্কর্যে নারীকে আর্টের উপেক্ষিতা হয়েই থাকতে হয়েছে।

স্বয়ং বঙ্কিমচন্দ্র বলেছেন—"স্ত্রীজাতি অপেক্ষা যে পুরুষজাতির সৌন্দর্য অধিক, প্রকৃতির সৃষ্টি-পদ্ধতি সমালোচনা করিয়া দেখিলে আরও স্পষ্ট প্রতীতি হইবে। যে বিস্তীর্ণ চন্দ্রকলাপ ময়ূরের আছে, ময়ূরীর তাহা নাই। যে কেশরে সিংহের এত শোভা, তাহা সিংহীর নাই। যে ঝুঁটিতে বৃষভের কান্তি বৃদ্ধি করে, গাভীর তাহা নাই। কুক্কুটের যেমন সুন্দর তাম্রচূড়া ও পক্ষসকল আছে, কুক্কুটীর তেমন নাই।"

পুরুষরচিত রূপতত্ত্বের (Aesthetics) এই সাম্প্রদায়িকতা মনোবিজ্ঞানীরা এক যুক্তিতে উল্টে দিয়েছেন। প্রাচীন মানবসমাজের কোন নারী দার্শনিক ঠিক এইভাবেই বলতে পারতেন—পুরুষ কি কুৎসিত! ময়ূরের গায়ে এত নোংরা পেখমের বোঝা ; মোরগের মাথায় এই তাম্রচূড়া, সিংহের ঘাড়ের রোঁয়া আর ষাঁড়ের ককুদ—কি কুৎসিত আবর্জনায় ভারাক্রান্ত পুরুষের দেহ!

জীবজগতের পুরুষদেহের এই স্বাভাবিক অলঙ্কারের যে যুক্তি দেওয়া হয়েছে সেটাও আবার সব ক্ষেত্রে সত্য নয়। রূপতত্ত্বের এই দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করলেও দেখা যায় যে, কীট ও পতঙ্গ জগতে এর ব্যতিক্রম আছে। অধিকাংশ পতঙ্গ ও কীটের মধ্যে অবয়বের অলঙ্কারে স্ত্রী-জীবই সমৃদ্ধ। দৈহিক শক্তিতেও স্ত্রী-কীট ও স্ত্রী-পতঙ্গ পুরুষের চেয়ে উন্নত।

* * * *

'যাবো না বাসরকক্ষে বধূবেশে বাজায়ে কিঙ্কিণী,
আমারে প্রেমের বীর্যে কর অশঙ্কিনী।
বীর হস্তে বরমাল্য লবো একদিন...'

রবীন্দ্রকাব্যে সবলা নারীর মুখে এই উক্তির সঙ্গে আমরা পরিচিত। আজ আবার প্রত্যেক দেশে নারী-অভ্যুত্থানের মধ্যে এই সুর প্রতিধ্বনিত হয়ে উঠেছে। নারী অবলা নয়, দৈহিক

শক্তিতেও সে পুরুষের সমান।

আর একটা কথা বিশেষ করে অবিশ্বাস করার সময় হয়েছে। ইতিহাসের সবলা নারী আজও পৃথিবী থেকে নিশ্চিহ্ন হয়নি ; যদিও এর জন্য গোঁড়া পুরুষতান্ত্রিক সমাজের উদ্যোগে যথেষ্ট চেষ্টা যত্ন করা হয়েছে।

আধুনিক নারীও দৈহিক শক্তিতে পুরুষের চেয়ে কত উন্নত তার প্রমাণ স্কটল্যাণ্ডের নারী শ্রমিক। ভারতেও এর নিদর্শনের অভাব নেই। মহারাষ্ট্রে সব চেয়ে বেশী শ্রমসাধ্য ও দৈহিক শক্তিসাপেক্ষ কাজ নারীরাই করে। মহারাষ্ট্রের এক কারখানায় আশ্চর্য হয়ে দেখেছি, সেখানে মেয়ে শ্রমিকেরা বড় বড় ঘান হাতুড়ী চালাচ্ছে আর পুরুষ শ্রমিকেরা শুধু চিমটে দিয়ে লোহার পাত নাড়াচাড়া আর ঠুকঠাক করছে।

বাংলা দেশেও নারীর দৈহিক শক্তির উৎকর্ষের প্রমাণ পেতে হলে বাঁকুড়া, বীরভূম আর মানভূমের মেয়ে শ্রমিকদের দিকে লক্ষ্য করলেই বুঝা যায়। দু'মণ ওজনের বোঝা শুধু নারী শ্রমিকেরাই বহন করতে পারে। পুরুষ শ্রমিক এদিকে ঘেঁসে না। কিন্তু অত্যন্ত বিচিত্র ও দুর্ভাগ্যের বিষয়, মেয়ে শ্রমিকদেরই মজুরী কম।

* * * *

তবুও অস্বীকার করার উপায় নেই যে আধুনিক সমাজে নারী ঠিক স্বাধীন নয়। তাকে পুরুষের আশ্রিত হয়ে থাকতে বাধ্য করা হয়েছে। নারী সব দিক দিয়ে পুরুষের সঙ্গে সমান কুশলী ও যোগ্য হয়ে ঠিক এঁটে উঠতে পারছে না। সুতরাং এক বিষয়ে নারী এখনও পুরুষের চেয়ে অনগ্রসর নিশ্চয়। পুরাতন মাতৃতান্ত্রিক সমাজের সবলা নারী নিশ্চয় এমন কোন গুণ সম্পূর্ণভাবে হারিয়ে ফেলেছে যার অভাবে তার অভ্যুত্থান সুসিদ্ধ হতে পারছে না।

আধুনিক নারী সম্পূর্ণভাবে হারিয়ে ফেলেছে তার প্রাচীন যুদ্ধবিদ্যার নিপুণতা, সংহার কর্মে সে আজ আর শ্রেষ্ঠ নয়, এখনও নয়। অথচ বর্তমান সমাজে যুদ্ধই জগতের ভাগ্যের কর্ণধার। কলহকলায় নারী অবশ্য পুরুষের চেয়ে পশ্চাৎপদ নয়। কিন্তু সমষ্টিগতভাবে (Collection) মারণ সংগ্রামে লিপ্ত হওয়া, যুদ্ধবিগ্রহ পরিচালনা করা ও ধ্বংসের জন্য আক্রমণমূলক (aggressive) উদ্যোগ করার উৎসাহ আধুনিক নারীর মনস্তত্ত্বে আর স্থান পায় না। এই দিকে তার প্রেরণা আজ একেবারে স্তব্ধ হয়ে গেছে। বাহুবল থাকা সত্ত্বেও দ্বন্দ্বে ও সংগ্রামে বাহুবলের প্রয়োগ করার প্রবৃত্তি (instinct) তার লুপ্ত হয়ে গেছে।

গ্রীক ইতিকথার অশঙ্কিণী আমাজন (Amazon) নারী সম্প্রদায়ের রাজ্যপ্রতিষ্ঠা ও রণনৈপুণ্য এবং বীরনারী চিত্রাঙ্গদার কাছে অর্জুনের পরাজয় আজ কল্পকথা হয়ে দাঁড়িয়েছে। কিন্তু ইতিহাসে এই কথাটাই একদিন সত্য ছিল, নারী কোন কালেই অবলা ছিল না।